সঙ্গেই বেঁচে আছে পৃথিবীতে। রোগা? তাতে কী? বেশি চর্বি কি ভাল? বয়স? বেঁচে থাকলে কার না বয়স বাড়ে!

এসব ভেবে রবি লোকটাকে মনে মনে বাস্তবিকই ভালবেসে ফেলল। আজ জলদাপাড়ার অদেখা একটা গন্ডারকেও ভালবাসা তার পক্ষে সম্ভব।

ধীরে ধীরে নেমে এল রবি। শহিদকে শেষবারের মতো একটু আদর করল সে। তিন দিন বাদে আজ দাড়ি কামাল। ভাল একটু সাজগোজ করল। বহুকাল আগে রেশমী বলেছিল, সে নাকি দেখতে খারাপ নয়। নিজের চেহারা কেমন তা নিয়ে রবি গভীরভাবে ভেবে দেখেনি কখনও। ভাবার অবকাশ পায়নি। এত উদ্বেগ, সমস্যা, এত ছোটবড় সংকট তাকে সবসময়ে আচ্ছন্ন করে রাখে যে চেহারার কথা তার মনেই পড়ে না। তবে আজ আয়নায় নিজের চেহারাটা ভাল করে দেখল রবি এবং মনে মনে বউদির মামার সঙ্গে মিলিয়ে নিল। সে ফরসা, স্বাস্থ্য মজবুত, মুখখানা পুরন্ত। তবু বউদির মামার সঙ্গে নিজের খুব একটা পার্থক্য আছে বলে মনে হল না তার।

জন্ম মৃত্যু বিবাহ এই তিনটি নাকি খুবই অনিশ্চিত ব্যাপার। তাই হবে। রবির বিয়ে আজ, মৃত্যুও আজ। কোনওটাই ভাল ঘটনা নয়। তবে সব ঘটনারই একটা ভাল এবং একটা খারাপ দিক থাকে। লীনাকে বিয়ে করার পরই আজ রবির মৃত্যু। জীবনে এই প্রথম বিধবা হবে লীনা। এটা কি ঘটনার ভাল দিক নয়?

হাতে বেশি সময় নেই। রবি বেরিয়ে একটা ট্যাকসি ধরল।

লাটুবাবু সামনের ঘরে অতি বিরসমুখে বসে ছিলেন। আমাকে দেখেই খেঁকিয়ে উঠলেন, খুব বিয়ে ঠিক করেছ। ওদিকে রুদ্রাক্ষ তার বাবা-মাকে বলে দিয়েছে তার কোন পছন্দের মেয়ে আছে, তাকেই বিয়ে করবে। এইমাত্র টেলিফোন করে ওঁরা জানালেন, মেয়ে দেখতে আসবেন না। এ নিশ্চয়ই সেই রাক্ষুসিটা, লীলা না কী যেন নাম! ভিতরে গিয়ে দেখো, কান্নাকাটি পড়ে গেছে।

আমি প্রসন্ন হেসে বলি, ঘটনার দ্রুত গতি আপনার মাথা গুলিয়ে দিয়েছে লাটুবাবু।

তার মানে?

রুদ্রাক্ষর তো জানার কথা নয় যে, যাকে তার বাপ-মা আজ দেখতে আসবে তার সঙ্গেই আজ তার বিয়ে। সে ঝিলিককে অন্য মেয়ে বলে জানে। তার দিক থেকে সে ঠিক কাজই করেছে। পুরুষোচিত কাজ।

লাটুবাবু একটু থতমত খেয়ে যান। হাঁ করে কিছুক্ষণ চেয়ে থেকে সেই হাঁ-টা না বুজিয়েই হঠাৎ হাঃ হাঃ করে হেসে উঠে বলেন, তাই তো! আমার মাথায় ওটা একদম খেলেনি। ভগবান যা করেন মঙ্গলের জন্যই।

আলবাত। ঝিলিক কি তৈরি আছে লাটুবাবু?

খুব তৈরি। একেবারে কনের সাজে। চোখের জলে খানিকটা মেক-আপ ধুয়ে গেছে বোধহয়। পাউডারটুকু লাগাতে যা সময় লাগে। তুমি বরং মিষ্টিটিষ্টি খাও বসে। আমি দেখছি।

লাটুবাবু ভিতরবাড়িতে ঢুকলেন। একটু বাদে ঘোমটা দেওয়া ঝি এসে রুপোর থালায় দেদার মিষ্টি দিয়ে গেল। রুপোর গেলাসে সরবতও।

লাটুবাবু ফিরে এসে বললেন, আর পাঁচ মিনিট।

আপনিও সঙ্গে চলুন লাটুবাবু।

আমি!— লাটুবাবু আকাশ থেকে পড়ে বলেন, আমি কেন এর মধ্যে? ছেলে-ছোকরাদের সব ব্যাপার। আমরা সাবেকি মানুষ। ওসব রেজিস্ট্রি-ফেজিস্ট্রির মধ্যে আবার আমাকে টানছ কেন?

আমি একটা দীর্ঘশ্বাস ফেলে জলভরা তালশাঁস সন্দেশটা শেষ করে বললাম, ঝিলিককে ফেরত আনবে কে?

কেন তুমি!

আমি যে ফিরব না লাটুবাবু। অন্য একটা প্রোগ্রাম আছে।

কীসের প্রোগ্রাম?

নিমতলা শ্মশানঘাটে গিয়ে বসে থাকব।

বলো কী অলক্ষুনে কথা! ওসব জায়গায় যাবে কেন?

একটু এগিয়ে থাকার জন্য লাটুবাবু।

কী যে সব বলো না! তোমার মাথাটাই ইদানীং গেছে। শ্মশান-মশান কি তোমার জায়গা?

আমি আর-একটা দীর্ঘশ্বাস ফেলে একটা ম্যাগনান সাইজের ক্ষীর চমচম শেষ করে ফেলি। সব কিছুতেই আমি আজ কাঁচা মুগডালের এক অবিনশ্বর স্বাদ পাচ্ছি। চমচমের পর রাবড়ির বাটিতে চুমুক দিয়ে দেখি, অবিকল সেই স্বাদ। মুখ নিচু করে খেতে খেতে ঝকঝকে রুপোর থালায় আমি নিজের মুখ দেখতে পাচ্ছিলাম। অবিকল মহীতোষের মামাশ্বশুরের মুখ।

হঠাৎ কেমনধারা ঘরের আলোটা বদলে গেল। রোদের একটা ক্ষীণ আভা ছিল ঘরে। সেটা কেমন গোলাপি রং ধরল। ঘরের গন্ধটাও হঠাৎ পাগল হয়ে উঠল যেন; ঠিক বটে আজ রজনীগন্ধা এবং গোলাপজলে ঘরের চেহারা এবং আবহ ফেরানো হয়েছে। তবু এ গন্ধ তো রজনীগন্ধা বা গোলাপজল থেকে আসছে না! কেমন যেন একটু মৃদু সংগীত বেজে উঠল না নেপথ্যে?

ধীরে ধীরে আমি মুখ তুললাম। আমার চোখ আর-এক জোড়া বিশাল চোখের জালে আটকে গেল।

আর ঠিক সেই সময়েই রাসকেল তান্ত্রিকটা বোধহয় প্রথম বাণটা ছুঁড়ল।

থালাটা ঝনঝন করে পড়ে গেল হাত থেকে। দু'হাতে আমি আমার ব্যথিয়ে ওঠা বাঁ বুক চেপে ধরে ককিয়ে উঠলাম। তারপর আমার শরীরটা অবশ হয়ে ঢলে পড়তে লাগল সোফার ওপর।

কী হল? কী হল?— বলে দৌড়ে এসে লাটুবাবু আমাকে ধরলেন, ও রবি, কী হল তোমার?

আমি অস্ফুট স্বরে বললাম, বাণ। তান্ত্রিকের বাণ লাটুবাবু।

কিন্তু বলতে বলতেও আমি বুঝতে পারছিলাম, হয়তো ভুল করছি। এটা হয়তো তান্ত্রিকের বাণ নয়।

লাটুবাবু চেঁচিয়ে বললেন, ওরে ঝিলিক! হাঁ করে দেখছিস কী? শিগগির বাতাস কর। জলের ঝাপটা দে।

চোখটা আমি ভয়ে-ভয়ে বুজেই রাখলাম। ওই রূপ আবার দেখলে হয়তো আমার বেঁচে থাকার ইচ্ছে হবে, বৈরাগ্যটা পালিয়ে যাবে ফুরুৎ করে, এবং মহীতোষের মামাশ্বশুর হতে আবার অনিচ্ছেটা চাগাড় দিয়ে উঠবে। তবে চোখ বুজেই আমি টের পাচ্ছিলাম, ঝিলিক খুব নরম করে একটু জলের ছিটে দিল আমার চোখে। একটু হাওয়া করল। তারপর হঠাৎ খিলখিল করে হেসে বলল, আপনার কিছু হয়নি। এবার উঠে পড়ুন তো! বাবা কিন্তু ডাক্তার আনতে গেছে।

কী অদ্ভুত গাঢ় স্বর।

ধীরে ধীরে আমি চোখ মেলে চাই।

ঝিলিক মৃদু একটু হেসে বলে, আর ঢং করতে হবে না।

আমি তার অপরূপ মুখখানার দিকে, কাক যেমন পাকা বেলের দিকে চায়, ঠিক তেমনিভাবে চেয়ে থেকে ক্যাবলার মতো জিজ্ঞেস করি, তার মানে?

আপনার কিছু হয়নি।

কী করে বুঝলেন?

আপনি ইচ্ছে করে ওরকম করেছেন।

মোটেই নয়।

কলকাতার ছেলেরা ভীষণ ফাজিল হয়।

আমি ফাজিল নই।

আপনি ভীষণ ফাজিল।

কী করে বুঝলেন?

আমি আর মা পরদার আড়াল থেকে রোজ আপনার সঙ্গে বাবার কথাবার্তা শুনি। মাও বলে, রবি ভীষণ ফাজিল।

আমি অবাক হয়ে বলি, কেন আমি তো লাটুবাবুর সঙ্গে খুব শ্রদ্ধার সঙ্গে কথা বলি।

সেইটেই তো ফাজিলের লক্ষণ। আসলে বাবাকে আপনি মোটেই শ্রদ্ধা করেন না।

আমি একটা দীর্ঘশ্বাস ফেলি। এর সঙ্গে তর্ক করে লাভ নেই। আর কথাটাও তো মিথ্যে নয়। হয়তো বাস্তবিকই লাটুবাবুকে যতটা শ্রদ্ধা করা উচিত ততটা আমি এতদিন করিনি। কিন্তু ঝিলিককে দেখার পর থেকে তাঁর ওপর আমার শ্রদ্ধা আসছে। যিনি এরকম একজন সুন্দরী মেয়ের জনক তিনি অবশ্যই শ্রদ্ধার পাত্র।

ভিতর দিককার দরজার ভারী পরদাটা সরিয়ে বয়স্কা এক মহিলা আঁচলে চোখ মুছতে মুছতে ঘরে ঢুকলেন। ধরা গলায় বললেন, তোমার বড় কষ্ট বাবা। আমরা সবই জানি। কত বড়লোকের ছেলে তুমি। আজ পথের ভিখিরি হয়ে গেছ। ওঁকে কত বলি, ওগো, রবির টাকাটা দিয়ে দাও, আমরা নয় শাকভাত নুনভাত খাব। কিন্তু উনি ওইরকম। চোর ছ্যাঁচড় নন, কিন্তু সবকিছুই করবেন রয়ে বসে। আর এদিকে এই হিরের টুকরো ছেলেটা কষ্ট পাচ্ছে। আহা বাবা, আজ বুঝি কিছু খাওনি! কেমন গোগ্রাসে মিষ্টিগুলো খাচ্ছিলে!

আমি এই সামান্য আদরের কথায় কাঁদো কাঁদো হয়ে ভেজা গলায় বললাম, না মাসিমা, আজ আমি শেষ খাওয়া খেয়ে নিচ্ছি।

ছিঃ বাবা, ও কী কথা? ও মোক্ষদা, রবিকে আর-একটা মিষ্টির থালা এনে দে।

কিন্তু চোখের সামনে যে লক্ষ ভোলটের বিদ্যুৎশিখা দাঁড়িয়ে আছে তাকে কয়েক পলক দেখেই আমার ক্ষুধা তৃষ্ণার বোধ সম্পূর্ণ লুপ্ত হয়েছে। সকালে আমার দৃষ্টিতে যে সাম্যভাবটি এসেছিল সেটি উবে গেছে। আশ্চর্যের কথা, আমার আর মহীতোষের মামাশ্বশুর হতেও ইচ্ছে করছে না। তড়িৎস্পৃষ্ট আমি মাথা নেড়ে বললাম, না, আমি আর খেতে পারব না।

ও কী কথা! না খেলেই আমি ছাড়ব নাকি? সেদিন উনি এসে বলেছিলেন, তোমার বড় ভাই নাকি ষড়যন্ত্র করে বাড়ির ভাগ থেকে তোমাকে বঞ্চিত করেছে। তারপর নাকি কোন জ্যোতিষ তোমাকে বলেছে, আয়ু নেই। এইসব কথা আমি আর ঝিলিক রোজ বলাবলি করি। তোমার জন্য বড় কষ্ট হয়। পরদার আড়াল থেকে রোজ তোমার গোপাল-গোপাল মুখখানা দেখে যাই আর ভাবি, কেন ভগবান এই সুন্দর ছেলেটাকে এত কষ্ট দিচ্ছে।

আমি আরও ভেজা গলায় বলি, কষ্ট কীসের মাসিমা? আরও কত লোক আমার চেয়েও কষ্টে বেঁচে আছে।

উনি বললেন, তাদের কথা ছাড়ো। আমি তোমার কথা নিয়েই ভাবি। শুনলুম তুমি নাকি ঝিলিকের বিয়ে দিতে গিয়ে নিজে একটা গেছো মেয়েছেলেকে বিয়ে করছ।

আমি অধোবদনে বলি, হ্যাঁ মাসিমা। এ ছাড়া রুদ্রাক্ষের সঙ্গে ঝিলিকের বিয়ে দেওয়ার উপায় নেই।

ঝিলিকের রিনরিনে গলায় একটা ঝংকার দেয়, তা বলে যাকে-তাকে বিয়ে করবেন? সে তো শুনেছি তিনবার ডিভোর্স করেছে।

আমাকেও করবে। কথা হয়ে আছে।

এমা! ছিঃ ছিঃ। আমরা তো এক বারের কথাও ভাবতে পারি না।

আমি একটা দীর্ঘশ্বাস ফেললাম। আর কেউ না জানুক আমি জানি, লীনাকে একটিমাত্র দিনের

জন্যও বিয়ে করার কোনও আগ্রহ আমার নেই। জীবনটা যাদের আত্মরক্ষার কাজেই কেটে যায় তারা পৃথিবীতে কোনও ঘটনাই ঘটাতে পারে না, তারা কেবল নানা ঘটনায় জড়িয়ে পড়ে মাত্র। লীনার সঙ্গে আমার আশু বিয়েটাও তাই।

ঝিলিক সমবেদনার সঙ্গে বলল, বাবা আসুক। আজ আমি বাবাকে খুব বকে দেব।

লাটুবাবুর দোষ নেই।

লাটুবাবুর স্ত্রী বললেন, ওঁরই দোষ। কী এমন পাত্র যে, তার জন্য হামলে পড়তে হবে? ওসব বড় চাকরিওলা বড়লোকের ছেলেদের অনেক দোষও থাকে।

আছেও।— আমি উৎসাহ পেয়ে বলে ফেলি।

মিসেস লাটু সঙ্গে সঙ্গে চোখ কপালে তুলে বলেন, ওই দ্যাখ ঝিলু, রবি কী বলছে! আছে। আমি তোকে আগেই বলেছিলুম না! তা বাবা, কী দোষ বলো তো!

আমি স্বীকারোক্তিটা প্রত্যাহার করার জন্য বারকয়েক ঢোঁক গিলে বললাম, সে সকলেরই থাকে। ও কিছু নয়।

নিশ্চয়ই মদ-মেয়েমানুষের দোষ। আসুন উনি, মজাটা দেখাব। সব বুঝেশুনেও কেউ এমন পাত্রের হাতে মেয়ে দেয়? আমি তো বাবা, পই পই করে ওঁকে বলেছি, আর কিছু নয়, চরিত্রটা কেমন সেটা দেখো। আমি বড় ঘর, বড় চাকরির ছেলে চাই না। তা উনি এই ছেলের জন্যই পাগল। এর সঙ্গে মেয়ের বিয়ে দিতে পারলে নাকি সমাজের ওপরতলায় ওঠা যাবে।

আমি একটা দীর্ঘশ্বাস ফেলে বললাম, পাত্র হিসেবে রুদ্রাক্ষ ভালই মাসিমা। আজ ঝিলিকের বিয়ের দিন। এই দিনে পাত্র সম্পর্কে নতুন প্রশ্ন না তোলাই ভাল।

শ্রীযুক্তা লাটু উদ্বিগ্ন মুখে বললেন, কী জানি বাবা, আমি তেমন ভাল বুঝছি না। আমি তো অন্য একটা কথা ভেবে রেখেছিলুম। ও ঝিলু, সেই কথাটা রবিকে বলব?

ঝিলিক ঈষৎ রক্তিম হল। মৃদু স্বরে বলল, থাক মা। বলে তো লাভ নেই।

কিন্তু মিসেস লাটু সরল সোজা মানুষ আমার দিকে অকপটে চেয়ে অকপট গলায় বললেন, আমরা ভেবেছিলুম কী জানো? এই তোমার মতো গোপাল-গোপাল চেহারার ভালমানুষ একটি ছেলে যদি পাই তবে তার সঙ্গেই—

সেই রাসকেল বেরসিক তান্ত্রিকটা বোধহয় দ্বিতীয় বাণটা মারল এ সময়ে। মোক্ষদা দ্বিতীয় রুপোর থালা আমার হাতে সদ্য ধরিয়ে দিয়েছে। থালাভরা মিষ্টির দিকে চেয়ে আমার চোখে জল আসছিল। ঠিক এই অসময়ে বাণটা লাগল এসে বাঁ বুকে। ব্যথায় ককিয়ে উঠলাম আমি। থালাটা পাছে পড়ে যায় সেই ভয়ে তাড়াতাড়ি সেটা রেখে দু'হাতে বুক চেপে ধরে আমি ককিয়ে উঠলাম। একটা আর্তনাদ আমার গলা থেকে আপনিই বেরিয়ে গেল, তা হয় না মাসিমা! তা হয় না। রুদ্রাক্ষ অপেক্ষা করছে।

ঝিলিক আর-একটা ঝংকার দিল। সৃষ্টি স্থিতি ও প্রলয়ের এক ওলটপালট ঘটিয়ে, পৃথিবীর রং বদলে, ঝড় তুলে সে ছোট্ট করে বলল, করুক গে।

আপনাদের কাছে আমার অনেক কথা বলার আছে। আপনারা শুনবেন কি? প্রথমেই বলে রাখা ভাল যে এখন আমার সময়টা খুব খুব খারাপ যাচ্ছে। অবশ্য ভেবে দেখলে, আমার জীবনের কোনও সময়টাই তেমন ভাল কাটেনি। লাইফটা আগাগোড়াই যাকে বলে হেল।

এক মিনিট... দোতলায় ফোন বাজছে না? দাঁড়ান আমি টেলিফোনটার জবাব দিয়ে আসি।

না মশাই, ফোন আমার নয়। এ বাড়ি আমার নয়। এইসব সোফা টেবিল চেয়ার কার্পেট এসব কিছুই আমার নয়। এসব বোসবাবুদের। তাঁরা মাসখানেকের জন্য বেড়াতে বেরিয়েছেন। আমি তাঁদের বাড়ি, কুকুর এবং অ্যাকোয়েরিয়ামের মাছ পাহারা দিই। বিশেষ করে কুকুর এবং মাছ। যেমন তেমন কুকুর নয়। অ্যালসেশিয়ান এবং কুলীন। শুনেছিলাম (কার কাছে বলতে পারব না) যে, অ্যালসেশিয়ান আদপে কুকুরই নয়, নেকড়ে আর শেয়ালের দো-আঁশলা। একদিন কথাটা বলে ফেলায় গদাই বোস ভারী চটে উঠে বলেছিলেন, নেকড়ে ঠিক আছে, কিন্তু শেয়াল কভি নেহি।

আমি তর্ক করিনি। বাস্তবিক অ্যালসেশিয়ানের জন্মবৃত্তান্ত তো আমি জানি না। কিন্তু কুকুরটা যে খুবই ভাল জাতের সে বিষয়ে সন্দেহ নেই। এরকম ভাল জাতের কুকুরকে রেল কোম্পানি ট্রেনে চড়তে দেবে না, হোটেলেও ঢুকতে না দিতে পারে। সুতরাং বেড়াতে বেরোনোর আগে গদাই বোস এবং তার পরিবারশুদ্ধু সকলেই বেশ সমস্যায় পড়ে গেলেন। অবশেষে কার যেন আমার কথা মনে পড়ল, ডাক, ডাক কানুকে।

আমিই কানু। কানু লাহিড়ী। সঠিক অর্থে আমাকে ব্রাহ্মণ বলতে আপনারা চাইবেন কি না জানি না, তবে আমি বারেন্দ্র বটি। লাহিড়ীদের মধ্যে অনেকেই বেশ নামকরা লোক। ধনী লাহিড়ীদের কথাও আমি বিস্তর শুনেছি। তবে আমরা ধনী বা যশস্বী লাহিড়ীদের কেউ নই। আমরা গরিব এবং নিতান্তই এলেবেলে লাহিড়ী। আমাদের মতো তুচ্ছ লাহিড়ীদের কথা জানতে পারলে যশস্বী ও ধনী লাহিড়ীরা নিশ্চয়ই ঘেন্নায় নাক সিঁটকোবেন বা অবহেলায় মুখ ফিরিয়ে নেবেন। পারতপক্ষে তাই আমি ধনী এবং যশস্বী লাহিড়ীদের কাছে ঘেঁষি না, পাছে তাঁরা দেখে অবাক হন যে, এখনও পৃথিবীতে এইসব গরিব ও তুচ্ছ লাহিড়ীরা আছে এবং লাহিড়ীদের নাম ডোবাচ্ছে। এবং সেইমতো সম্ভ্রান্ত লাহিড়ীরা যদি জানতে পারেন যে, লাহিড়ী বংশ অবতংস জনৈক কানু লাহিড়ী ডাক্তার গদাই বোসের কুকুর পাহারা দেয় তা হলে তাঁরা নিজেদের মুখ আয়নায় দেখতে অবধি লজ্জা পাবেন।

দাঁড়ান... এক মিনিট...

হ্যালো।

গদাধর বোসের বাড়ি কি?

আজ্ঞে হ্যাঁ।

আমি মিলির বান্ধবী, ওকে একটু ডেকে দেবেন?

মিলিরা এখানে নেই। বেড়াতে গেছে।

ওমা! কবে গেল? কোথায়?

পনেরো দিন হল গেছে। অনেক জায়গায় যাওয়ার কথা। গোটা উত্তর ভারত।

তা হলে আমার কী হবে?

আপনার প্রবলেমটা কী?

আপনি কে বলছেন বলুন তো! মিলির মামা নাকি?

আজ্ঞে না। মিলির মামাও গেছেন।

আপনি তা হলে কে?

ইয়ে, কেয়ারটেকার বলতে পারেন।

মিলিটা এমন পাজি, আমাকে একটা খবরও দিয়ে গেল না।

আমি যতদূর জানি, গদাই বোস খবরের কাগজে একটা বিজ্ঞাপন দিয়েছিলেন যে, এক মাসের জন্য উনি বাইরে বেড়াতে যাচ্ছেন এবং এক মাস ওঁর দুটো চেম্বারই বন্ধ থাকবে। ওঁর রুগিরা যেন ডাক্তার শুভাশিস মিত্রর চেম্বারে যায়, সেখানে পুরনো রুগিদের কেস হিস্ট্রি উনি রেখে যাবেন।

বিজ্ঞাপনটা আমি দেখিনি। সে যাকগে, কিন্তু আমার বই তিনটের কী হবে বলুন তো!

কীসের বই?

একটা লুডলাম, একটা হেলি আর একটার লেখকের নাম মনে নেই, তবে বইটির নাম ভ্যালি অব দি ডলস। তিনটেই মিলি ধার নিয়েছিল। কিন্তু এখন বইগুলো আমার ভীষণ দরকার।

আমি যতদূর জানি, তিনটে বই-ই মিলি সঙ্গে নিয়ে গেছে। ট্রেনজার্নি তো ভীষণ বোরিং হয় জানেন।

সে তো বুঝলাম, কিন্তু রত্নামাসিকে আমি এখন কী বলব? বইগুলো ওঁর এক জায়ের। জয়েন্ট ফ্যামিলি। বইগুলো যখন আনি তখন মাসির সঙ্গে তার জায়ের বেশ ভাবসাব ছিল। হঠাৎ দিন সাতেক আগে ওঁদের মধ্যে ফাটাফাটি ঝগড়া হয়ে গেছে। বাড়ি অবধি ভাগাভাগি কমপ্লিট, এখন জা দিনরাত যখন-তখন বইগুলোর জন্য মাসিকে তাগাদা দিচ্ছেন। এমনকী সাইকোলজিক্যাল প্রেশার ক্রিয়েট করার জন্য রাত বারোটায় ঝি-কে দিয়ে কলিংবেল টেপাচ্ছেন। ঝি পর্যন্ত মাঝরাতে বইগুলোর জন্য তাগাদা দিচ্ছে। মাসি তিনটে করে কামপোজ খেয়েও ঘুমোতে পারছে না। এমনিতেই বেচারার ঘুম পলকা। তার ওপর... আচ্ছা, আমি গিয়ে একটু খুঁজে দেখব? বাই চান্স যদি বইগুলো ভুলে ফেলে গিয়ে থাকে!

আপনি এসে খুঁজে দেখতে পারেন। কিন্তু মিলি যে বড় একটা চামড়ার ব্যাগ লেক্সপো থেকে সাড়ে তিনশো টাকায় কিনেছে, সেটা কি দেখেছেন?

কিনেছে? দেখুন তো কী পাজি, আমাকে একটুও জানতে দেয়নি। ঠিক আছে, আমি কাঠমান্ডু থেকে আমার কাকাকে দিয়ে স্যামসোনাইট আনাব। তখন বুঝবে।

হ্যাঁ হ্যাঁ ঠিক আছে। তা সেই ব্যাগটা কিন্তু বিশাল। আমি নিজে দেখেছি তার মধ্যে মিলি তার নিজস্ব টুথব্রাশ, দাবার ছক, চার রকমের উল আর চার রকমের চার জোড়া কাঁটা. এক গোছা টিনটিন-এর কমিকস্ আর সাতটা বই ভরে নিয়ে গেছে। তার মধ্যে আপনার তিনটে।

কিন্তু এখন আমার মাসির কী হবে? সারাদিন টেনশন, রাতে ঘুম নেই। ইস, মিলিটা এত পাজি না...

একটা ব্যাপারে আমি হেল্প করতে পারি।

পারেন? বাঁচালেন।

আমি আপনার মাসির জন্য খুব স্ট্রং ঘুমের ওষুধ দিতে পারি। এ বাড়িতে ওষুধের অভাব নেই। মেলা ওষুধ।

যাঃ, ওটা একটা হেল্প হল নাকি? আর শুধু ঘুমোলেই তো চলবে না। আমার মাসির কত কাজ। হাজারটা সোসাইটির মেম্বার। এই ব্লাড ডোনেট করছে, এই অ্যামনেস্টির জন্য টাকা তুলছে, ফাংশন অর্গানাইজ করছে...

ফোনটা একটু ধরবেন কাইন্ডলি? গমের খিচুড়িটা বোধহয় পুড়ে যাচ্ছে।

গমের খিচুড়ি? গমের আবার খিচুড়ি হয় নাকি? যাঃ।

হয়। গরিবরা খায়। আধভাঙা গম আর ডাল দিয়ে করে। নাম ডালিয়া। তবে এটা সে খিচুড়ি নয়।

তা হলে?

এটা গদাইবাবুদের কুকুরের জন্য। গম, মাংসের হাড় আর ছাঁট এবং কয়েকটা ভিটামিন। আসছি, ছেড়ে দেবেন না যেন।

কিন্তু আমার তো কথা শেষ হয়ে গেছে!

আমার হয়নি। আমি আপনাকে কিছু বলতে চাই।

যাঃ! এই শুনুন, শুনুন...

আমি শুনলাম না। কয়েকটা লাফ মেরে রান্নাঘরে পৌঁছে, গ্যাসটা বন্ধ করলাম। বাস্তবিকই খিচুড়িটা ধরে এসেছিল। জিম অত্যন্ত খুঁতখুঁতে কুকুর। একটু ধরা গন্ধ হলেই আর খেতে চাইবে না। খিচুড়িটা নামিয়ে আমি আবার লাফ দিয়ে এসে ফোন ধরলাম।

হ্যালো।

হ্যালো। খিচুড়িটা কি পুড়ে গেছে?

না। আর-একটু হলেই যেত।

কুকুরের খিচুড়ির রেসিপিটা কী বললেন যেন! আর একবার বলবেন?

কেন? আপনারও কি কুকুর আছে?

তিনটে। একটা ডালমেশিয়ান, একটা ফক্স টেরিয়ার, একটা বুলডগ।

তাদের খাওয়ায় কে?

কিপার আছে, ডগ কিপার।

তা হলে আপনার রেসিপি জানার দরকার কী?

জাস্ট একটা ইন্টারেস্ট।

আধভাঙা গম, মাংসের ছাট আর হাড়, কয়েকটা ভিটামিন। তবে কী কী ভিটামিন তা বলতে পারব না। ডাক্তারবাবু ভিটামিনের একটা মিকশ্চার তৈরি করে দিয়ে গেছেন, আমি চামচে মেপে খিচুড়িতে মিশিয়ে দিই।

বাই দি বাই, আমার হঠাৎ মনে পড়ল যে, আপনি এখনও আপনার নামটা আমাকে বলেননি।

আপনিও বলেননি।

আমার নাম যাজ্ঞসেনী আয়ার। আয়ার বলতে আবার অন্য কিছু ভাববেন না। আমরা চারপুরুষে বাঙালি।

আমি সুবীর লাহিড়ী। সবাই কানু বলে ডাকে।

আপনি মিলির কে হন?

কেউ না। পাড়ার ছেলে।

বয়ফ্রেন্ড নাকি?

আরে না। মিলি অনেক উঁচু থাকের মেয়ে। স্ট্যাটাসে আমি অনেক নিচু জাতের। ফ্রেন্ডশিপ হয় না।

আহা, মিলি এমন কিছু হাই স্ট্যাটাসের মেয়ে নয় মোটেই। একটু হাই ব্রাউড মে বি। ব্রাইটও নয় তেমন।

তা হলে যাজ্ঞসেনী, আপনার স্ট্যাটাস নিশ্চয়ই আরও উঁচু?

ওসব নিয়ে কে মাথা ঘামায় বলুন? আমি একদম স্ট্যাটাস-কনশাস নই। আমার ফ্রেন্ডদের মধ্যে অনেক মিডলক্লাস রয়েছে। এমনকী তাদের মধ্যে কয়েকজন কমিউনিস্টও। আচ্ছা, আপনি আমাকে কী বলবেন বলছিলেন যে! বললেন অনেক কথা আছে।

সেসব ফ্যাদরা প্যাচাল।

তার মানে? ইজ ইট ফ্রেঞ্চ?

আরে না। ফ্যাদরা প্যাচাল মানে হল আংসাং কথাবার্তা।

আংসাং মাস্ট বি চাইনিজ?

তাও নয়, যাজ্ঞসেনী, এ হল বাংলা স্ল্যাং। মানে হল, ননসেন্স টক।

হি হি। কথাটা আর একবার বলবেন? আমি নোট করে নেব। ফ্যাদরা কী যেন?

ফ্যাদরা প্যাচাল।

মিনিং ননসেন্স টক?

অনেকটা তাই।

আর যেন কী বললেন?

আংসাং কথা। এই যেমন এখন আমরা বলছি আর কী।

মোটেই না, আমি মোটেই আংসাং বকছি না। খুব প্রয়োজনীয় কথাই বলতে চাইছি।

আহা, আপনি নন, আমি। পনেরোদিন হল একা এত বড় বাড়িতে থেকে থেকে আমার মেলা কথা জমে গেছে।

কেন, আপনার ফ্রেন্ড সারকেল নেই? তাদের নিয়ে এসে আড্ডা মারুন।

মুশকিল হচ্ছে, ডাক্তার বোস ওটা বারণ করে গেছেন। কুকুরটাও বাইরের লোক একদম পছন্দ করে না। ভীষণ চেঁচায়। গলার জোরও সাংঘাতিক। আমার বেশির ভাগ বন্ধুরই কুকুর-ফোবিয়া আছে।

কুকুরটা আপনাকে কিছু বলে না?

না। তার কারণ একসময় আমি মিলিকে পড়াতাম। এখন ওর ছোট ভাই ভাস্করকে পড়াই। কুকুরটা আমাকে চেনে।

তাই বলুন, আপনি ওদের বাড়ির টিউটর। মিলি আমাকে বলেছিল, ওর কোন টিউটর যেন ওকে মাঝে মাঝে লাভ লেটার দেয়। সে কি আপনি?

আজ্ঞে হ্যাঁ যাজ্ঞসেনী, আমিই।

ছিঃ। আপনার টেস্ট খুব লো। মিলিকে লাভ লেটার দেওয়ার কী আছে? দাঁত উঁচু, কালো, বিচ্ছিরি, তার ওপর অত দেমাক।

ইয়ে, ব্যাপারটা হল, ঠিক মিলিকে নয়, আমি ওকে উপলক্ষ করে লাভ লেটার দিই ওদের টাকা পয়সাকে। বড়লোকের মেয়েকে বিয়ে করতে পারলে আমার কিছু সুবিধে হত। তবে আপনি উদ্বিগ্ন হবেন না, মিলি সেসব চিঠির জবাব দেয়নি। পাত্তাও দেয়নি।

হি হি। আপনি খুব ইন্টারেস্টিং ক্যারেক্টার তো। ও যখন আমাকে বলেছিল যে ওর টিউটর ওকে লাভ লেটার দেয় তখন আমারও এরকমই একটা সন্দেহ হয়েছিল। কিন্তু মিলিরা এমন কী বড়লোক বলুন তো! ডাক্তার বোস কত টাকা ইনকাম ট্যাক্স দেয়?

তা আমি জানি না। কিন্তু আমার মতো গরিবের চোখে ওরা বেশ বড়লোক। ব্যাপারটা রিলেটিভ তো! আপনাদের তুলনায় হয়তো মিলিরা বেশ গরিব।

থাকগে। এখন আমার মাসির জন্য কী করা যায় বলুন তো?

আপনার তো অনেক টাকা।

টাকা! টাকার কথা কেন?

বলছিলাম কী, বই তিনটে কিনে দিলে হয় না? এমন কিছু রেয়ার বুকও তো নয়। লুডলাম, হেলি এদের বই সব জায়গায় পাওয়া যায়।

মাই গড! ইউ আর রিয়েলি স্মার্ট! একথাটা আমার একদম মাথায় আসছিল না। তাই তো, কিনে দিলেই তো ঝামেলা চুকে যায়। থ্যাংক ইউ, থ্যাংক ইউ ভেরি মাচ।

আপনাকেও থ্যাংক ইউ। অনেকক্ষণ আমার ফ্যাদরা প্যাচাল শুনলেন।

মোটেই ফ্যাদরা প্যাচাল নয়। আপনার কথাগুলো খুব ইন্টারেস্টিং। আমি একদিন টুক করে চলে যেতে পারি মিলিদের বাড়ি।

মিলি আসবার আগেই?

হোয়াই নট? আপনার আপত্তি নেই তো?

না, না, মোটেই না।

শুনুন, আমার মাথায় একটা আইডিয়া এসেছে। আমরা কয়েকজন বন্ধু মিলে পিকনিকে যাব বলে ঠিক করেছিলাম। জায়গাটা ঠিক করতে পারছিলাম না। এখনই মনে হল, পিকনিকটা আমরা মিলিদের বাড়িতেই তো করতে পারি। খুব ভাল হবে না?

ইয়ে, ডাক্তার বোস...

না, না, ডাক্তার বোস কিছু মাইন্ড করবেন না। যদি শোনেন যে এম ভি আয়ারের মেয়ে আর তার বন্ধুরা ওঁর বাড়িতে পিকনিক করে গেছে তা হলে উনি বরং খুশিই হবেন। আমার বাবা বিগ ম্যান। ভেরি বিগ। ভেরি বিগ। আজ ছাড়ছি।

যাজ্ঞসেনী আয়ার লাইন কেটে দিল।

বেলা বারোটা বেজে পাঁচ মিনিট। ঠিক সাড়ে বারোটায় জিম খাবে। যাকে বলা যায় ডগ অফ দি ডগস, জিম হল তাই! সময়মতো তার খিদে পায়। খিদে পেলে সে কখনও লাফালাফি চেঁচামেচি করে না। একবার শুধু ঘ্রাউ করে গম্ভীর আওয়াজ ছাড়ে। আমি তখন তার গলার শিকল খুলে দিই। জিম নিঃশব্দে তার নিজস্ব অ্যালুমিনিয়ামের কানা-উঁচু বড় বাটিটা মুখে নিয়ে ছাদের সিঁড়িতে চলে যায় এবং অপেক্ষা করে। ওই বাটিতে তার খাবার ঢেলে দিতে হয়। ছাদের সিঁড়ি ছাড়া আর কোথাও বা নিজস্ব বাটি ছাড়া আর কিছুতে কিংবা নির্দিষ্ট সময় ছাড়া অন্য কখনও সে খাবে না।

হাতে একটু সময় আছে দেখে আমি টেপ-ডেক-এ একটা ক্যাসেট ভরে স্টিরিয়োটা চালিয়ে দিই এবং ডিভানে আধশোয়া হয়ে বসে থাকি। এই বড়লোকিপনা আমি খুব উপভোগ করছি বলে কেউ মনে করলে ভুল করবেন। আসলে মানুষ তখনই কোনও আনন্দ বা আরাম উপভোগ করতে পারে যখন সে কোনও স্মৃতির দ্বারা তাড়িত না হয়। এই যে প্যাট বুন-এর মোহময় গলার গান, এই যে নরম ডিভান, দোতলার জানালার বাইরে শীতের রোদ, এসবই আমি উপভোগ করতে পারতাম যদি আমার স্মৃতি না থাকত। আর সেই স্মৃতি যদি না হত এমন বিদঘুটে। আপনারা কি আমার কথা একটু শুনবেন?

একটা দিনের কথা বলি। সন্ধেবেলা সরলামাসিদের বাড়ি সত্যনারায়ণের পুজো। আমাদের সাত ভাইবোন মা'র সঙ্গে গেছি। বিকেল থেকে পেট খাঁ খাঁ। বার বার ঢোঁক গিলছি খিদেয়, লোভে। বড়দিকে চুপি চুপি জিজ্ঞেস করছি, কখন দেবে রে?

দেবে, দেবে। চুপ!

আমি আরও গলা ফিসফিস করে জিজ্ঞেস করি, বড়দি, এই পুজোয় কি লুচি হয়? আলুর দম?

যাঃ! শুধু ফল বাতাসা আর শিন্নি।

শিন্নি কি অনেকটা দেবে? যত খাব তত?

দেবে। দেখ না।

তা সরলামাসিরা সেবার শিন্নি দিতে কার্পণ্য করেনি। পরে জেনেছিলাম গম পেষাই কলের কিছু আটা বৃষ্টিতে ভিজে নষ্ট হচ্ছিল বলে মেসো সন্ধ্যায় এক বস্তা কিনে এনেছিলেন। তাই শিন্নি হয়েছিল দেদার। চারদিকে থিকথিকে কাদা, বৃষ্টির ছাঁট উপেক্ষা করে খোলা বারান্দায় বসে আমরা সাত ভাইবোন কলাপাতায় ফলের টুকরো, বাতাসা আর শিন্নি খাচ্ছি হ্যারিকেনের আলোয়—দৃশ্যটা এখনও স্পষ্ট দেখতে পাই। শিন্নিতে আটাই ছিল বারো আনা। কিন্তু তাই বা কে দেয় আমাদের?

সাপটে শিন্নি চালিয়ে দিচ্ছিলাম। জানতাম রাতে বাড়িতে ভাত হবে না।

আইঢাই হয়ে ফিরে আসার পর রাত তিনটে নাগাদ আমার বড়দির ভেদবমি শুরু হল। সরলামাসিদের দোষ দেওয়া উচিত হবে না। বড়দির রক্ত-আমাশা চলছিল, সে খবর চেপে রেখে ওই পচা আটার শিন্নি গিলেছিল গলা অবধি। ভোরবেলা হোমিয়োপ্যাথ এল, হোমিয়োপ্যাথ ছাড়া আমাদের উপায়ও ছিল না। কিন্তু তার ওষুধে কাজ হল না। হাসপাতালে পরদিন সন্ধেবেলা বড়দি মরে গেল।

দুঃখের কথা বলতে যত ভাল, শুনতে তত নয়। তাই না? তা হলে ডিটেলসে গিয়ে লাভ নেই। সংক্ষেপে বলে নিই, আমাদের সাত ভাইবোনের চারজনই ওরকমভাবে— মোটামুটি অভাবজনিত প্রত্যক্ষ বা পরোক্ষ কারণে মরে গেছে। আছি আমরা মাত্র চারজন। রোগে-ভোগে মরতে মরতে বেঁচে গিয়ে, ধুঁকতে ধুঁকতে, খেয়ে না খেয়ে আমরা চাবজন টিকে আছি এখনও।

অ্যাকোয়েরিয়ামে একটা কালো মাছ রহস্যজনকভাবে ভেসে আছে না? হ্যাঁ, ঠিক তাই। দু'আঙুলে টিপে ধরে মাছটাকে বের করে আনি। মরে গেছে। কী করে মরল সেটা বলা মুশকিল। তবে পেটের কাছ থেকে সুতোর মতো সরু একটা কেঁচোব অর্ধেকটা বেরিয়ে ঝুলছে। মাছটা অতিভোজনে মরল কি না তা বুঝতে পারছি না। কেঁচোর পাত্রটায় আরও সব মাছ ভিড় করে ঢুকছে। গদাই বোসের বউ আমাকে বলে গেছল, কেঁচোটা বেশিক্ষণ রেখো না, বড্ড বেশি খেয়ে ফেলে ওরা।

কেঁচোর পাত্রটা আমি সরিয়ে দিই।

কিন্তু মাছটা এখন আমি কী করব? এসব বাহারি মাছ মানুষে খায় বলে জানি না। কিন্তু আমি যে ঘরের ছেলে সে ঘরে কিছুই ফেলার নিয়ম নেই। আমার মা পেঁপের খোসা, আলুর চোকলা, মাছের পাখনা কিছুই ফেলে না। কোনওভাবে না কোনওভাবে আমরা সেটা খেয়ে নিই। এই মাছটা মানুষের খাওয়ার মতো যদি না-ও হয় একটা উপোসি বেড়াল নিশ্চয়ই খেতে পারবে। কিংবা কুকুর?

ঘ্রাউ! ঘ্রাউ!

জিম।

আমি বারান্দায় গিয়ে জিমের শেকল খুলে দিই। জিম নিঃশব্দে তার বাটি মুখে নিয়ে সিঁড়ির চাতালে চলে যায়। আমি তার খাবারটা নিয়ে গিয়ে বাটিতে ঢেলে দিই।

জিম মুখ নিচু করে শোঁকে। তারপর মুখ তুলে আমার দিকে তাকায়। সেই চোখে ঘৃণা। আমি চমকে উঠি। কুকুরের চোখে এরকম সুস্পষ্ট ঘৃণার প্রকাশ আমি আর কখনও দেখিনি। খিচুড়িটা স্পর্শও করল না জিম, মুখ তুলে আমার দিকে স্থির দৃষ্টিতে চেয়ে রইল।

আমার মধ্যে একটা অপরাধবোধ জেগে ওঠে। জিম যে এলেবেলে এবং গরিব কুকুব নয়, জিম যে অত্যন্ত সুশৃংখল জীবন যাপনে অভ্যস্ত এবং তার সঙ্গে যে ট্যান্ডাই ম্যান্ডাই চলবে না সেটা আর-একবার টের পেয়ে আমি গরম খিচুড়িতে হাত ঢুকিয়ে তাড়াতাড়ি কালো মাছটা বের করে আনি।

ঘাট হয়েছে বাপু জিম, এবার খাও।

জিম সংক্ষিপ্ত একটা শব্দ উচ্চারণ করল, ঘ্রাউ!

বঙ্কিমের কমলাকান্তের মতো এক দিব্যকর্ণ পেয়ে যাই আমি। জিমের কথাটা বুঝতে আমার কষ্ট হয় না। সে বলছে, এটা কী হল হে?

আমি বিনয়ের সঙ্গে জিমকে বললাম, বুঝতে পারিনি জিম। আমার বিশ্বাস ছিল এই মাছটায় হাই প্রোটিন আছে।

জিম আর খিচুড়ি স্পর্শ করল না। সিঁড়ি বেয়ে নেমে গিয়ে নিজের শিকলের কাছে শুয়ে রইল। নিজেকে ভারী বেকুব বলে মনে হল আমার।

এই জীবনটার কথা যা বলছিলাম আপনাদের, অত্যন্ত ট্র্যাজিক। গান্ধীজি যখন সেই ইংরেজ আমলে দেশের লোককে অসহযোগ শিখিয়েছিলেন তখন তিনি বুঝতেও পারেননি যে, সেই অসহযোগের ঠেলা কতদূর গড়াবে। গান্ধীবাদ লোকে ভুলেই গেছে কিংবা গান্ধীবাদ কী জিনিস লোকে কখনও খুঁজে বা বুঝে দেখবার চেষ্টা করেনি। কিন্তু অসহযোগ জিনিসটা পাবলিক খুব খেয়েছে। গোটা দেশটার সর্বাঙ্গে সেই অসহযোগের খোসপাঁচড়া। কলকারখানা বন্ধ হয়, সরকারি অফিসে কাজ হয় না, ট্রেন সময়মতো পৌঁছোয় না, আরও কত কী। আমার বাবা মেলা কাঠখড় পুড়িয়ে গ্রেট ব্রিটিশ ইঞ্জিনিয়ারিং ফার্মে একটা চাকরি পেয়েছিল। খুব ভাল চাকরি নয়, তবে ওটা দিয়ে বেঁচে থাকা যেত। সেই গ্রেট ব্রিটেনে একদিন ধর্মঘট শুরু হল এবং তার অন্যতম নেতা হয়ে দাঁড়াল বাবা। যতদূর জানি সেই ধর্মঘটে সকলে সামিল হয়নি। যারা কারখানায় ঢুকবার চেষ্টা করত তাদের মারধর করতে শুরু করল ধর্মঘটিরা। বাবা একদিন এরকম একজনের মাথা ইট দিয়ে ফাটিয়ে খুব সহাস্যবদনে বাড়ি ফিরে বললেন. দিয়েছি এক শালাকে আজ শেষ করে। বাবার মুখে সেই বোধহয় আমি শেষবার হাসি দেখেছি। একটু পাগলাটে, ক্ষ্যাপা, মরিয়া হাসি।

তারপর আর হাসি ছিল না বাবার মুখে। গ্রেট ব্রিটিশ খুলল না। অত বড় কারখানার বিশাল যন্ত্রপাতিতে মরচে পড়তে লাগল, ব্যাঙের ছাতা আর গাছ গজাতে লাগল। মাড়োয়ারি মালিকরা গুজরাটে নতুন কারখানা খুলল। হাজারটা মিটিং দৌড়োদৌড়ি, প্রতিদিন আশা নিরাশার দোল একটা বন্ধ কারখানাকে নিয়ে আমাদেরও ভাবিয়ে তুলল। এই শুনি, খুলবে। মালিকরা নরম হয়েছে। ফের শোনা যায়, নাঃ, নতুন ফ্যাকড়া উঠেছে। কী করে একটা বন্ধ কারখানাকে খুলে দেওয়া যায়, সেটা আজও রহস্য, আজও এক জ্বলন্ত প্রশ্ন। আর সেই কারখানার সঙ্গে ওতপ্রোত জড়িত এক পরিবারের জনা দশ-বারো প্রাণীর প্রাণপাখি যখন ডানা ঝাপটাচ্ছে তখন আমরা নানাভাবে প্রশ্নটা ভেবে দেখেছি। আজও সদুত্তর পাইনি।

গ্রেট ব্রিটিশের হাজার কয়েক কর্মচারীর কার কী দশা হয়েছিল তা আমরা আজও জানি না। তবে বাবা বিড়ি বাঁধা থেকে গামছা ফিরি সবই করেছিল। মাঝে মাঝে হাত পাতাও।

ক্রিরিং!

কলিং বেল।

জিমের বকলসে শিকল পরিয়ে দিয়ে নীচে নেমে দরজাটা খুলে দিই। বৈঠকখানার প্রকাণ্ড সদর দরজার ফ্রেম-এ ফুলকাটা পাপোশের ওপর রোগা, ভয়ার্ত মেয়েটা দাঁড়িয়ে আছে। তার জামায় অনেক সেলাই, তেলের অভাবে রুক্ষ লালচে চুল, পায়ে তাপ্পি দেওয়া ক্ষয়াটে হাওয়াই চটি। ডানহাতে গামছায় বাঁধা একটা কলাই করা থালা। এ বাড়িতে ঝি হিসেবেও মেয়েটা বেমানান।

জিম চেঁচাচ্ছে। ভয়ংকর গলায় রক্ত জল করা ধমক। দোতলার বারান্দা থেকেও সে সবই টের পায়। আগন্তুকের পদসঞ্চার, শ্বাস, ঘ্রাণ।

কুকুরটা ছাড়া নেই তো মেজদা?

না, আয়। দরজাটা ভেজিয়ে রেখে আসিস।

কলমি শাকের চচ্চড়ি দিয়ে রেশনের মোটা আতপচালের ভাত সোনা হেন মুখ করে খেয়ে নেওয়া আমার কাছে শক্ত কাজ কিছু নয়। তা ছাড়া খাচ্ছি ঝকঝকে সানমাইকা বসানো বিরাট ডাইনিং টেবিলে। পেটে খিদেও প্রচণ্ড। কিন্তু বাস্তবিক আজ ভাতের দলা গলা দিয়ে নামতে চাইছে না। জিম খায়নি। জিম আমাকে ঘৃণা করে। অ্যাকোয়েরিয়ামের মরা মাছটা ওর খাবারে মেশানো ঠিক হয়নি আমার।

বরফ খাব, মেজদা?

খা।

কুকুরটা কিন্তু তাকিয়ে আছে।

কিছু করবে না, যা।

খুব ভয়ে ভয়ে কুসুম গিয়ে ফ্রিজ খুলল। গদাই বোসের বউ ফ্রিজ যথারীতি বন্ধ করে দিয়ে গেছে। আমি চালু করেছি। গদাই বোসের বউ বাড়ির অধিকাংশ ঘরে তালা দিয়ে গেছে, হরণযোগ্য প্রায় কোনও জিনিসই বাইরে অসাবধানে ফেলে যায়নি। শুধু কী করে যেন প্রায় এক কিলো একটা চিনির কৌটো ডাইনিং হলের ফ্রিজের ওপর রয়ে গেছে। সেই চিনি দিয়ে আমি রোজ একটা সরবৎ তৈরি করি। তারপর সেটা ডিপ ফ্রিজের ট্রেতে ঢেলে একটা ঝাঁটার কাঠি গুঁজে রেখে দিই। জমাট বেঁধে দিব্যি কাঠিবরফের মতো খেতে হয়। মিষ্টি বরফ খেতে কুসুমের যে কী আনন্দ!

কিন্তু মুশকিল হল কুসুম কোনওদিনই শান্তিতে বরফটা খেতে পারে না। বারান্দায় যেখানে জিম বাঁধা থাকে, সেখান থেকে খাওয়ার ঘরের সবটাই দেখা যায়। জিম প্রতিদিন লক্ষ করে, ভিতরে কী ঘটছে। আমার মাঝে মাঝে মনে হয়, জিম বোধহয় এসব কথা গদাই বোসের বউকে নালিশ করবে।

কুকুরের যে বাক্‌শক্তি নেই তা জানি বটে, কিন্তু তবু জিমের কুটিল ও সন্দেহপ্রবণ চোখের দৃষ্টি দেখে নিশ্চিন্ত হতে পারি না। আজ অবধি পৃথিবীর কোনও কুকুর কথা বলেছে বলে জানা নেই ঠিকই, তবু কে বলতে পারে জিম সে রেকর্ড ভাঙবে না? সে নিরন্তর আমার বোনের গতিবিধি লক্ষ করছে, কাঠিবরফ খাওয়া দেখছে এবং ব্যাপারটা পছন্দ করছে না। ঘটনাটা আমার কাছে অস্বস্তিকর।

বরফ চুষতে চুষতে কুসুম অ্যাকোয়েরিয়ামটার কাছে গিয়ে দাঁড়ায়।

মেজদা, দেখেছিস?

কী?

একটা সোনালি মাছ কেমন পেট উলটে ভেসে আছে!

আমি চমকে উঠে বলি, তার মানে?

মরে গেছে বলে মনে হয়। দেখ না।

আমি হাতের ভাত ঝেড়ে উঠে পড়ি। কাছে গিয়ে দেখি, বাস্তবিকই একটা মাছ ভেসে বেড়াচ্ছে। মাছটা বের করে আনি এবং বাঁ হাতের তেলোয় রেখে অনেকক্ষণ চেয়ে থাকি। দু'-দুটো মাছের উপর্যুপরি মরে যাওয়াটা আমার মোটেই ভাল লাগে না।

কুসুম হাত বাড়িয়ে বলে, দেখি মাছটা দে তো মেজদা। ইস মাছটা কী সুন্দর ছিল রে!

কুসুম মাছ হাতে নিতেই জিম প্রায় শিকল ছিঁড়ে ফেলে আর কী! অদ্ভুত এক ধরনের গোঁ গোঁ আওয়াজ করছে, আর পাগলের মতো দাপাদাপি।

মেজদা!— সভয়ে আমার কাছে সরে আসে কুসুম।

জিম! জিম! স্টপ ইট!!

ঠিক এভাবেই বোস ডাক্তার ধমকায়। তাতে যে কাজ হয় এমন নয়। জিম ভাল জাতের কুকুর হলেও যাকে প্রশিক্ষণপ্রাপ্ত বলে তা নয়। তাকে সিট ডাউন বললে বসে না, গেট আউট বললে বেরোয় না। তবে মালিক বকলে খানিকটা দমে যায় বটে। কিন্তু আমার ধমক জিম তেমন গ্রাহ্য করল না। দাপাতেই লাগল। মাঝে মাঝে ছিঁড়ে ফেলার জন্য শিকলে ঝটকা টান।

ওরকম করছে কেন রে কুকুরটা?

মাছটা অ্যাকোয়েরিয়ামের মধ্যেই আবার রেখে দে। ওদের জিনিস ধরা ছোঁয়া ও পছন্দ করছে না।

ওর জিনিস নাকি? ইঃ রে, কুকুরের আবার জিনিস!

কুকুরেরা তাই মনে করে।

বারান্দার দরজাটা বন্ধ করে দিবি? আমার ভীষণ ভয় করছে।

আমি দরজাটা বন্ধ করে দিই। জিম তার অভিজাত গলায় মেঘগর্জনের মতো ধমক দিতে থাকে আমাদের, শেকল ছেঁড়াছেঁড়ির চেষ্টা করে। তার বোধহয় সন্দেহ হয় দরজা বন্ধ করে আমরা আরও কোনও ভয়ংকর বেয়াদপি করছি।

এঃ মা, কত ভাত ফেলেছিস মেজদা!

আজ খেতে ইচ্ছে করছে না।

কথাটা বলেই চমকে উঠি। এরকম বাক্য আমি সারা জীবনে ব্যবহার করিনি। কারণ, 'খেতে ইচ্ছে করছে না' ধরনের বাক্য কখনও আমাদের মধ্যে সৃষ্টি হয় না। আমাদের সর্বদাই খেতে ইচ্ছে করে এবং খিদে কদাচিৎ মেটে। কুসুমও আমার মুখে কথাটা শুনে খুব অবাক হয়ে চেয়ে আছে।

আমি লাজুক গলায় বললাম, আজ কুকুরটা খেল না।

কেন?

বড়লোকের কুকুর, একটু খেয়ালি হয়।

কুকুর না খেলে তোর কী? তুই খা না! কলমি শাকটা আজ পাঁচফোড়ন দিয়ে রান্না হয়েছে, মিষ্টি আলু আর ধনেপাতা আছে। দারুণ টেস্ট হয়েছে। খা।

কুকুরটা খায়নি আমারই দোষে। অ্যাকোয়েরিয়ামের একটা মরা মাছ আমি ওর খাবারে মিশিয়ে দিয়েছিলাম।

ও মা! কেন?

ভাবলাম মাছ তো প্রোটিন, ফেলি কেন? কুকুরটা খাক।

কুসুম কী বলবে তা ভেবে পাচ্ছিলাম না। হেসে ফেলবে, না দুঃখিত হবে, সেটা স্থির করতে কিছুক্ষণ সময় লাগল ওর। তারপর কাঠিবরফ চুষতে চুষতে বলল, রান্নাঘরে আচার-টাচার কিছু নেই?

না। কেন?

তোকে দেব। তোর অরুচি হয়েছে। দাঁড়া, আমি একটু খুঁজে আসি।

কুসুম যে রান্নাঘরে গেছে এটা বোধহয় জিম টের পেল। বন্ধ দরজার ওপাশে সে গাঁক গাঁক করে চেঁচিয়ে প্রচণ্ড লাফালাফি করছে। শেকলটা লোহার হলেও বলবান কুকুরের ওই তীব্র ঝটকা কতক্ষণ সইতে পারবে?

রান্নাঘর থেকে কুসুম চেঁচিয়ে বলল, মেজদা, খাওয়া ছেড়ে উঠিস না। একটা জিনিস পেয়েছি।

কী রে?

পোস্ত। শিল নোড়া আছে, বেটে দিচ্ছি।

এটা অবশ্যই এক ধরনের চুরি। কিন্তু তবু আমি কুসুমকে বাধা দিই না। অনেকদিন পোস্তবাটা খাওয়া হয়নি। একটু ঝাঁঝালো সর্ষের তেল হলে তো কথাই নেই। তেলের অভাবে শুধু কাঁচা লঙ্কা আর নুন দিয়েও খারাপ লাগবে না।

পোস্তবাটা দিয়ে আমি যখন ভাত খাচ্ছি, তখন কুসুম ঘুরে ঘুরে ঘরের নানান জিনিস দেখছে। চোখে মুগ্ধ লোভী দৃষ্টি। ওপরের এ দু'খানা ঘরে তাও তেমন দামি জিনিস কিছু নেই। দামি যা আছে সব বন্ধ ঘরগুলোর মধ্যে। তবু কুসুম সব কিছু সাবধানি হাতে ছোঁয়, শোঁকে, দেখে। রোজ।

এঁটো থালা ধুয়ে গামছায় বেঁধে রওনা হওয়ার আগে কুসুম বলল, কুকুরের জন্য তো রোজ মাংস আসে। তাই থেকে একটু নিজের জন্য করে নিতে পারিস না।

আমি মাথা নেড়ে বলি, মাংস নয়! টেংরির সাদা হাড় আর ছাঁট।

কসাইয়ের কাছ থেকে একটু মেটুলি চেয়ে দেখিস, দেবে। আর একটু মাংসওলা হাড়।

পাগল! বন্দোবস্ত করা আছে, শুধু ছাঁট আর হাড়।

তা-ই একটু নিজের জন্য রেঁধে নিস। আমি তোকে তেল মশলা এনে দেব।

কোথা থেকে?

সে ঠিক দেব। দেখিস।

কিছু বললাম না। তবে ছোট্ট একমুঠো বাগানটা পেরিয়ে কুসুম যখন ফটকের কাছ অবধি পৌঁছেছে তখন দোতলার বারান্দা থেকে আমি লক্ষ করি, ফটকের বাইরে একটু আবডাল হয়ে

একটা ছোকরা দাঁড়িয়ে আছে। তাকে চিনি। শিবু। ওর বাবার বেশ চালু একটা মুদিখানা আছে। কুসুমের এই বয়ফ্রেন্ডটি যে তেল মশলার উৎস তা বুঝতে কষ্ট হয় না।

আমি ফের ডিভানটায় এসে বসি এবং অলস দৃষ্টিতে চেয়ে থাকি। গদাই ডাক্তারের কত টাকা সেইটে আমি কিছুতেই আন্দাজ করতে পারি না। একজন অত্যন্ত ব্যস্ত এফ আর সি এস ডাক্তারের রোজগার কম হওয়ার কথা নয়। দিনে দু'-তিনটে করে মেজর অপারেশন থাকে। এক-একটা অপারেশনের জন্য চার-পাঁচ হাজার টাকাও গদাই বোস পায় বলে শুনেছি। নিজের ছোট নার্সিং হোম থেকেও বড় কম আসে না। মাস বা বছরের হিসেব দূরে যাক, গদাই বোসের একদিনের রোজগারই আমাদের মাথা ঘুরিয়ে দিতে পারে।

তা হলে যাজ্ঞসেনী আয়ারদের কত টাকা আছে?

ক্রিরিরিং।

জিম ডাকল না, লাফালাফি করল না। তার মানে ঝি।

বুনি সম্পর্কে আমার একটু অ্যালার্জি আছে। সে রোজই সকাল বিকেলে এসে ঘরদোর ঝাঁট পাট ধোয়া মোছা ইত্যাদি করে কুঁজোয় জল ভরে দিয়ে যায়। কিন্তু এটুকু কাজের জন্য সে যথেষ্ট বেশি সময় নেয় এবং যতক্ষণ সে থাকে ততক্ষণ আমি কাঁটা হয়ে থাকি।

দরজার বাইরে বুনি রোজ একই পোজ-এ আমার জন্য অপেক্ষা করে। দুটো এলায়িত হাত তুলে অলস ভঙ্গিতে খোঁপা বাঁধে। দুনিয়ার কোন আহাম্মক না জানে যে, এই ভঙ্গিতে মেয়েদের বুক সবচেয়ে তীব্র দেখায়। বুনির বয়স সতেরো থেকে কুড়ির মধ্যে বলে আমার বিশ্বাস। কালো, ছিপছিপে, তেজানো শরীর, মুখশ্রী বলে কিছু থাকলেও তা চমকপ্রদ নয়। তবে যৌবনে কুক্কুরী ধন্যা। পোশাক আশাক অত্যন্ত পরিপাটি, গড়পরতা ঝিয়েদের চেয়ে অনেক বেশি পরিচ্ছন্ন থাকে বুনি। শাড়িটি পরিষ্কার, হাত পা পরিষ্কার, দাঁতগুলো ঝকঝকে।

কী গো, ঘুমোচ্ছিলে?

বুনি প্রথম দিন থেকেই আমাকে 'তুমি' বলে। সাধারণত লক্ষ্মীকান্তপুর, বারুইপুর বা ডায়মন্ডহারবার থেকে যে সব কাজের মেয়েরা আসে তারা ছোট বড় নির্বিশেষে সবাইকেই 'তুমি' বলে। বুনি তাদের দলে নয়। সে অনেককেই 'আপনি' করে বলে, আমি নিজে শুনেছি। আমাকে 'তুমি' সম্বোধনের দুটো কারণ থাকতে পারে। একটা হল, এ বাড়ির প্রাইভেট টিউটর হওয়া সত্ত্বেও বুনি আমাকে নিজের শ্রেণিভুক্ত মানুষ বলে ভাবে। ভাবাটা অস্বাভাবিকও নয়। দ্বিতীয় কারণটা একটু গভীর এবং রোমান্টিক। সে কারণটাকেও উড়িয়ে দেওয়া যায় না।

বুনি ঘরে ঢুকে নিজেই দরজাটা বন্ধ করে হ্যাসবোল্ট টেনে দিল। তারপর বেশ মাখো মাখো সোহাগের গলায় বলল, অসময়ে এসে ঘুম ভাঙালুম তোমার, কিন্তু কী করব বলো, সাড়ে তিনটের গাড়ি যে ধরতেই হবে।

ঠিক আছে। তাড়াতাড়ি কাজ সেরে চলে যা।

তাড়াতে পারলে বাঁচো, না? কেন, তোমাকে কি খেয়ে ফেলছি? আচ্ছা ম্যান্তামারা পুরুষ বাবা!

আমার কিছু বলার বা করার নেই। কপাট বন্ধ একটা বাড়ির ভিতর এক যুবতী মেয়ের উত্তপ্ত উপস্থিতির সামনে বড্ড অসহায় লাগে নিজেকে!

বুনির হাতে এখন অঢেল সময়। মোটে দুপুর দেড়টা। মুখে বললেও সাড়ে তিনটের গাড়ি সে কোনওদিনই ধরতে যায় না। যায় চারটে পঞ্চান্নর গাড়িতে।

শোওয়ার ঘরে স্টিলের আলমারির পাল্লায় প্রমাণ সাইজের আয়না। বুনি রোজ প্রথমে আয়নার সামনে দাঁড়ায়। ঘুরিয়ে ফিরিয়ে নানা অ্যাঙ্গেল থেকে নিজেকে দেখে।

আজও দেখছে। দেখতে দেখতে বলল, অমন হাঁ করে চেয়ে থাকো কেন বলো তো! আমি তো কালো!

আমি বুনির দিকে তাকিয়ে আছি বটে, কিন্তু সেটা ভয়ে। তাকিয়ে আমি ওর গতিবিধি আঁচ করার চেষ্টা করছি, বুঝবার চেষ্টা করছি এর পর ওর লাইন অফ অ্যাপ্রোচ কী।

আহা! আবার ঢং করে ভালমানুষি দেখাতে ছাদপানে চেয়ে আছে। তাকাও গো, তাকাও। কিছু মনে করব না।

দেড়টা কিন্তু বেজে গেছে বুনি।

বাজুক না কত বাজবে। বিছানাটা যা লন্ডভন্ড করে রেখেছ না! বিচ্ছিরি শোওয়া তোমার। একটু সরো তো, ঝেড়েঝুড়ে দিই।

বিছানাটা পরে হবে'খন। এখন...

বড্ড বকো তুমি। একটু বসতে দেবে তো, না কি?

আমি শ্রেণিবৈষম্যে বিশ্বাসী কি না সেটা সঠিক ভেবে দেখিনি। তবে ডাক্তার গদাই বোসের ঠিকে ঝি আমার পাশে আমারই বিছানায় বসতে চাইছে দেখে আমার কেমন বাধো বাধো ঠেকছে। কিছুতেই বলতে পারছি না 'বোসো।' তবে আমি এও জানি, বুনি শ্রেণিবৈষম্য ভেঙে একটা সমাজতান্ত্রিক বিপ্লবের দিকে এক পা এগিয়ে যাওয়ার জন্যই যে বিছানায় বসতে চাইছে তা নয়। একা ফাঁকা ঘরের মধ্যে তার ও আমার সম্পর্কটা নিতান্তই আদিম। আমি বুনির গা থেকে রীতিমতো বন্য গন্ধ পেতে থাকি। তার মুখে লোল হাসি। চোখ মদির।

আমি বারান্দায় শিকলের শব্দ পেয়ে বলি, জিম আজ কিছু খায়নি রে বুনি।

বুনি আমার পাশে বসে একটা হাত টেনে নেওয়ার চেষ্টা করতে করতে বলল, তাই নাকি?

আমি হাতটা ছাড়িয়ে নিয়ে বললাম, দোষটা অবশ্য আমারই। আমি না. .

আমি আনুপূর্বিক কাহিনিটা সবিস্তারে তাকে বলতে শুরু করি অন্য কথা খুঁজে না পেয়ে। কিছু আংসাং কথাবার্তা চলতে থাকলে বুনি হয়তো অ্যাকশনে নেমে পড়বে না। ওর গা থেকে রীতিমতো হলকা আসছে।

বুনি কাহিনিটা শুনেও গা করল না। আমার হাতটায় রীতিমত হাত বোলাতে বোলাতে বলল, ছেড়ে দাও না শালা কুকুরটাকে। গিয়ে ছাইপাঁশ গু-মুত খেয়ে আসুক। আচ্ছা, তুমি এমন পান্তাভাত কেন গো মাস্টার? একটু বলবে? বুনিকে দেখে গরম হয় না এমন মদ্দা আমি দেখিনি বাপু।

গরম তো নয়ই, বরং আমি হাতে পায়ে রীতিমতো হিম টের পেতে থাকি। বুনি আজ বড় বাড়াবাড়ি করছে। রোজ নানারকম ছলাকলা করলেও এতটা এগোয় না। ক্রমে ক্রমে আস্পর্ধা বেড়ে আজ একটা চূড়ান্ত পর্যায়ে পৌঁছেছে। কিন্তু আরও পনেরো দিন কম করেও বাকি। ততদিনে কত কী ঘটে যেতে পারে।

সরে বোস, বুনি।

বুনি চোখ পাকিয়ে বলে, কেন বলো তো! জাত যাবে?

তা নয়।

আচ্ছা, ডাক্তারবাবুর ওই ফ্যাকাসে সুঁটকি মেয়েটার সঙ্গে তোমার পট খায়? ও কি একটা মেয়েমানুষ হল বাপু?

কার কথা বলছিস?

আহা, ন্যাকা! সব জানি। মিলির এমন বুক আছে, এমন মাজা? শুধু ভদ্দরলোকের মেয়ে, আর দু'-চার পাতা পড়েছে, তা ছাড়া আর কী আছে বলো তো যে অমন জুলজুল করে তাকাও, চিঠি দাও! অ্যাঁ! তোমার আক্কেলটা কেমন ধারা?

বাজে কথা বলিস না। মোটেই আমি তাকাই না।

নইলে আমাকে এমন অচ্ছেদ্দা করতে না। মিলিদিদি আমাকে বলেছে।

বলেছে! কী বলেছে?

সব বলেছে তোমার কথা। বোকা কোথাকার! এই, তুমি হাত দেখতে জানো? দেখো তো আমার বিয়ে কবে।

মিলি তোকে কী বলেছে?

বলেছে মাস্টারটা বোকা। আমার সঙ্গে প্রেম করতে চায়।

তুই বানিয়ে বলছিস।

খিলখিল করে হেসে ওঠে বুনি। তারপর গায়ে ঢলে পড়ে বলে, না হয় বানিয়ে বললুম, কিন্তু ওই সুঁটকিটার জন্য তোমার যে একটু সুড়সুড়ি আছে তা জানি গো। মেয়েমানুষরা ওসব ঠিক টের পায়।

আমি গালে ওর গরম শ্বাস টের পেয়ে টপ করে উঠে পড়ে বলি, বিছানাটা ঝাড়বি বলছিলি যে! তাই ঝাড় বরং। আমি জিমকে নিয়ে বেড়িয়ে আসি।

একটা কথা বলব?

আবার কী কথা?

মেয়েমানুষকে অত ভয় কেন তোমার?

সাড়ে তিনটের ট্রেন ধরতে হলে তোর কিন্তু আর সময় নেই বুনি।

আমার সময় নিয়ে তোমাকে ভাবতে হবে না। সময় নিয়ে আমি কী করব বলো তো! ঘরে কে ঠ্যাং ছড়িয়ে বসে আছে আমার জন্য? যদি আজ রাতটা থেকেও যাই এইখানে তবু কেউ খোঁজ করবে না জানো?

আমি ভয় পেয়ে বলি, না না বুনি, অতটা ভাল নয়।

বুনির জ্বলজ্বলে চোখদুটোয় হঠাৎ জল টল টল করতে থাকে। গলার স্বরটা একটু বদলে যায়। উদ্ধত শরীর সামান্য নুয়ে পড়ে। আমার দিক থেকে চোখ ফিরিয়ে নিয়ে বলে, সবাই পিছুতে লেগেছে তা জানো? ঘরে একটু শান্তি নেই। সবাই সারাক্ষণ বলছে, মর মর। অথচ দোষ কী? উল্টোডাঙার সেই পশ্চিমা বুড়োটাকে বিয়ে করতে মত দিচ্ছি না। কেন দেব বলো তো! আগের পক্ষের এই বড় বড় জোয়ান ছেলে আছে দুটো। আমার বাপ ভাই তো বোকা। বুড়ো তাদের বলেছে, বিয়ে করলে তার খাটাল গোরু সব আমাকে দিয়ে দেবে। ওরা তাই বিশ্বাস করে। আমাকে দিন রাত বাড়ির লোক বোঝাচ্ছে, বুড়ো আর ক'দিন। হাঁপানি আছে, আরও কী কী আছে, বেশি নাকি বাঁচবে না। তখন বুড়োর সম্পত্তি হাতিয়ে আর-একটা বিয়ে করলেই হবে। বলো তো বাড়িতে থাকতে ইচ্ছে করে?

দীর্ঘশ্বাসটা আপনিই বেরিয়ে গেল। আর তার সঙ্গে বেরিয়ে গেল বুনির প্রতি আমার বিরাগ এবং ভয়। বুনির সঙ্গে আমার শ্রেণিগত পার্থক্য যে খুব বেশি নয় তা বেশ বুঝতে পারছি। একদিক দিয়ে বরং শ্রেণিগতভাবে বুনিকেই একটু উঁচু বলে ধরা যায়। বুড়ো বর বিয়ে করবে না বলে বুনি তো লড়ে যাচ্ছে। আমাদের লড়াই শেষ হয়ে গেছে কবে। দশ বছর আগে আমার ছোড়দি একটা বাচ্চা মেয়েকে পড়াতে যেত। তেমন বড়লোকের বাড়ি নয়, তবে লোকটার চালু একটা ব্যাবসা ছিল। কাঁচা টাকা আসছিল হাতে। ছোড়দিকে তার একদিন হঠাৎ পছন্দ হয়ে গেল। ধানাই পানাই করে প্রেম নিবেদনের বয়স তখন নয় তার। তাই সে সোজাসুজি একদিন ছোড়দিকে বাসস্টপে এগিয়ে দিতে এসে প্রস্তাব দিল, ছোড়দি যদি রাজি থাকে তবে সে আলাদা বাসা করে নতুন সংসার পাতবে। তা বলে আগের বউকে ডিভোর্স করতে পারবে না বা ছোড়দিকে বিয়েও সে করবে না। কিন্তু স্বামী-স্ত্রীর মতোই থাকবে। ছোড়দি কিন্তু কেঁদেকেটে একশা করেনি, রাগেনি, মুখের ওপর 'না'ও বলে দেয়নি। বরং বুদ্ধিমতীর মতো দু'দিন চুপচাপ বসে প্রস্তাবটা নানা দিক দিয়ে বিচার বিবেচনা করেছে। নিজের যোগ্যতা এবং সৌন্দর্যের চুলচেরা বিশ্লেষণ করেছে। তার মনে হয়েছে, সে এমন কিছু আহামরি মেয়ে নয়। লোকটাকে প্রত্যাখ্যান করলে লাভ নেই। বরং সংসারটাকে বাঁচানোর জন্য একটু বয়স্ক এবং দুর্বল চরিত্রের একটু পয়সাওলা লোক তার পক্ষে

ভালই হবে। প্রস্তাবটা গ্রহণ করবে স্থির করার পর ছোড়দি মা-বাবাকে জানায়। যথারীতি বাবা চেঁচামেচি শুরু করে, মা কাঁদতে থাকে। দিন সাতেক ধরে এরকম চলেছিল। তারপর বাবা চুপ মেরে গেল। মা ধাতস্থ হল। ছোড়দি একদিন একটু গম্ভীর এবং চিন্তিত মুখে চলে গেল, লোকটার দ্বিতীয় সংসারে। প্রথম-প্রথম বাবা ছোড়দির পাঠানো টাকা, যাকে বলে 'ঘৃণাভরে প্রত্যাখ্যান,' তাই করত। পরের দিকে অবশ্য ছোড়দির টাকায় আমাদের অনেক সুসার হয়েছিল। এমনকী আমরা তার বাড়িতে ভাইফোঁটার নিমন্ত্রণ খেতেও গেছি। লোকটাকে 'জামাইবাবু' ডাকতেও আমাদের বাঁধেনি।

লোকটা কি খুব বুড়ো? একেবারে থুত্থুরে?

বুনি দু'হাতে মুখটা ঢেকেছিল। এবার চোখ মুছে তাকিয়ে বলল, বুড়ো নয়তো কী? তবে থুত্থুরে নয়। বেশ দশাসই ঘাড়ে-গর্দানে আছে।

বয়স কত?

চল্লিশের ওপর তো বটেই।

ধুস, চল্লিশ আবার বুড়ো কী রে?

বুড়ো নয় তোমাকে বলেছে! গোঁফ পেকেছে, চুল পেকেছে।

ধপধপে পাকা? নাকি কাঁচায় পাকায়?

বুনি হি হি করে হেসে ফেলে বলল, অত নিকেশ কেন নিচ্ছো বলো তো!

বল না!

কাঁচায় পাকায়। একেবারে গঙ্গা যমুনা।

বড় বড় ছেলে আছে বলছিলি যে!

বড়ই তো। বারো-চোদ্দো বছরের তো হবেই।

আগের পক্ষের বউ বেঁচে আছে?

না, মরে বেঁচেছে।

বিয়ের কথা কতদূর এগিয়েছে?

কতদূর আবার কী? পাকা কথা আদায় করে ছেড়েছে লোকটা। পরশুদিনই তো হল। আমার সঙ্গেই তো গিয়ে বাবার কাছ থেকে পাকা কথা আদায় করে এল।

তোর সঙ্গে? বলিস কী?

আহা. নইলে গাঁয়ের রাস্তা চিনিয়ে নিয়ে যাবে কে? স্টেশনে দাঁড়িয়ে ছিল। আমি তাকাইওনি। চলতে লাগলুম, পিছুপিছু চলে গেল।

সেইরকমই কথা ছিল নাকি?

হুঁ।

লোকটা তোব সঙ্গে ভাব জমানোর চেষ্টা করেনি?

বুনি মাথা নেড়ে বলল, না। বেশ তফাতে ছিল। আমি শুধু পায়ের নাগড়া জুতোর আওয়াজ শুনছিলুম।

এই যে বললি হাঁপানি আছে। তবে তিন মাইল নাগড়া বাজিয়ে হাঁটল কী করে? তা ছাড়া হাঁপানি রুগির কি দশাসই চেহারা হয়?

তুমি বড় খিটকেলে লোক বাপু। হাঁপানি নেই তো অন্য কিছু আছে। বুড়োদের কি রোগের অভাব?

আমি একটা দীর্ঘশ্বাস ফেলে বলি, পাত্রটা খারাপ ছিল না রে। অত গিঁট মারলে পরে পস্তাবি। শেষে ঠেলাওলা, রিকশাওয়ালা না হয় বেকার ছোঁড়া জুটবে কপালে।

বুনি ফোঁস করে উঠল, খবরদার ওরকম বলবে না বলছি। বামুনের মুখের কথা ভীষণ ফলে যায়

তা জানো? তোমারই বা বুড়োর জন্য অত দরদ চুঁইয়ে পড়ছে কেন?

দরদ নয়। ভাবছিলাম গোরু-টরু পোষে, রোজ সর-টর খাবি, রুপোর গয়না পরতে পাবি, পাঁচ বাড়ি কাজ করে বেড়াতে হবে না।

বুড়োর মুখে নুড়ো। গোরুর দুধে আমার কাজ নেই।

এই বলে রাগ করে বুনি উঠে পড়ল। তার ঝাঁটার শব্দে যথেষ্ট ক্রোধ প্রকাশ পেতে লাগল। আমি হাঁফ ছেড়ে বাঁচলাম।

পাছে আমি মাগনা-মাগনা টেলিফোন করে ডাক্তারের বিল বাড়িয়ে দিই, সেই ভয়ে গদাই বোসের বউ টেলিফোনে তালা দিয়ে গেছে। কিন্তু তাতে আমার কোনও অসুবিধে হয় না। একটা আলপিন দিয়েই তালা খুলে ফেলা যায়। আর আমার কাউকে তেমন টেলিফোন করার নেইও। শুধু পুপু। মাঝে মাঝে আমি পুপুকে টেলিফোন করি। পুপু আমার সঙ্গে কথা বলতে চায় না। তবু আমি চেষ্টা করি। সামনে একটা টেলিফোন থাকলে কার না ইচ্ছে করে একটু কথা বলতে? বিশেষ করে আমার মতো হাঘরেদের!

যখন পুপুরা গরিব ছিল তখন পুপু ছিল আমার দারুণ বন্ধু। এখন আর পুপুরা গরিব নয়। তাদের গ্যারেজে গাড়ি, বৈঠকখানায় কার্পেট। তাই পুপু এখন আমাকে এড়াতে চায়।

এই সময়টায় পুপু তাদের অফিসে থাকে। অফিস তাদের নিজেদের। পুপুরা ত্রিশজন কর্মচারীকে মাইনে দিয়ে রেখেছে। তার বাবার কনস্ট্রাকশনের ব্যাবসা বেশ ফলাও। আমি দেখেছি যেসব লোক মৌলিক চিন্তাশক্তি এবং খানিকটা দূরদৃষ্টির অধিকারী তারা কাজে নেমে পড়লে টপ করে পয়সা করতে পারে। পুপুর বাবার এ দুটোই আছে বলে আমার বিশ্বাস। কারণ পুপুর বাবা সেই ষাট-পঁয়ষট্টি সালেই বুঝতে পেরেছিল যে কলকাতা শহরটায় অদূর ভবিষ্যতে বাস্তুজমির খুব চাহিদা দেখা দেবে। ধারকর্জ করে পুপুর বাবা ভবানীবাবু জমিজমা কিনতে লেগে যান। প্রথম-প্রথম কেনা জমি বেশি দামে বেচার সহজ ব্যাবসা ছিল তাঁর। কিন্তু কিছুদিন পরেই বুঝলেন জমি বেচা বোকামি। তার চেয়ে ফ্ল্যাট করে বেচলে লাভ বেশি। কিছু ফাঁকাপড়ার পর সেই ব্যাবসাতে ভবানীবাবু লাল হয়ে গেলেন। কলকাতার ওনারশিপ ফ্ল্যাটের তিনিই বলতে গেলে অন্যতম পায়োনিয়ার। এখন কলকাতা এবং শহরতলি জুড়ে তাঁর হাতে গড়া অট্টালিকারা দাঁড়িয়ে মানুষের অধ্যবসায় ও বিচক্ষণতার জয়গান করছে।

হ্যালো, পুপু আছে?

পুপু? ওঃ হ্যাঁ। কে বলছেন?

আমি ওর বন্ধু।

ধরুন একটু।

একটু নয়, অনেকক্ষণই ধরতে হল।

তারপর পুপুর বিরক্তিভরা গলা শোনা গেল. হ্যালো।

আমি কানু বলছি, পুপু।

কানু? কে কানু?

আমার ডাকনামটা যদি পুপু ভুলে গিয়ে থাকে তবে খুবই মুশকিল। কারণ পুপু আমাকে আমার পোশাকি নামে তো চেনে না! ভুলতে বেশি সময় নিচ্ছে না পুপু, সেটাও উদ্বেগের কারণ।

উদ্বেগের সঙ্গেই বললাম, আমি কানু! কানু!

পুপু চিনল। কিন্তু গলার স্বরে বিরক্তিটা তবু গেল না। বলল, ওঃ, কানু! কী ব্যাপার বল তো?

পুপুকে আমি বরাবরই তুই-তোকারি করে এসেছি। কিন্তু আজ কিছুতেই তুই বলার সাহস হল না। বললাম, এমনিই ফোন করলাম। তুমি ভাল আছ তো, পুপু?

হ্যাঁ হ্যাঁ, ভালই। তুই ভাল তো?

না পুপু, আমি ভাল নেই। অনেকদিন আগে সেই ছেলেবেলায় তুমি আমাকে একটা কথা দিয়েছিলে, পুপু। কথাটা কি মনে আছে?

না, আমার কিছু মনে নেই। আজ ভীষণ ব্যস্ত রে কানু, ছাড়ছি।

ছাড়বে? আচ্ছা।

বলে আমি ফোনটা কান থেকে সরাতে যাচ্ছিলাম, হঠাৎ পুপুর আর্ত চিৎকার শোনা গেল, কানু! এই কানু! ছেড়ে দিলি নাকি! হ্যালো!

না, পুপু। ছাড়িনি। কী হল?

হঠাৎ একটা কথা মনে পড়ল।

কী কথা, পুপু?

কে যেন— ঠিক মনে পড়ছে না— সেদিন বলছিল তুই নাকি ইয়ে হয়েছিস?

কিয়ে হয়েছি, পুপু?

মানে ইয়ে, বেশ মারদাঙ্গাবাজ লোক! কে বলছিল ঠিক মনে নেই। তবে তুই নাকি গদাই বোসের বডিগার্ড, সত্যি নাকি?

আমি একটা ঢোঁক গিলে বলি, কেন বলো তো।

কেসটা কী একটু বলবি আমাকে?

কেসটা যে কী তা আমিও ভাল জানি না। পুপুকে কীই বা বলব? তবে আমার এরকম একটা কুখ্যাতি ইদানীং হয়েছে। কিন্তু হয়েছে সম্পূর্ণ কাকতালীয় যোগাযোগে। সেই যোগাযোগটা না হলে আজ গদাই বোসের বাড়িতে আমার এই অধিষ্ঠান বা তার ছেলে এবং মেয়েকে পড়ানোর দায়িত্ব পাওয়া সম্ভব হত না। হয়েছিল কী, ৮২ পল্লির ট্যাপার দলে আমি কিছুদিন ভিড়ে গিয়েছিলাম। ট্যাপা তখনও মস্তানিতে তেমন প্রতিষ্ঠা পায়নি। একটা সাট্টার বোর্ড চালাত, কিছু কিছু তোলাও নিত কয়েকজন দোকানদারের কাছ থেকে, আর সামান্য কিছু চুরি বা ছিনতাই। ট্যাপার দলে আমি ঢুকি ওই ছিনতাইয়ের সূত্র ধরেই। দুপুরবেলা ট্যাপা একটা মেয়ের ভ্যানিটি ব্যাগ টেনে নিয়ে দৌড় মারে। মেয়েরা অবলা জীব বটে, কিন্তু এ মেয়েটা দারুণ দৌড়বাজ, তার ওপর ক্যারাটে-ফ্যারাটেও জানত বোধহয়। ট্যাপাকে দৌড়ে গিয়ে ধরে ব্যাগ কেড়ে নিয়ে ঘাড়ে এমন রদ্দা মারল যে, ট্যাপা চোখ উলটে গোঁ গোঁ করছিল। সেইদিনই ট্যাপার রুস্তম-জীবনের ওপর যবনিকা নেমে আসার কথা। দিনে-দুপুরে যে মস্তান একটা মেয়ের হাতে মার খেয়ে জমি ধরে নেয় তার আর ভবিষ্যৎ কী? আর একটু হলেই ট্যাপার সেই হেনস্তা দেখতে লোক জড়ো হয়ে যেত এবং ট্যাপার দলের ছেলেরাও তুরন্ত খবর পেত। তার সৌভাগ্যই বলতে হবে যে, ঘটনাটা ঘটেছিল আমাদের বাড়ির সামনে। স্বচক্ষে পুরো ঘটনাটা আমি দেখেছি। ট্যাপার প্রতি আমার কোনও সহানুভূতি থাকার কথা নয়। শুধু মহিলা-প্রহৃত একজন পুরুষের প্রতি আর একজন পুরুষের যে সহানুভূতি থাকার কথা সেটুকু ছিল বলেই আমি কেউ কিছু বুঝে ওঠার আগেই সংজ্ঞাহীন ট্যাপাকে টেনে হিঁচড়ে ভিতরে এনে জলটল দিই।

সেই থেকে ট্যাপা আমাকে কিছু খাতির করতে থাকে। এমনকী আমাকে সে তাদের ক্যাশিয়ার অবধি করতে চেয়েছিল। ট্যাপাকে হাতে রাখার জন্যই আমি তাকে বুঝিয়েছিলাম যে, মেয়েটা আমার দূর সম্পর্কের মাসতুতো বোন হয়। হাওড়ায় থাকে, ইত্যাদি। যাই হোক, ট্যাপার সঙ্গে যখন আমার দোস্তি চলছে সেই সময় একদিন সন্ধেবেলা আমরা রাস্তার ধারে একটা ঠেক-এ দাঁড়িয়ে গুলতানি করছিলাম। সামনে দিয়ে একটা মড়া নিয়ে গেল হরিধ্বনি দিয়ে। দলের মধ্যে কে যেন বলল, নিমাইবাবুর বউ মরে গেল, জানিস। একদম তাজা বউটা। এসব কথা যখন হচ্ছে এবং মড়া নিয়ে শ্মশানযাত্রীরা যখন অনেকটা এগিয়ে গেছে তখন হঠাৎ এক ভদ্রমহিলা রাস্তা দিয়ে আলুথালু হয়ে ছুটে এলেন চিৎকার করতে করতে, ওগো, তোমরা মড়া আটকাও! মড়া আটকাও! ওকে খুন

করেছে! ভদ্রমহিলার আঁচল লম্বা হয়ে লুটোচ্ছে রাস্তায়, মাথার চুল এলোমেলো, চোখে পাগলের মতো চাউনি। পিছনে এক বুড়ো মতো ভদ্রলোকও খোঁড়াতে খোঁড়াতে আর কাঁদতে কাঁদতে আসছিলেন। গণ্ডগোলের গন্ধ পেয়েই আমাদের মধ্যে কয়েকজন ছুটল মড়া আটকাতে।

মড়া ফেরানো হল। থানা-পুলিশ করা হল। বিশাল গণ্ডগোল। দেখা গেল নিমাইবাবুর বউয়ের ডেথ সার্টিফিকেট সই করেছে গদাই ডাক্তার। ট্যাপার নেতৃত্বে আমরা গিয়ে যখন গদাই ডাক্তারের বাড়ি চড়াও হই তখন নীচের তলার চেম্বারে অনেক রুগি। লোকজন গিসগিস করছে। বাইরে গাড়িও দাঁড়িয়ে আছে মেলা। তখনও আমরা ঠিক করতে পারছিলাম না কী করা উচিত। প্রথমেই অ্যাকশন নেওয়া, না কি আগে গদাই ডাক্তারের কাছে কৈফিয়ৎ চাওয়া? ট্যাপার ইচ্ছে প্রথমেই অ্যাকশনে নেমে পড়া। তার কারণ মস্তান হতে গেলে ছোটখাটো ব্যাপার দিয়ে হয় না। কলকাতার যেসব মস্তান বড় হয়েছে তারা সকলেই লাইম লাইটে এসেছে একটা কোনও বড় রকমের কিছু ঘটিয়ে বা ঘটনার সূত্রে। ট্যাপা আজ অবধি তেমন কোনও বড় ঘটনা ঘটায়নি। এটা এক মোক্ষম সুযোগ। নিমাইবাবু তার বউকে খুন করিয়ে, গদাই ডাক্তারের কাছ থেকে টাকা দিয়ে ডেথ সার্টিফিকেট যোগাড় করে কেস ফিনিশ করে দিয়েছিল প্রায়। এরকম রগরগে কেস বরাতে কমই জোটে। থানা পুলিশ আদালত এবং খবরের কাগজে এ নিয়ে প্রবল হইচই হবেই আর ট্যাপা এই সুযোগে একেবারে ফোরফ্রন্টে এসে যাবে। আর এর জন্য চাই অ্যাকশন, কুইক অ্যাকশন। উত্তেজনায় সে তখন ফুলছে, ফুঁসছে।

পরিস্থিতিটা বুঝেও আমি মিনমিন করে বললাম, দ্যাখ ট্যাপা, প্রথমেই যদি ইটপাটকেল মারিস, ঢিল ছুঁড়িস বা গালাগাল দিতে শুরু করিস তা হলে একটা কেলো হয়ে যেতে পারে। গদাই বোস বড় ডাক্তার, এফ আর সি এস। ওর রুগিদের মধ্যে মেলা ভি আই পি।

কিন্তু ট্যাপা তখন ফাটা বিষ্টু হওয়ার স্বপ্নে মাতাল। অমিতাভ বচ্চনের মতো একটা হাসি দিয়ে বোধহয় কোনও হিন্দি সিনেমারই ডায়লগ ধার করে বলল, আ বে কেন্নো (আমার নির্বীর্যতায় বীতশ্রদ্ধ হয়ে ওরা সকলেই আমাকে কানুর বদলে কেন্নো বলে ডাকত), সরাফৎ ভি কোই চিজ হ্যায়। গদাই বোস ইনসান নেহি, জানবর! জানবর! অ্যায়সা কিচাইন করব আজ যে কাল সকালে দেখিস স্টেটসম্যানে ভি আমার নাম বেরিয়ে যাবে।

আমরা তখনও অ্যাকশন শুরু করিনি, তবে আমাদের উত্তেজিত কথাবার্তা শুনে এবং জমায়েত দেখে প্রথমে জিম চেঁচাতে শুরু করে, তারপর পাড়ার লোক উঁকিঝুঁকি মারতে থাকে। ট্যাপা আমাকে ঠেলে দিয়ে বলল, ঠিক হ্যায় দোস্ত, তুই আগে গিয়ে গদাই বোসকে একটা আল্টিমেটাম দে। বলিস পেট থেকে আসলি বাৎ না বেরোলে লাশ ফেলে দিয়ে যাব।

কেসটা কী তা ভাল করে না জেনেই লাশ ফেলে দেওয়াটা যে উচিত হবে না তা আমি বুঝতে পারছি। কিন্তু বোঝাই কাকে? ট্যাপা বিনি মদেই সম্পূর্ণ মাতাল হয়ে তার চেলা চামুণ্ডাদের বেশ জোর গলায় বলছে, এবার শালা কেস আমার হাতে। নেবু, কালোমানিক, শ্যামল বণিক এরা সব ফোলম ফোল হয়ে যাবে দেখে নিস।

বলা বাহুল্য নেবু, কালোমানিক আর শ্যামল বণিক হল আশপাশের পাড়ার উঠতি মস্তান।

আমি গিয়ে যখন ডাক্তারের বাড়ি ঢুকলাম তখন বৈঠকখানায় রুগিরা সব বাইরের দিকে ভয়ার্ত চোখে তাকিয়ে ছিল। আমাকে দেখে ভয়ে সিঁটিয়ে গেল অনেকে, স্পষ্ট দেখলাম।

পাশেই ডাক্তারের চেম্বার। দোর বন্ধ। জয় দুর্গা, বলে ঠেলে ঢুকে গেলাম ভিতরে। চেম্বারের ভিতরে একদিকে ডাক্তারের চেয়ার টেবিল, অন্যধারে টানা পর্দার পিছনে রুগি দেখার জায়গা। সেখান থেকেই গদাই ডাক্তারের গলার স্বর আসছিল, কী, লাগছে? অ্যাঁ! লাগছে? এবার এখানটায় ফিল করুন তো! ব্যথা টের পাচ্ছেন? হাঁটুদুটো ভাঁজ করুন...

বুঝতে পারলাম, গদাই বোস এখনও বাইরের গণ্ডগোল টের পায়নি। আমি পর্দা সরিয়ে উঁকি মেরে দেখি, গদাই বোস এক বুড়ো মানুষের পেট টিপে টিপে পরীক্ষা করছে।

ডাক্তারবাবু!

কে? অ্যাঁ! কী ব্যাপার? ঢুকে পড়েছেন যে বড়। যান, যান বাইরে গিয়ে অপেক্ষা করুন।

আমি বিরক্ত হয়ে বললাম, আমি আপনার রুগি নই।

গদাই বোস প্রচণ্ড বিরক্ত মুখে বলল, তা হলে আপনি কে? কী চান?

এ প্রশ্নের জবাবে আমার বলা উচিত ছিল যে, আমি ট্যাপা নামক একজন অখ্যাত মস্তানের দলের লোক এবং তার মুখপাত্র। কিন্তু বাস্তবিক ট্যাপার মতো একজন নিম-মস্তানের সাকরেদি করতে আমার একটু ঘেন্নাও ছিল। তাই এই সুযোগে ট্যাপার বদলে আমি নিজেই একটু লাইম লাইটে আসার চেষ্টা করলাম। বললাম, আমি কানু লাহিড়ী। এ পাড়ায় আমাকে সবাই চেনে।

আমি তো চিনি না।

আমার একটা দল আছে। তারা বাইরে দাঁড়িয়ে আছে। খুব ভাল ছেলে নয়।

এত কথা বলছেন কেন? কী ঘটনাটা বলুন। আমি এখন ভীষণ ব্যস্ত দেখতেই পাচ্ছেন।

নিমাইবাবুর বউ মার্ডার হয়েছে আপনি জানেন?

নিমাইবাবু? বিরাশিপল্লির?

আজ্ঞে হ্যাঁ। আর আপনিই তার ডেথ সার্টিফিকেট সই করেছেন।

আলবাত করেছি। মার্ডার কে বলল?

এখন সবাই বলছে। পাড়া গরম। ডেডবডি আমরা আটকেছি। পুলিশ ডেডবডি পোস্ট মর্টেম করতে নিয়ে গেছে।

একথায় বুড়ো রুগিটি তড়াক করে উঠে বসে কোমরের কষি বাঁধতে লাগল।

ডাক্তারের ফরসা মুখ হয়ে গেল টকটকে লাল। চাপা গলায় ডাক্তার তার রুগিকে বলল, বাজে কথা! একদম বাজে কথা! আপনি বিশ্বাস করবেন না। শুয়ে থাকুন, আমি দু'মিনিট বাদে আপনাকে দেখছি। আগে একে ছেড়ে দিয়ে আসি। (তারপর আমাকে উদ্দেশ্য করে) আসুন তো আপনি, এদিকটায় আসুন! বলুন তো কী ব্যাপার! নিমাইবাবুর বউ মার্ডার হয়েছে বলে কোনও মেডিক্যাল ম্যান কি আপনাদের জানিয়েছে?

না, তবে আমরা জানি।

ডাক্তার তার চেয়ারে বসতে বসতে বলল, কী করে জানলেন? এসব তো কোনও মেডিক্যাল ম্যান ছাড়া কারও পক্ষে ডিকটেট করা সম্ভব নয়।

আমি দৃঢ় গলায় বললাম, আমরা জানি।

ডাক্তার মাথা নেড়ে বলল, কিছুই জানেন না। ভদ্রমহিলা অনেক দিনের হার্ট পেশেন্ট। সুনীল সেনের কাছে আমিই ওকে রেকমেন্ড করে পাঠাই। উনি কিছুদিন ওঁর ট্রিটমেন্টে ছিলেনও। তারপর বাঙালি হাউজ-ওয়াইফদের যা স্বভাব, ওষুধ খেতেন না, ঠেসে দোক্তা খেতেন পানের সঙ্গে। ফ্যাট, ঝাল মশলা, লঙ্কা সবই চলছিল। কাল রাতে হার্ট অ্যাটাক হতেই আমাকে কল দেওয়া হয়। বাট শি ওয়াজ বিয়ন্ড স্যালভেজ। কিছু করার ছিল না। মার্ডারের প্রশ্ন ওঠে কিসে?

কোনওরকম বিষ বা কিছু?

ডাক্তার মাথা নেড়ে বলে, অসম্ভব।

পোস্ট মর্টেমে যদি অন্য কিছু বেরোয়?

বেরোতেই পারে না। আমি ধান চাল দিয়ে ডাক্তারি শিখিনি।

ডাক্তারের বুড়ো রুগিটি পা টিপে টিপে সুরুৎ করে দরজা খুলে বেরিয়ে গেল। বাইরের ঘরের রুগির সংখ্যাও দ্রুত কমে যাচ্ছে, হুড়োহুড়ি এবং পায়ের শব্দে তা স্পষ্ট টের পাচ্ছি। গজাং করে একটা ইট এসে কোনও একটা জানলার গ্রিলে লাগল।

ডাক্তার উদ্বিগ্ন মুখে উঠতে উঠতে বলল, ওরা কী করছে?

আমি অভয়ের ভঙ্গিতে হাত তুলে একটা ভয় খাওয়ানো কথা বললাম, এখন বাইরে যাবেন না। ওরা ডেঞ্জারাস বয়েজ।

ডাক্তারের মুখটা আরও লাল হয়ে উঠল। বলল, আপনি কী ভাবছেন বলুন তো আমাকে! মেডিক্যাল কলেজে, প্রেসিডেন্সিতে আমি অনেক ছাত্র আন্দোলন করেছি। একসময়ে অ্যাকশন স্কোয়াডেও ছিলাম। আমাকে ভয় দেখাতে এসেছেন?

'অ্যাকশন স্কোয়াডে ছিলাম' বলতে ডাক্তার কী বোঝাতে চাইল তা আর আমি জানার চেষ্টা করিনি। সব দলেরই একটা করে অ্যাকশন স্কোয়াড থাকে। তবে আমি অত্যন্ত ঠান্ডা গলায় বললাম, ইউ আর আউট অফ প্র্যাকটিস। তাছাড়া সেই দিনও তো আর নেই। একসময়ে সোডার বোতল বা ইট ছুঁড়লেই যথেষ্ট অ্যাকশন হত। আজকাল মিনিমাম অ্যাকশন হল মার্ডার।

ডাক্তার ধপ করে ফের বসে পড়ল। রুমালে মুখ মুছতে মুছতে বলল, এসবের পিছনে নিশ্চয়ই কোনও ষড়যন্ত্র আছে। আপনাদের প্ল্যানটা কী বলুন তো? কিছু একটা রটিয়ে আমার প্র্যাকটিস নষ্ট করে দিতে চান?

আমি মাথা নেড়ে বললাম, একজন ভাল ডাক্তারের কাছে অবশ্য সেটা মৃত্যুর চেয়েও বড় পানিশমেন্ট। তবে প্ল্যানটা আমাদের নয়। এ পাড়ায় বাস করি, সুতরাং পাড়ার ভালমন্দ আমাদের একটু দেখতে হয়।

খচাং খচাং করে আরও গোটাকয়েক ইট এসে পড়ল। একটা শার্সি ভাঙল বৈঠকখানায়। ট্যাপার তর সইছে না।

ডাক্তার আবার উঠবার উপক্রম করে বলে, এসব কী হচ্ছে বলুন তো! আপনার দলের ছেলেরা ইট মারছে কেন?

আমি হাত তুলে বললাম, বাইরে যাবেন না। আপনার ভালর জন্যই বলছি।

কিন্তু ওরা ইট মারছে কেন? আমি তো কোনও অপরাধ করিনি। দেশটা কি পুরোপুরি অ্যান্টিসোশ্যালদের হাতে চলে গেল? দাঁড়ান, আমি থানায় ফোন করছি।

ডাক্তার ফোনের দিকে হাত বাড়িয়েছিল। আমি ঠান্ডা গলায় বললাম, পুলিশ আপনাকে হান্ড্রেড পারসেন্ট প্রোটেকশন দিতে পারবে তো!

তার মানে?

আপনাকে কল-এ বেরোতে হয়, পাড়ায় বেপাড়ায় যেতে হয়, তখন তো পুলিশ সঙ্গে থাকবে না। একটু ভেবে দেখুন। তাছাড়া পুলিশকে ডাকতেও হবে না, তারা নিজের গরজেই আসবে। আপনি তো অ্যাকসেসরি টু মার্ডার।

ইটস আ ড্যাম লাই।

বাইরে থেকে ট্যাপার বিকট গলা শোনা গেল হঠাৎ, আবে শুয়োরের বাচ্চা কানু, বেরিয়ে আয়। কী হচ্ছে কি ভিতরে শুনি।

কয়েকটা কাঁচা খিস্তিও কানে এল। অপমান বোধ করার কিছু নেই। এসব আমাদের কমন ডায়ালগ।

ডাক্তারের মুখটা অত্যধিক লাল। আমার মনে হচ্ছিল ওরই এখন চিকিৎসা দরকার। ডাক্তার দাঁত কড়মড় করে বলল, যদি মার্ডারই হয় তাহলেও যা করার পুলিশ করবে। আপনারা কেন? কী চান আপনারা?

কী চাই তা ডাক্তারকে বুঝিয়ে বলা সম্ভব নয়। ডাক্তার বুঝবেও না। আমরা চাই গদাই বোসকে ফাঁসিয়ে ট্যাপা জাতে উঠে যাক। কিন্তু আমার কেন যেন বাতাস শুঁকে মনে হচ্ছিল ট্যাপা কোনওদিনই জাতে উঠবে না। মস্তান হওয়ার জন্য কিছু ঠান্ডা মাথা এবং দূরদৃষ্টি দরকার। ট্যাপার তা নেই। তাছাড়া কেসটা সত্যিকারের মার্ডার কি না সে বিষয়ে আমার হঠাৎ সন্দেহ হতে শুরু

করেছে। আরও গোটাকয়েক শার্সি প্রায় একসঙ্গে খন খন করে ভাঙল। ওপরতলায় জিম চেঁচিয়ে চেঁচিয়ে গলা ভেঙে ফেলার উপক্রম।

আমি বেগতিক দেখে উঠলাম। বললাম, ঠিক আছে, আমি ওদের সামলে নিয়ে যাচ্ছি। কিন্তু ঘটনাটা এখানেই শেষ হবে না। আপনারা ভি আই পি লোক, সত্যিকারের মার্ডার হয়ে থাকলেও টাকাপয়সা প্রভাব-প্রতিপত্তি দিয়ে খালাস পেয়ে যাবেন। আজকাল বেশির ভাগ কেসই তাই। কিন্তু খালাস পেলেও আমরা ছাড়ব না। মনে রাখবেন।

আমি সদর দরজায় পা রেখেই দেখি খুনির চেহারা নিয়ে ট্যাপা দাঁড়িয়ে আছে। হাতে একটা বিঘত দেড়েক ছুরি, চোখ ঘোলাটে, কষে ফেনা। তার পিছনে বিশু, হাবু, কেলো, চিতে এবং আরও অনেকে। সবাই টং। ট্যাপা আমার জামাটা ধরে একটা ঝাঁকুনি দিয়ে বলল, খুনিটার সঙ্গে কীসের ঘষাঘষি হচ্ছিল? কোথায় শালা? আজই গজা ভরে দিয়ে যাব।

ট্যাপাকে আমি ভয় পেতে ভুলেই গেছি। আজও পেলাম না। শুধু ঠান্ডা গলায় বললাম, গদাই বোসকে খুন করলে তোকে পুলিশ কুকুরের মতো গুলি করে মারবে।

মওত সে কৌন ডরতা হ্যায় বে? রাস্তা ছাড়।

ট্যাপা যখন আমাকে সরিয়ে ঘরে ঢুকতে যাচ্ছিল তখন আমি খুব আলতো করে বললাম, ট্যাপা, তোর কিছু হবে না। তোর কূটনৈতিক বুদ্ধি নেই।

কী নেই বললি শালা?

তোর আক্কেলও নেই। নইলে যখন নেগোসিয়েশন চলছে তখন দুমদাম ইট মেরে, খিস্তি দিয়ে, ঝামেলা মাচিয়ে কেসটা কেলো করে দিতিস না।

ট্যাপা আমাকে একটা ধাক্কা দিয়ে বলল, শালা! একটা জলজ্যান্ত মার্ডার হয়ে গেল পাড়ায়, আর তুই জ্ঞান দিচ্ছিস!

মার্ডার বলে এখনও প্রমাণ হয়নি।

ডালমে কুছ কালা হ্যায়?

হ্যায় তো জরুর। এখন ফোট।

কভি নেহি। আমি ওকে গুলি করে মারব। এ পাড়া আমার।

তোর রিভলভার আছে?

ছোরা আছে।

ছোরা দিয়ে গুলি করা যায় না। বেশি তড়পাবি তো চিমনিকে নিয়ে এসে মুখোমুখি ফেলে দেব। এখনও কেউ জানে না ট্যাপা, কিন্তু আমার সঙ্গে বেশি গড়বড় করলে জেনে যাবে।

বলা বাহুল্য, যে মেয়েটার হাতে ট্যাপা মার খেয়েছিল এবং যাকে আমি মাসতুতো বোন বলে চালিয়ে দিয়েছি তার একটা কাল্পনিক নামও দিতে হয়েছে। সেই নাম চিমনি। নামটা শুনে ট্যাপার হাত পা শিথিল হয়ে গেল। চোখের চাউনিটায় দেখা দিল বিহ্বলতা আর ভয়।

মৃদুস্বরে ট্যাপা ডাকল, দোস্ত।

ঠিক আছে, ঠিক আছে। আর কিচাইন করিস না। ফিরে যা।

ট্যাপা ফিরে গেল। দৃশ্যটা চেম্বারের দরজায় দাঁড়িয়ে লক্ষ করছিল গদাই বোস। ভিতরের দিকের দরজায় গদাই বোসের ছেলেমেয়ে এবং বউও অপলক চোখে দেখছিল। নিজেকে তখন একটু হিরো-হিরো লাগছিল আমার। আমি গদাই বোসের দিকে ফিরে গম্ভীর গলায় বললাম, কিছু মনে করবেন না ডাক্তারবাবু, ওরা আনকালচার্ড।

গদাই বোস গম্ভীর গলায় বলল, তাই দেখছি।

দু'-তিন দিনের মধ্যেই নিমাইবাবুর বউয়ের পোস্টমর্টেমের রিপোর্ট বেরোল। কোনও অস্বাভাবিক কারণে মৃত্যু হয়নি। হয়েছে হার্ট অ্যাটাকে।

এই ঘটনার কিছুদিন পরেই বাবার একটা ছোট্ট স্ট্রোক মতো হয়। গদাই বোসের মতো বড় ডাক্তারকে দেখানোর কথা আমরা স্বপ্নে ভাবতে পারি না। আমরা দেখাই পাড়ার গোপাল ডাক্তারকে, তাও তেমন বিপদে পড়লে। গোপাল ডাক্তারের ভিজিট চার টাকা, তাও আবার বাকি রাখা যায়। কিন্তু আমার কেমন মনে হচ্ছিল, গদাই বোসকে কল দিলে ভিজিট নেবে না। নিলে অবশ্য বিপদ। কারণ গদাই বোসের ভিজিট চৌষট্টি টাকা। তবু আমি একটা রিস্ক নিলাম।

গদাই বোস এল। রুগি দেখল। প্রেসক্রিপশন লিখল। তারপর বেরোবার মুখে আমি সঙ্গ ধরে পকেটে হাত দিয়ে ব্যস্ত হয়ে বললাম, আপনার ভিজিটটা...

গদাই বোস হাত তুলে বলল, থাক থাক। লাগবে না। আপনার সঙ্গে আর-একটা কাজের কথা আছে। আমার গাড়িতে উঠুন। যেতে যেতে বলছি।

গাড়িতে উঠে গদাই বোস বলল, আপনাকে দেখে তো অশিক্ষিত বা আনকালচার্ড মনে হয় না। পড়াশুনা কতদূর?

আজ্ঞে বি এসসি, অঙ্কে অনার্স ছিল।

সে কী? তার মানে আপনি তো রীতিমতো... তা ওদের সব জোটালেন কী করে?

খুব উদাসীন ভাব করে বললাম, এমনিতেই সব গাড্ডায় চলে যাচ্ছে দেখে আমি একটু কন্ট্রোল করার চেষ্টা করি আর কী।

দেখলাম, আপনাকে বেশ মানে।

তা মানে।

দেখুন কিছু মনে করবেন না, এ পাড়ায় আমি অনেকটা কী বলে—একজন ফরেনারের মতো আছি। কারও সঙ্গে তেমন চেনাজানা, আলাপ-সালাপ নেই। ব্যাপারটা একটু অস্বস্তিকর। লক্ষ করছি এখানে অনেকেই আমাকে তেমন যেন পছন্দ করে না।

আজ্ঞে, সেটা স্বাভাবিক। চৌষট্টি টাকা ভিজিটের ডাক্তারের সঙ্গে এই গরিব পাড়ার লোকদের সহজ সম্পর্ক কি হয়? তাছাড়া আপনার বাড়ি, গাড়ি, কুকুর, বিলিতি ডিগ্রি এসবও আমাদের কাছে অস্বস্তির কারণ।

তা বটে, তা বটে। বাঃ, আপনি বেশ কথা বলেন তো! ইউ আর রিয়েলি কালচার্ড। তা আমি ভাবছিলাম, এ পাড়ার লোকদের সঙ্গে একটু পাবলিক রিলেশনস করলে মন্দ হয় না। ইন ফ্যাকট করা দরকারও। আমার স্ত্রী অবশ্য অন্য কথা বলেন।

কী বলেন তিনি?

তিনি এ বাড়ি বেচে দিয়ে আর-একটু সম্ভ্রান্ত পাড়ায় চলে যাওয়ার পক্ষপাতী। কিন্তু সেটা হুট করে তো সম্ভব নয়। তিনতলা এত বড় বাড়ি কে কিনবে? আমার নিজস্ব ডিজাইনে তৈরি। খরচও অনেক হয়েছে। ছয় লাখ। তাই আমি ভাবছিলাম বাড়িটা বেচে দেওয়ার বদলে মানুষের কো-অপারেশন গ্যাদার করাটাই বোধহয় বেটার হবে। কী বলেন?

নিশ্চয়ই।

এ ব্যাপারে আপনি যদি একটু হেল্প করতে পারেন তো ভাল হয়। পাড়ার মাতব্বরদের আমি চিনি। তারা আমাকে পছন্দ না করলেও দায়ে-দফায় আসে। কিন্তু লোকগুলো মতলববাজ। আমি চাই আপনাদের মতো এনারজেটিক ইয়ংম্যানদের কো-অপারেশন।

আমি রাজি।

ওঃ হ্যাঁ, ভাল কথা। আপনি তো অঙ্কে অনার্স! তা আমার মেয়েটা এবার মাধ্যমিক দেবে। অঙ্কে ভীষণ কাঁচা। টিউটর আছে, কিন্তু প্র্যাকটিসটাই করে না। শি নিডস এ গাইড। আপনি পড়াবেন?

আমি এক কথায় রাজি হয়ে যাই।

গদাই বোসের সঙ্গে আমার সম্পর্কের সেই শুরু।

এই ঘটনা থেকে কেউ যদি ডাক্তার গদাই বোস ওরফে গদাধর বোসকে বোকা বলে মনে করেন তাহলে ভুল করবেন। আপাতদৃষ্টিতে পাড়ার এক অজ্ঞাতকুলশীল ছোকরাকে নিজের উঠতি বয়সের মেয়ের টিউটর নিয়োগ করা চরম অবিমৃষ্যকারিতা। টিউটর-ছাত্রীর প্রেম প্রায় প্রথাসিদ্ধ হয়ে দাঁড়িয়েছে। কিন্তু কার্যত ডাক্তার গদাই বোস মোটেই অদূরদর্শী নয়। তবে মেয়েটি—অর্থাৎ মিলি—একটি জাঁহাবাজ। ক্লাস ফাইভের পর থেকে সে প্রতি ক্লাসেই একবার-দু'বার ঠেকে ঠেকে উঠেছে। ফলে কচি খুকি নয়। উপরন্তু অল্প বয়স থেকেই বিস্তর ছেলেকে চরিয়ে সে এত বড়টি হল। আমার মতো নভিসের দিক থেকে তার কোনও বিপদের সম্ভাবনাই ছিল না। উপরন্তু গদাই আমাকে টিউটর রেখেছিল মুঠোয় আনার জন্য। তার প্ল্যান ছিল সম্পূর্ণ অন্য। চৌমাথার কাছে, বাজারের মোড়ে একটা ফলাও জমির মস্ত প্লট কিনে নার্সিংহোম শুরু করেছিল সে। কিন্তু নার্সিংহোম খুলবার আগেই পাড়ার ছেলেরা এসে বাগড়া দিল। তাদের দাবি, পাড়ার অন্তত চারটি মেয়ে এবং দশটি ছেলেকে চাকরি দিতে হবে। নইলে নার্সিংহোম খুলতে দেওয়া হবে না। গদাই বোসের মাথায় হাত।

টিউশনি শুরু করার কয়েকদিন বাদেই গদাই বোস আমাকে একদিন নিভৃতে ডেকে সব খুলে বলল। তারপর বলল, আপনাকে আমার একটা উপকার করতেই হবে। ওদের বুঝিয়ে বলুন যে, নার্সিংহোম-এ নন-স্পেসিফিক জব-এর স্কোপ সামান্যই। ওরা যে চারটি মেয়েকে গছাতে চাইছে তার মধ্যে একজন মাত্র নার্সিং জানে। ছেলেগুলোরও কোনও স্পেসিফিক ট্রেনিং নেই।

যদি বুঝতে না চায়?

একটু ফোর্স দিয়ে বোঝাতে পারবেন না?

আমি বুঝলাম। ডাক্তার আমাকে একটু মস্তানি প্রয়োগ করার ইঙ্গিত করছে।

আমি বললাম, পারব। তবে...

তবের কথা বলতে হবে না। আমি পে করব।

কাজটা শক্ত ছিল না। ট্যাপা তখনও একটা বড় কিছু ঘটাবার জন্য তড়পাচ্ছে। তার ভীষণ দুঃখ, এখন অবধি সে একটাও লাশ ফেলেনি। বড় কোনও ঘটনা ঘটায়নি। তাই তাকে টোপটা দিলাম এবং কেসটা সিয়োর করার জন্য চিমনির কথাটা তাকে আর-একবার স্মরণ করিয়ে দিতে হল।

বলা বাহুল্য, গদাই ডাক্তারের নার্সিংহোম খুলতে আর কোনও বেগ পেতে হয়নি।

বুঝতে পারছি আমার গুডউইল বেশ ছড়িয়ে পড়েছে। নইলে পুপুর কানে অবধি কথাটা গিয়ে পৌঁছত না। আমি ফোনটা কানে একটু নিবিড় করে চেপে ধরে মোলায়েম গলায় বললাম, ও কিছু নয় পুপু, মাঝে মাঝে পাড়াটা একটু শাসন করতে হয়। তুমি তো একসময় এ পাড়ায় ছিলে। জানোই তো কীরকম পাড়া।

তা জানি। এখন বোধহয় আরও ডেটোরিয়েট করেছে।

করেছে, পুপু।

কিন্তু তোকে যে আমার দরকার।

কেন দরকার, পুপু?

আমরা একটা প্রবলেমে পড়েছি। তুই হয়তো সলভ করতে পারবি।

প্রবলেমটা কী?

খুব সেনসিটিভ প্রবলেম। সেন্ট্রাল রোডে আমরা একটা হাইরাইজ পশ অ্যাপার্টমেন্ট এস্টেট করার প্ল্যান করেছি। সুইমিং পুল, পার্ক, ছোট্ট একটা অডিটোরিয়াম, শপিং সেন্টার সবই থাকবে। সরকারি ভেস্ট ল্যান্ড। একটা রিজনেবল দামে জমিটা আমরা কিনেছিও। কিছু জবরদখল ছিল। টাকাপয়সা দিয়ে তুলে দিয়েছি। পাড়ার ক্লাব, পুজো কমিটিকেও ম্যানেজ করা গেছে। মুশকিল হয়েছে একটা বুড়ো লোককে নিয়ে। সে উঠতে চাইছে না।

কী বলছে সে?

খুব ওল্ড ফ্যাশনড কথাবার্তা বলছে। সে প্রথমেই আমাদের অফার রিফিউজ করে। সে বলেছে, বাঙালিদের আপনারা কলকাতা থেকে উচ্ছেদ করে দিতে চাইছেন। কলকাতাটা অবাঙালি বড়লোকদের কাছে বিক্রি করে দিচ্ছেন। এইসব আলতু ফালতু কথা।

কথাটা কি খুব মিথ্যে, পুপু?

ডোন্ট বি সিলি কানু। বিজনেস ইজ বিজনেস। আমাদের অ্যাপার্টমেন্ট শুধু মাড়োয়ারি আর গুজরাটিই তো বুক করেনি, বহু বাঙালিও করেছে।

কীরকম বাঙালি? বড়লোক?

অবশ্যই। বড়লোক ছাড়া ওই অ্যাপার্টমেন্ট কে নেবে? মিনিমাম দামের ফ্ল্যাটই পাঁচ লাখ। অল মডার্ন ফিটিংস, অল মোজেইক, অল ডিসটেম্পারড।

বড়লোকরা বাঙালি হয় না।

তার মানে?

বলছিলাম বাঙালিরা যখন বড়লোক হয় তখন আর বাঙালি থাকে না। কেমন যেন সাহেব-সাহেব ফরেনার-ফরেনার হয়ে যায়।

কী বলছিস রে হাবিজাবি? কোথায় হেলপ করবি, না প্রথম থেকেই উলটোপালটা বকছিস!

ওই একটা লোক থাকে থাক না।

দূর বোকা, তাই কি হয়? ওরকম পশ একটা হাউসিং এস্টেটের মধ্যে টিনের চাল আর বেড়ার ঘর থাকবে? কীরকম দেখাবে সেটা?

তাই তো!

তাছাড়া লোকটা বসে আছে একেবারে মাঝখানটায়। ওকে না তুলতে পারলে কনস্ট্রাকশন শুরু করাই যাবে না।

কত টাকা অফার করেছিলে লোকটাকে?

অনেক। অন্যেরা যা পেয়েছে তার ডবল। কিন্তু লোকটা টাকার কথা কানেই তুলছে না। বলছে, জানি আপনাদের অনেক টাকা আছে। কিন্তু আমাকে টাকা দিয়ে কেনা যাবে না।

এরকম লোক এখনও আছে নাকি?

আসলে নেই। লোকটা স্রেফ আমাদের সঙ্গে মামদোবাজি চালিয়ে যাচ্ছে। হয়তো আরও কিছু খসানোর মতলব। কিন্তু সেটাও তো বলবে! কিছুই বলতে চাইছে না। আজকাল আমাদের লোক গেলে দেখা অবধি করে না।

কিন্তু জমিটা তো তোমরা কিনেছ, পুপু! ওকে মামলা করে তুলে দাও।

না রে, অত সহজ নয়। জমিটা সরকারি হলেও শুধু ওই লোকটার জমিটা গোলমেলে। ওটা সরকারি জমি নয়। তা সেরকম প্লট অবশ্য আরও কয়েকটা ছিল, কিন্তু সবাই দাম পেয়ে ছেড়ে দিয়েছে। এই লোকটাই...

লোকটা কীরকম, একটা ডেসক্রিপশন দেবে? মানে কী কাজ করে, পলিটিক্যাল কানেকশন আছে কি না, মস্তান হাতে আছে কি না...

আরে না। প্রাইমারি স্কুলের টিচার। পলিটিক্যাল কোনও কানেকশন নেই। তবে একটা ব্যাপার হল, লোকটাকে পাড়ার লোক খুব মানে। নাম বললে তুই হয়তো চিনতেও পারিস।

কে বলো তো!

সতীশ ঘোষ।

নামটা শুনে আমি একটু চমকে উঠলাম। অনেকদিন আগেকার একটা ছোট্ট দৃশ্য চোখের সামনে ভেসে উঠল। ক্লাসের বাইরে কান ধরে নিলডাউন হয়ে আছি। ঝমঝম করে বৃষ্টি হচ্ছিল। স্কুলের বাড়িটা ছিল ভাঙাচোরা। টিনের চালে মেলা ফুটো। বারান্দার চাল থেকে দেদার জল পড়ছিল

গায়ে। কিছু করার ছিল না। হঠাৎ সতীশবাবু ছাতা হাতে ক্লাস থেকে বেরিয়ে এলেন। হারামজাদা, ভিজতে খুব ভাল লাগে, না? বলে ছাতাটা মেলে ধরলেন মাথার ওপর। যতক্ষণ ক্লাস চলল ততক্ষণ আমার মাথায় ছাতা ধরে রেখে বাইরে থেকেই চেঁচিয়ে ক্লাসের ছেলেদের ডিকটেশান দিয়ে যাচ্ছিলেন। ইচ্ছে করলেই শাস্তি মকুব করে ক্লাসঘরে নিলডাউন করতে পারতেন, করেননি। যা স্বাভাবিক, যা প্রথাসিদ্ধ, তা করলে সতীশবাবু আর সতীশবাবু কীসের? ছাত্রকে ক্লাসের বাইরে নিলডাউন হওয়ার আদেশ একবার তাঁর মুখ থেকে বেরিয়ে গেছে। সুতরাং তার আর নড়চড় হওয়ার উপায় নেই। তাই ঘণ্টা বাজা অবধি মাথায় ছাতা ধরে রইলেন, কারণ তাঁর কাছে সেটাই স্বাভাবিক মনে হয়েছিল।

কী রে, চিনতে পারলি?

আমি একটু ভাবলাম। চিনি বলাটা বোধহয় ঠিক হবে না। তাই বললাম, না, চিনি না। কিন্তু আমাকে কী করতে হবে বলো তো!

লোকটাকে তুলতে হবে।

যদি না ওঠে?

আরে, এমনিতে উঠছে না বলেই তো তোর হেল্প চাইছি। যেমন করেই হোক তুলতে হবে। আমাদের প্রজেক্টটা যেমন বিগ তেমনই প্রেস্টিজিয়াস। একজন সেন্টিমেন্টাল বুড়োর জন্য এতবড় প্রজেক্টটা তো বন্ধ থাকতে পারে না। কী বলিস?

ঠিকই তো।

তোর এলাকা তো সেন্ট্রাল রোড থেকে খুব দূরে নয়। পারবি না এই উপকারটা করতে?

চেষ্টা করতে পারি।

আমরা টাকা খরচ করতে রাজি।

টাকা! টাকা দিয়ে কি এ কাজ হবে!

কী দিয়ে হবে সেইটাই তো বুঝতে পারছি না। যে যেমন মানুষই হোক না কেন তার একটা কোনও উইকনেস থাকবেই। এই লোকটাকে আমরা নানারকম লোভ দেখিয়েছি। কাজ হয়নি।

তুমি আমাকে কী করতে বলো, পুপু? লোকটাকে আরও লোভ দেখাব? না কি ভয় দেখাব?

এনিথিং। যে ভাবেই হোক আমরা লোকটাকে ওঠাতে চাই।

ভয় বা লোভে যদি কাজ না হয়, পুপু?

কাজ হওয়ানোর ভার তোমার ওপর।

যদি আমি ফেল করি?

ফেল করবি কেন? লোকটা তো আর অমর নয়।

তার মানে কী, পুপু? দরকার হলে মার্ডার...?

চুপ! এসব কথা ফোনে নয়।

ঠিক আছে পুপু, আমি বুঝে নিয়েছি।

তোকে খুশি করে দেব কানু। চিন্তা করিস না। এই প্রজেক্টটার ওপর আমাদের কোম্পানির ভবিষ্যৎ নির্ভর করছে। যদি কমপ্লেক্সটা আমরা করে উঠতে পারি তাহলে বিগার কনস্ট্রাকশনে যাওয়ার সুবিধে হয়ে যাবে।

বুঝেছি, পুপু।

একদিন চলে আয় না, গল্প করা যাবে।

যাব, পুপু। যেতে তো হবেই।

তাহলে তোর ওপর নির্ভর করতে পারি তো!

দেখি পুপু, চেষ্টা করব।

যখন ফোন ছাড়লাম তখন আমার অল্প-অল্প ঘাম হচ্ছে। এই শীতেও।

## ॥ দুই ॥

জীবনের সব ঘটনারই একটা শুরু থাকে। এবং সেই শুরুটার জন্যই যত কিছু নার্ভাসনেস। যেমন জীবনের প্রথম চুমু, প্রথম সহবাস, প্রথম ইঞ্জেকশন, প্রথম অপারেশন বা প্রথম খুন। শুরুটা হয়ে গেলে তারপর সবই আস্তে আস্তে অভ্যাস হয়ে যায়।

তবে বলতেই হবে জীবনের প্রথম ইঞ্জেকশনটা আমি খুব খারাপ দিলাম না। একজন বুড়োমতন লোক দুপুরবেলা এসে হাজির। হাতে একটা ইঞ্জেকশনের অ্যামপুল। বলল, আপনিই কি কম্পাউন্ডারবাবু?

আমি মাথা নেড়ে বললাম, ডাক্তার-কম্পাউন্ডার কেউ নই।

ডাক্তার! ও বাবা, গদাই ডাক্তার মস্ত ডাক্তার। আমি গরিব মানুষ, চারু ডাক্তারকে দেখাই। চার টাকা ভিজিট। ওই মোড়ের ওষুধের দোকানের কম্পাউন্ডারবাবুটির বাবা মরেছে বলে দেশে যেতে হল। ধারে কাছে আর কেউ নেই যে একটু ওষুধটা ভরে দেয় শরীরে। তা মনে হল এত বড় ডাক্তারের বাড়িতে নিশ্চয়ই কাউকে পাব। দেবেন নাকি দিয়ে ইঞ্জেকশনটা?

লোকটা বুরবক, গেঁয়ো গরিব। একটু জরিপ করে নিলাম। না, তেমন ঝুট-ঝামেলার লোক নয়। দুটো টাকা মুফৎ আসছে, ছাড়ি কেন?

দরজাটা ছেড়ে দাঁড়িয়ে বললাম, আসুন।

ইঞ্জেকশন দেওয়া এবং নেওয়া আমি বিস্তর দেখেছি। কাজটা তেমন শক্ত নয়। প্রথমে সিরিঞ্জটা একটু ধুয়ে স্পিরিটে মুছে সামান্য শুকিয়ে নিয়ে অ্যামপুল ভেঙে ওষুধটা টেনে নেওয়া। এই অবধি জলবৎ। শুধু শরীরে ছুঁচ ঢোকানোর সময়টায় যা গোলমাল। কিন্তু দুটো টাকা ঘরে বসে রোজগার করতে গেলে ওটুকু রিস্ক নিতেই হয়।

লোকটাকে বসিয়ে আমি চেম্বার খুললাম। কাজটা বলতে যত সোজা কার্যত তত নয়। চেম্বারে তালা দেওয়া এবং এ তালাটা বেশ একটু ভাল জাতের। একটা জেমস ক্লিপ দিয়ে বিস্তর কসরত করে সেটা খুলতে হয়।

তিন-চার রকমের সিরিঞ্জ থেকে আমি একটা মাঝারি সিরিঞ্জ বেছে নিলাম এবং খুব দ্রুত ডাক্তারের চেয়ারের গদিতে কয়েকবার ফুটিয়ে একটু প্র্যাকটিসও করে নেওয়া গেল। তারপর তৈরি হয়ে নিয়ে লোকটাকে ডাকলাম, আসুন।

লোকটা দিব্যি এসে বসল এবং চারদিকে তাকিয়ে তাকিয়ে দেখতে লাগল। বলল, চারু ডাক্তারটা একেবারে যাচ্ছেতাই। এত সুন্দর চেম্বার জন্মেও হবে না। কম্পাউন্ডারবাবু, গদাই ডাক্তার মেলা পাশ, না?

হ্যাঁ। ইঞ্জেকশন নিতে আপনি ভয়-টয় পান না তো?

আরে না, রোজ নিতে হচ্ছে। তা ডাক্তারবাবুর ভিজিট কত?

অনেক। চেম্বারে বত্রিশ, বাড়িতে নিলে চৌষট্টি।

ও বাবা! তাই বলি, চারু ডাক্তারের কিছু হবে না। চার টাকা ভিজিটে কি কিছু হয়! দিন, ফুঁড়ে দিন।

আপনার ছুঁচে লাগে না তো?

তা লাগত আগে। একসময়ে তো কেঁদেকেটে একশা করতাম। আজকাল টেরই পাই না। দিয়ে দিন, কিছু ভয় নেই আপনার। ওব্যেস, সবই ওব্যেস।

তা বটে। তবু লোকটার বাঁ হাতের চামড়ায় যখন স্পিরিট ঘষছি তখন আমার অল্প অল্প ঘাম হতে লাগল। কেমন যেন আড়ষ্ট লাগছে হাত।

অ্যামপুলটা ভেঙে ওষুধ টেনে নিলাম। কী ওষুধ তা জানি না। যদি পুশ করার পরে মরে-টরে যায়?

আপনার হার্ট ভাল তো?

কে জানে। চলে তো টিকটিক করে শুনি।

প্রেশার-টেশার?

আজ্ঞে তাও থাকতে পারে। চারু কি আর ঠিকমতো কিছু দেখে? বুকে নল ঠেকিয়ে চোখ বুজে নিদান লিখে দেয়। ফোরটুয়েন্টি। ভিজিট যার চার সে কি ডাক্তার?

এই ইঞ্জেকশনটা নিচ্ছেন কেন? অসুখটা কী?

মাজায় ব্যথা কম্পাউন্ডারবাবু, দারুণ ব্যথা। উঠতে বসতে প্রাণান্ত।

বয়স কত?

তাই বা কে হিসেব রেখেছে? তবে সত্তর পার করেছি মনে হয়। তা কম্পাউন্ডারবাবু, একটা কথা জিজ্ঞেস করব?

কী?

এই আগে ডাক্তাররা যে সব মিকশ্চার-টিকশ্চার দিত সেগুলো আর দেয় না আজকাল?

ওসব সেকেলে ব্যাপার।

তাই বলুন! আগে দেখতাম বুড়ো কম্পাউন্ডার সাতটা বোতল থেকে লাল নীল হলুদ সবুজ কতরকম ওষুধ শিশিতে মেশাচ্ছে, প্রকাণ্ড খলনুড়িতে বড়ি ঘষে গুঁড়ো করছে। ভারী ভক্তি হত, দেখে। তারপর কাঁচি দিয়ে কাগজ কেটে আঠা লাগিয়ে শিশিতে সাঁটারই বা কত বাহার ছিল। হয়ে গেছে নাকি কম্পাউন্ডারবাবু?

না, এখনও ছুঁচ ঢোকাইনি। চোখ বন্ধ করে শক্ত হয়ে বসুন।

তাই নিয়ম নাকি? কই, ওই কম্পাউন্ডারবাবুটি তো সেকথা বলেনি আমাকে! হাতুড়ে, বুঝলেন, আজকাল সব হাতুড়ে। তা শক্ত হয়ে এই বসলাম। এবার দিন শালাকে ঠেলে!

রুগির চেয়ে আমি অনেক বেশি সিঁটিয়ে শক্ত হয়ে গেছি। মনে মনে নানা বীরত্বের ঘটনা স্মরণ করার চেষ্টা করছি। কিছুই মনে আসছে না।

হয়ে গেল নাকি কম্পাউন্ডারবাবু? বাঃ, আপনার হাত তো দিব্যি। টেরই পেলাম না। তাই বলি, এত বড় ডাক্তারের কম্পাউন্ডার হওয়াই কি খুব সোজা নাকি? যে সে কি হতে পারে?

হয়নি। আপনি অত বকবক করবেন না। ঠান্ডা হয়ে বসুন।

আজ্ঞে আমি ঠান্ডাই আছি। গোলমালটা কী হচ্ছে বলুন তো!

খানিকটা ধৈর্যহীন হয়েই আমি লোকটার হাতখানা চেপে ধরে প্যাঁট করে ছুঁচটা ফুটিয়ে দিলাম। লোকটা একটু কেঁপে উঠে চুপ করে গেল।

ওষুধটা যথাসাধ্য আস্তে আস্তেই ঠেলে দিলাম আমি। তারপর এক ঝটকায় ছুঁচটা টেনে নিতেই কয়েক ফোঁটা রক্ত গড়িয়ে নামল ক্ষতস্থান দিয়ে। তুলোটা চেপে ধরে বললাম, লেগেছে?

লোকটা কেমন কেতরে বসে আছে। চোখ বোজা। জবাব দিল না।

ও মশাই!

উঁ!

বলি লেগেছে?

লোকটা একটু হেসে মাথা নাড়ল, তা একটু। তবু বলি বেশ ভালই দেন আপনি। চমৎকার। অনেকদিন বাদে ইঞ্জেকশন কাকে বলে তা যেন টের পেলাম। নিতে নিতে হাতদুটো অসাড় হয়ে গিয়েছিল তো। টেরই পেতাম না।

লোকটা দুটো টাকা টেবিলে রেখে বলল, আবার কাল আসব কিন্তু।

আমি আতঙ্কিত গলায় বলি, আবার?

হেমেন কম্পাউন্ডারের বাপের শ্রাদ্ধটা পর্যন্ত।

টাকা দুটোর দিকে চেয়ে দাঁতে ঠোঁট কামড়ে বললাম, আচ্ছা, ঠিক আছে।

লোকটা বিদেয় হলে যখন টাকাদুটো তুলে পকেটে রাখতে যাচ্ছি তখন দোতলা থেকে ঘ্রাউ ঘ্রাউ করে বিকট স্বরে চেঁচিয়ে উঠল জিম। দেখলাম, দুটো হাতই বেজায় কাঁপছে। ভয়-ভয় করছে ভিতরটা। যাকে বলা যায় ডিলেইড রি-অ্যাকশন। এই অবস্থায় আমাকে কেউ দেখে ফেললে সমূহ বিপদ।

আমার কপালে বরাবরই দেখেছি খোঁড়া পা-খানাই খাদে পড়ে, যেখানে বাঘের ভয় সেখানেই সন্ধে হয়। যখন কম্পিত হাতে নিজের দুষ্কর্মের চিহ্ন মুছতে সিরিঞ্জটা ধুচ্ছি ঠিক সেই সময়ে চেম্বারের দরজা থেকে একটি জোরালো মেয়েলি কণ্ঠ বলে উঠল, আরে!

এমন চমকে উঠলাম যে হাত থেকে সিরিঞ্জটা খসে পড়ে খানখান হয়ে ভাঙল।

চমকানোরই কথা। দরজায় একটি লাউডগা সাপ ফণা তুলে দুলছে। এত সবুজ আমি আর কাউকে বড় একটা দেখিনি। টিপ, নখ, ঘড়ির ব্যান্ড থেকে কানের দুল অবধি সবুজ। ঠোঁটে সবুজ লিপস্টিক, পরনে সিল্কের সবুজ চুড়িদার, সবুজ ওড়না, পায়ে সবুজ চপ্পল। চোখমুখ ফুটফুটে এবং ধারালো। শরীরটা ছোটখাটো এবং হিলহিলে। একটু নজর করে দেখলে সাপের সঙ্গে অনেকগুলো পয়েন্টে মিল আছে।

খুব কুটিল চোখে আমার দিকে চেয়ে মেয়েটি বলল, আপনি খুব চমকে গেছেন! কী করছিলেন বলুন তো!

আমি কী করছিলাম তা জানার অধিকার মেয়েটার আছে কি না তা আমি জানতে চাইলাম না। বরং আমতা-আমতা করে বললাম, আমি! আমি খুব সিরিয়াস একটা কাজ করছিলাম। এভাবে মানুষ চমকে না দিয়ে বাইরের কলিং বেলটা বাজালেই তো পারতেন! জানান দিয়ে এলে সিরিঞ্জটা ভাঙত না।

আই অ্যাম সরি। কলিং বেলটা বাজাতেই যাচ্ছিলাম। কিন্তু ঠিক সেই সময়ে বুড়ো মতো একটা লোক দরজা খুলে বেরিয়ে এল। আমাকে বলল, যান, ভিতরে যান। কম্পাউন্ডারবাবু চেম্বারেই আছেন।

একটা দীর্ঘশ্বাস ফেলে বললাম, বুঝেছি।

মেয়েটা স্থির দৃষ্টিতে আমাকে দেখতে দেখতে প্রশ্ন করল, আপনি কি মিলির বাবার কম্পাউন্ডার?

ওই একরকম।

মেয়েটা খুব গম্ভীর হয়ে বলল, মিলির বাবার কোনও কম্পাউন্ডার আছে বলে তো আমি জানি না।

মেয়েটার এই অনভিপ্রেত কৌতূহলে বিরক্ত হয়ে বললাম, এবার তো জানলেন।

মেয়েটা তবু ডাইনে-বাঁয়ে মাথা নেড়ে বলল, না। মিলিদের কোনও কম্পাউন্ডার নেই। এবার বলুন আপনি সিরিঞ্জ দিয়ে কী করছিলেন? নিশ্চয়ই কোনও ড্রাগ?

ড্রাগ?

হেরোইন না অন্য কিছু?

আমি একটু নিবে গেলাম। একটা দীর্ঘশ্বাস ছেড়ে বললাম, আপনি আমাকে আবার চমকে দেওয়ার চেষ্টা করছেন কিন্তু!

মোটেই নয়। আমি ব্যাপারটা বুঝবার চেষ্টা করছি। মিলিদের কোনও কম্পাউন্ডার নেই এবং আপনিও কম্পাউন্ডার নন। সম্ভবত আপনি ওদের সেই টিউটর। তাই না?

আমি মাথা নাড়লাম, আজ্ঞে হ্যাঁ।

তাহলে সিরিঞ্জ দিয়ে আপনি কী করছিলেন?

মেয়েটা বেশ রোখা-চোখা টাইপের। একা বাড়িতে একজন পুরুষ মানুষের মুখোমুখি পড়ে কোথায় একটু গুটিয়ে যাবে, তা না উলটে তড়পাচ্ছে এবং বেশ ঠান্ডা হিসেবি উকিলি গলায়। মডার্ন জেনারেশনের এসব মেয়েদের ভয়ডর লজ্জা-সংকোচ কম। তাই আমি খানিকটা ঘাবড়ে গিয়ে অগ্রাহ্যির ভাবটা ঝেড়ে ফেলে কাঁচুমাচু হয়ে বললাম, ড্রাগ-ফ্রাগ আমি জানি না। লোকটা বিপদে পড়ে এসেছিল। বলল, মাজায় লাম্বাগো না কী যেন। ইঞ্জেকশন দেওয়ার লোক পাচ্ছে না। তাই...

এই কি আপনার প্রথম ইঞ্জেকশন? না কি আগে দিয়েছেন?

মাইরি না। আজই বউনি হল।

সর্বনাশ!

আমি আমতা-আমতা করে বললাম, কাজটা তেমন শক্ত কিছু তো নয়। তাছাড়া লোকের উপকার...

মেয়েটা সবুজ বালা পরা একটা হাত বাড়িয়ে বলল, অ্যামপুলটা দেখি। কী ইঞ্জেকশন দিলেন একটু জানা দরকার।

আমি অ্যামপুলটা টেবিল থেকে তুলে মেয়েটার হাতে দিয়ে ঈষৎ কম্পিত গলায় বললাম, বিষ-ফিস হলে আমি কিন্তু জানি না। আমার কোনও দোষ নেই। লোকটাই ওষুধটা নিয়ে এসেছিল।

মেয়েটা অ্যামপুল হাতে নিয়ে ঘুরিয়ে ফিরিয়ে দেখল। তারপর আমার দিকে চেয়ে বলল, লোকটার কথাতেই আপনি এত বড় একটা রিস্ক নিলেন?

আমি একটা ঢোঁক গিলে বললাম, রিস্ক কিছু ছিল না। একদম সোজা ব্যাপার। কম্পাউন্ডাররা ইঞ্জেকশন দিয়ে যে দুটো করে টাকা নেয়, একদম ফালতু। একটু নার্ভ থাকলে যে-কেউ পারে। এমনকী আপনিও পারবেন।

আমি তো পারবই, কারণ আমার ট্রেনিং আছে।

তার মানে?

আমি মেডিক্যাল থার্ড ইয়ারের ছাত্রী।

ও বাবা!

মেয়েটা অনেকক্ষণ বাদে এই প্রথম একটু হাসল। ক্ষীণ সবুজ একটু হাসি। বলল, আপনার নার্ভ খুব স্ট্রং। তাই না?

আজ্ঞে, সবাই তাই বলে।

কথাটা কমপ্লিমেন্ট হিসেবে নেবেন না।

তাহলে?

ওর আরও একটা মানে থাকতে পারে তো! যেমন ধরুন গুন্ডা-মস্তানদেরও নার্ভ খুব স্ট্রং হয়।

আমি গুন্ডা-মস্তান নই।

ডিফেনসিভ হওয়ার দরকার নেই। গুন্ডা-মস্তানদের আমি তেমন অপছন্দ করি না। যদি অবশ্য তারা একটু এডুকেটেড, কালচার্ড আর পলিশড হয় এবং মিন, চিপ আর ইতর না হয়। আপনি ভাঙা কাচগুলো তুলে ফেলুন। তারপর আপনার সঙ্গে কথা আছে।

আমি তৎক্ষণাৎ চটি দিয়ে ঘষটে ঘষটে বাধ্য ছেলের মতো কাচগুলো জড়ো করতে করতে আবহাওয়াটা হালকা করার জন্য বলি, কিছু লোক মানুষকে বোকা পেয়ে দু'হাতে পয়সা লুটছে। তাই না?

তাই নাকি? কীরকম?

এই তো ইঞ্জেকশনের কথাই ধরুন। লোকে খামোকা ডাক্তার-কম্পাউন্ডারের কাছে ছোটে। অথচ...

আপনি খুব বকছেন। ইঞ্জেকশন দেওয়া একটা হাইলি রেস্ট্রিকটেড ব্যাপার। মোটেই সহজ কাজ

নয়। আপনি যা করেছেন তা ক্রিমিন্যাল অফেন্স। বুড়ো লোকটা স্ট্রোক হয়ে মরে যেতে পারত।

কিন্তু মরেনি তো! বরং উলটে আমার প্রশংসা করে গেছে।

মেয়েটা তীক্ষ্ণ নজরে আমাকে দেখল খানিকক্ষণ। তারপর অ্যামপুলটা আমার চোখের সামনে তুলে ধরে বলল, এটা কী ধরনের ইঞ্জেকশন তা কি আপনি জানেন?

মাথা নেড়ে বলি, না।

এটা তো ইন্ট্রাভেনাস ইঞ্জেকশনও হতে পারত!

তাই তো!— আমি বুরবকের মতো অ্যামপুলটার দিকে চেয়ে রইলাম।

মেয়েটা ধীর গলায় বলল, এমন অনেক ইঞ্জেকশন আছে যা বহুক্ষণ সময় নিয়ে ধীরে ধীরে দিতে হয়। তাড়াহুড়ো করলে রুগি হার্টফেল করতে পারে। তাছাড়া বাবলস চলে যেতে পারে শিরায়, আরও কত কী হতে পারে। পারে না?

আমি ভীত মুখে বললাম, পারে! এটাও কি সেরকম?

মেয়েটা আবার সবুজ একটু হেসে বলল, না। আপনার কপাল ভাল যে এটা সেরকম কোনও ওষুধ নয়।

হাঁফ ছেড়ে বললাম, বাঁচালেন।

কিন্তু আবার বলি আপনার নার্ভ খুব স্ট্রং। এবং আপনি খুব খারাপ লোক।

অনেকে তাই ভাবে। কিন্তু...

মিলি আমাকে সবই বলেছে। আপনি যে ভীষণ খারাপ ধরনের লোক তা নিজের চোখেও দেখলাম। ওই বুড়ো লোকটার কাছ থেকে আপনি কত টাকা নিয়েছেন?

মাত্র দুই। চাইনি, মাইরি বিশ্বাস করুন। নিজে থেকে দিল। এই যে...

মেয়েটা এবারও সবুজ করে হাসল। বলল, যাক, দেখাতে হবে না। আপনি বসুন।

আমার বসাটা খুব দরকার হয়ে পড়েছিল। ডাক্তারের রিভলভিং চেয়ারে ধপ করে বসে পড়লাম। মুখোমুখি মেয়েটা। সবুজ রং করা চোখে একটা সাপিনীর মতো নিষ্ঠুরতায় আমাকে লক্ষ করছে। অস্বস্তি বোধ করতে থাকি। মেয়েটার মুখে একটা হাসির ভান আছে। কিন্তু আসলে হাসছে না। মেয়েটা কে বা কোত্থেকে এল তা জিজ্ঞেস করার সাহসটুকু পর্যন্ত বোধ করছি না। এবার মেয়েটা কী বলবে তা আন্দাজ করতে না পেরে আমি ঘামতে থাকি।

কিন্তু মেয়েটা এমন একটা প্রশ্ন করল মাথামুন্ডু আমি কিছুই বুঝলাম না। মেয়েটা বলল, আমার বই তিনটের কী হবে বলুন তো!

আমি খানিকক্ষণ হাঁ করে চেয়ে থেকে বললাম, বই! বই! আপনি কি বইয়ের কথা বলছেন?

হ্যাঁ। আমার তিনটে বই মিলির কাছে ছিল। মিলি ইজ ভেরি ইররেসপনসিবল।

বই! কীসের বই?

একটা হেলি, একটা লুডলাম...

আমি স্মৃতির চাবুকে সোজা হয়ে বসে বলি, আপনি যাজ্ঞসেনী আয়ার!

হ্যাঁ। সেদিন ফোনে...

আমি অবিশ্বাসের চোখে চেয়ে থেকে বললাম, কিন্তু সেদিন ফোনে কথা বলে আপনাকে আমার সম্পূর্ণ অন্য রকম মনে হয়েছিল।

কীরকম?

আমতা-আমতা করে বলি, এই ইয়ে... অনেক লাইট-হার্টেড, ফুর্তিবাজ, অনেক হাসিখুশি। আপনি আমার সঙ্গে ইয়ার্কিও মারছিলেন।

যাজ্ঞসেনী একটা দীর্ঘশ্বাস ফেলে বলল, আজ আর আমি সেই যাজ্ঞসেনী নই। আই হ্যাভ চেঞ্জড এ লট। তিনটে বই আমার জীবনটাকেই পালটে দিয়ে গেছে।

সে কী! যতদূর মনে পড়ে আমি আপনাকে বই তিনটে কিনে দিতে বলেছিলাম!

যাজ্ঞসেনী মাথা নেড়ে বলে, আপনার সাজেশনে কোনও কাজ হয়নি। বই তিনটে আমি কিনে নিয়ে গিয়েছিলাম। মাসির জা অ্যাকসেপ্ট করেননি।

কেন?

কারণ আছে। সেন্টিমেন্টাল কারণ। বই তিনটে ওকে প্রেজেন্ট করেছিল ওর এক কাজিন। তার সাইন করা বই। বেচারা ক্যানসারে সম্প্রতি মারা গেছে। ফলে বই তিনটের সেন্টিমেন্টাল ভ্যালু এখন স্কাই-হাই। ইন ফ্যাকট নতুন বই নিয়ে যাওয়ায় উনি ভীষণ আপসেট হয়ে পড়েন। আমাকে ইনসাল্টও করেছেন। বলেছেন, আমি নাকি লাইট-হেডেড, ইররেসপনসিবল, ভয়েড অফ ভ্যালুজ।

কিন্তু মিলি ফিরে এলেই তো...

যাজ্ঞসেনী মাথা নাড়ল, না, উনি সময় দিতেও রাজি নন। এক্ষুনি বইগুলো ফেরত চান। কোনও কথাই শুনতে চাইছেন না।

কিন্তু কেন?

সেটাই তো মিস্ট্রি। হয়তো আসলে বই তিনটে উনি ফেরত চাইছেনও না। কিন্তু ওই অজুহাতে আমার মাসিকে নানারকমে জব্দ করছেন। মাসি এত আপসেট যে রোজ সকালে আমাদের বাড়ি এসে আমাকে যাচ্ছেতাই করে বকছে। রত্নামাসি ভীষণ ভালবাসত আমায়। তুমি থেকে কখনও তুই বলেনি, বকা তো দূরের কথা।

এ যে দেখছি ঘ্যাম কেলো।

তার মানে?

আমি মাথা চুলকে বলি, ঠিক বোঝানো যাবে না।

সেই সব স্ল্যাংগুলোর একটা নাকি?

আজ্ঞে, হ্যাঁ।

যাজ্ঞসেনী বুঝল। বলল, হ্যাঁ, ঘ্যাম কেলো। মাসিকে এরকম বিপদে ফেলেছি বলে আমার মাও আমার ওপর ভীষণ চটে আছে। কথাই বলছে না, বললেও একাক্ষরী।

তার মানে?

একাক্ষরী মানে একটা-দুটো শব্দ। যেমন ধরুন হ্যাঁ, না, ওঃ, হুঁ।

বুঝেছি।

শুধু তাই নয়। আজ মাসি এসে বকুনি দিচ্ছিল বলে আমার বাবা আমাকে একটু ডিফেন্ড করতে চেয়েছিল। তাইতে মা বাবার ওপর রেগে গিয়ে এমন অপমান করল যে বাবা স্যুটকেস গুছিয়ে নিয়ে দিল্লি চলে গেল।

একেবারে দিল্লি?

বাবার দিল্লি যাওয়ার কথাই ছিল। হয়তো সামনের রবিবার যেত। কিন্তু এই ঘটনার ফলে আজই চলে গেল। শুধু তাই নয়, আমার মা আর বাবার মধ্যে বিয়ের পর এই প্রথম ঝগড়া। পঁচিশ বছর বিবাহিত জীবনে স্বামী-স্ত্রীর ঝগড়া না হওয়া একটা বিশ্ব-রেকর্ড। সেই রেকর্ড আজ ভেঙে গেল।
আমি মাথা নেড়ে বললাম, স্যাড। ভেরি স্যাড।

এখন বুঝতে পারছেন তো যাজ্ঞসেনী কেন আর আগের যাজ্ঞসেনী নেই?

পারছি।

একেই কি বলে ঘ্যাম কেলো?

আজ্ঞে হ্যাঁ, লাইফ যখন একদম কেরাসিন হয়ে যায় তখনই বলা যায় ঘ্যাম কেলো।

কেরাসিন? সেটা আবার কী?

মানে লাইফটা যখন হেল হয়ে দাঁড়ায় তখনই বলা যায় কেরাসিন।

যাজ্ঞসেনী উদাসভাবে খানিকক্ষণ আমার পিছনের দেয়ালের দিকে চেয়ে থেকে বলল, একদম কেরাসিন। খেতে পারছি না, ঘুমোতে পারছি না, ঘুমোলেও দুঃস্বপ্ন দেখছি, লোকের সঙ্গে অকারণে খারাপ ব্যবহার করে যাচ্ছি, জিনিস হারিয়ে যাচ্ছে, পড়াশুনো হচ্ছে না, মাঝে মাঝে সুইসাইড করার কথা ভাবছি। কেরাসিন ছাড়া একে আর কী বলা যায়?

খুব পেরাসনী যাচ্ছে আপনার, কিন্তু কী আর করা?

পেরাসনী! আপনার ভোকাবুলারি তো খুব স্ট্রং! এটার মানে কী?

হয়রানি আর কী!

যাজ্ঞসেনী আবার সবুজ একটু হাসল। তারপর নিজের সবুজ বিষণ্ণতায় ডুবে গিয়ে বলল, জানি পাওয়া যাবে না, তবু বই তিনটে আমাকে একবার খুঁজে দেখতে হবে। একটু হেলপ করবেন?

আমি তড়াক করে উঠে পড়ে বললাম, নিশ্চয়ই। চলুন।

যাজ্ঞসেনী ধীরে ধীরে উঠল। বলল, আপনার খুব পেরাসনী হবে না তো!

আরে না না। কী যে বলেন!

দুঃখ যে মানুষকে কতটা সুন্দর করে তোলে তা যাজ্ঞসেনীকে দেখলেই বোঝা যায়। এমনিতেই যাজ্ঞসেনী যাকে বলে ফুটফুটে। কিন্তু তার চেয়েও ঢের বেশি মাত্রা যোগ হয়েছে ওর গম্ভীর, বিষণ্ণ, দুঃখী মুখখানার গভীরতায়। উদাস চোখে চারদিক দেখতে দেখতে ধীরে ধীরে আমার পিছু নিয়ে ওপরে উঠে এল। শরীরে কোথাও কোনও চঞ্চলতা নেই। ভারী ধীর স্থির আত্মমগ্ন এক বয়স্কা মহিলা যেন।

মিলির ঘরের দরজায় তালা দেখে চোখে প্রশ্ন নিয়ে আমার দিকে তাকাল।

আমি ভরসা দিয়ে বললাম, খুলে দিচ্ছি। নো প্রবলেম।

জেমস ক্লিপ দিয়ে তালা খোলা খুব সহজ ব্যাপার নয়, বিস্তর প্র্যাকটিস দরকার। গত পনেরো-ষোলো দিন নিরন্তর প্র্যাকটিসে অবশ্য আমার হাত পাকা হয়ে গেছে। তালা খুলতে ঘড়ি ধরে আমার মাত্র ছ' সেকেন্ড লাগল।

বিস্মিত যাজ্ঞসেনী ভ্রু তুলে বলল, এটা কী হল? চাবি কি হারিয়ে গেছে?

না তো! চাবি ওরা আমাকে দিয়ে যায়নি।

কেন? মিলিরা কি আপনাকে বিশ্বাস করে না?

না।

একটা দীর্ঘশ্বাস ফেলে যাজ্ঞসেনী বলল, আপনাকে অবশ্য বিশ্বাস করেও চলে না। ইউ আর ভেরি আনপ্রেডিকটেবল। চোর-টোর নন তো! যেভাবে তালাটা খুললেন...

আমি মাথা চুলকে বললাম, গরিবের তেমন কোনও চরিত্র থাকে না। অবস্থা এবং পরিস্থিতির চাপে কখনও সাধু, কখনও চোর। গরিবকে ক্যাটেগোরাইজ করা মুশকিল।

যাজ্ঞসেনী মুখখানা আস্তে ঘুরিয়ে নিয়ে আর-একটা দীর্ঘশ্বাস ফেলে বলল, বড়লোকেরাও তাই। কিন্তু এভাবে মিলির ঘরে ঢোকা কি ঠিক হবে? ট্রেসপাসিং হয়ে যাবে না তো!

তা হবে। ধরা পড়লে নিশ্চয়ই ট্রেসপাসিং, না পড়লে নয়।

মিলির ঘরে একটা সবুজ উদ্ভাস ঘটিয়ে যাজ্ঞসেনী ঢুকল এবং কিছুক্ষণ চুপ করে দাঁড়িয়ে রইল। সারা ঘরটাই লণ্ডভণ্ড করে রেখে গেছে মিলি। বিছানায় পড়ে আছে ছেড়ে-যাওয়া নাইটি, গাউন, শাড়ি। ড্রেসিং টেবিলের ওপর খোলা পড়ে আছে মেক-আপের শিশি, ঢাকনা খোলা পাউডারের কৌটো। একটা ঝুটো গয়নার বাক্স মেঝের ওপর রাখা। বইয়ের র‍্যাক, পড়ার টেবিল সব কিছুই অগোছালো।

যাজ্ঞসেনী এই তুমুল বিশৃঙ্খলার দিকে খানিকক্ষণ চেয়ে থেকে নাকটা কুঁচকে বলল, এ ঘরটা এরকম অগোছালো করল কে?

মিলিই। ও একটু অগোছালো।

যাজ্ঞসেনী আমার দিকে ফের অপলক চোখে তাকিয়ে বলল, আপনি নন তো!

আমি! আমি কেন করব?

হয়তো কিছু খুঁজেছিলেন।

না, মাইরি না।

আমি আপনাকে বিশ্বাস করি না।

যাজ্ঞসেনী তার অপলক চোখে আমাকে বিদ্ধ করে রাখে কিছুক্ষণ। বলতে দ্বিধা নেই যাজ্ঞসেনী চোখের নানা ব্যবহার ও কূটকৌশল জানে। এ বাড়িতে পা দিয়ে অবধি সে আমাকে চোখের অনেক প্রক্রিয়া দেখিয়েছে। আমার ওপর তার প্রতিক্রিয়াও বড় কম হয়নি। এবারেও হল। আমি ধীরে ধীরে নতমস্তক হয়ে বলি, খুঁজিনি বললে মিথ্যে কথা বলা হবে। খুঁজেছিলাম।

কী খুঁজেছিলেন?

বিশেষ কোনও জিনিস নয়। শুধু খুঁজে খুঁজে দেখছিলাম মিলির কী কী আছে যা আমার বোনের নেই!

কী দেখলেন?

দেখলাম মিলির অনেক কিছু আছে।

আপনার বোনের সেগুলো নেই?

না।

যাজ্ঞসেনী উদাস গলায় বলল, আমারও এমন অনেক কিছু আছে যা মিলির নেই। কিন্তু তাতে কিছু প্রমাণ হয় না।

কী প্রমাণ হয় না?

প্রমাণ হয় না যে আমি মিলির চেয়ে বেশি সুখী বা আপনার বোন মিলির চেয়ে দুঃখী। আমাদের তো টাকার অভাব নেই। প্রচুর টাকা। তবু বলুন আমার রত্নামাসির জায়ের কাজিনের সই করা তিনটে বই কি এনে দিতে পারব এখন? অথচ সস্তা, ফুটপাথে পাওয়া যায় এমন সব বই। যার অভাবে আমার জীবনটা... কী যেন... ?

কেরাসিন।

কেরাসিন হয়ে গেল। ঘ্যাম কেলো। তাই না কথাটা?

তাই। আপনার পিক আপ খুবই ভাল।

যাজ্ঞসেনী চকোলেট রঙের একটা নাইটি ঘেন্নার সঙ্গে সরিয়ে দিয়ে বিছানার এক ধারে বসল। তারপর আমার দিকে চেয়ে বলল, আপনারা কি খুবই গরিব?

খুব। তবে আমাদের চেয়েও গরিব আছে।

কিন্তু আপনি গরিবই বা কেন? গুন্ডা-মস্তানদের তো এখন বাজার খুব হট। আমি শুনেছি আমার বাবা দু'জন মস্তানকে মাসে দু' হাজার টাকা করে স্যালারি দেয়।

আমি ঢোঁক গিললাম। বললাম, তা বটে। তবে আমার কেরিয়ারটা এখনও যাকে বলে ঠিক তৈরি হয়ে ওঠেনি।

মিলি তো বলে যে আপনি একটা বিরাট দলের সর্দার।

বিনয়ের সঙ্গে বললাম, ও তেমন কিছু নয়।

আপনার চেহারা আর হাবভাব অবশ্য মস্তানদের মতো নয়।

প্রসন্ন হয়ে বলি, সবাই তাই বলে।

আপনার চেহারায় একটা শিফটিনেস আছে। সোজা তাকাতে পারেন না, সব সময়ে একটু অস্বস্তিতে থাকেন, অনেকটা চোর-চোর ভাব। তাই না?

এটা কি কমপ্লিমেন্ট?

মাথা নেড়ে যাজ্ঞসেনী বলল, তা অবশ্য নয়। তবে আপনার নার্ভ আছে।

আমি বিনীতভাবে মাথা নত করলাম।

যাজ্ঞসেনী বলল, মিলির বাবা আপনাকে কত দেয়?

বেশি নয়। একটা বাচ্চা ছেলেকে তো পড়াই। সত্তর টাকা।

যাজ্ঞসেনী সীমাহীন বিস্ময়ের সঙ্গে বলল, সত্তর! মাত্র সত্তর!

সত্তর টাকাও অনেকের কাছে অনেক টাকা।

তাহলে আপনি খুব পেটি মস্তান।

আমি মাথা নেড়ে বলি, আমি সত্তর টাকা পাই মিলির ভাইকে পড়ানোর দরুন। মস্তান বলে নয়।

কিন্তু আমাদের কোনও টিউটরই যে চারশো টাকার নীচে পায় না!

আমাকে স্বীকার করতেই হল যে, মিলিরা গরিব।

যাজ্ঞসেনী মাথা নেড়ে বলল, শুধু গরিব নয়, কৃপণ, ভীষণ কৃপণ।

অনেকটা তাই।

যাজ্ঞসেনী একটা শ্বাস ছেড়ে বলল, তবু আপনি এদের আঁকড়ে পড়ে আছেন! কেন আছেন! কেন বলুন তো! কীসের আশায়?

আমার যে যাওয়ার আর জায়গা নেই।

কে বলল নেই? পৃথিবীটা অনেক বড় জায়গা। মিলিদের বাড়িতে আটকে থাকলে তো সেটা বোঝা যাবে না! একটা মার্ডারের চার্জ কত আপনি জানেন?

চমকে উঠে বলি, না!

খুব কম করে পাঁচ থেকে দশ হাজার টাকা। আর তেমন উঁচু দরের লোক হলে তাকে মার্ডার করার রেট টুয়েন্টি থার্টি থাউজ্যান্ড হতে পারে।

জিবটা শুকিয়ে আসছিল। ক্ষীণ স্বরে বললাম, তাই নাকি?

আপনি ক'টা করেছেন?

আমি! মানে... এখনও...

বিস্মিত যাজ্ঞসেনী ঝুঁকে পড়ে বলে, করেননি! একটাও না?

লজ্জায় মাটির সঙ্গে মিশে যেতে যেতে বলি, না। তবে করে ফেলব, যাজ্ঞসেনী।

যাজ্ঞসেনীর চোখমুখ ধক ধক করছিল। কিছুক্ষণ আমার দিকে ঘেন্নার চোখে তাকিয়ে তীব্র চাপা স্বরে বলল, সত্তর টাকার মস্তান। হুঁ!

আত্মগ্লানিতে আমার চোখে প্রায় জল এসে যাচ্ছিল। আমি মুখ নিচু করে দাঁড়িয়ে রইলাম।

যাজ্ঞসেনী আমাকে উপেক্ষা করে উঠে দাঁড়াল। তারপর ঘুরে ঘুরে তার তিনটে বইয়ের নিষ্ফলা অন্বেষণ শুরু করল। আমার দিকে ফিরেও চাইল না। আমি বেকুবের মতো, গাড়লের মতো ঘরের মাঝখানে দাঁড়িয়ে রইলাম।

যাজ্ঞসেনী বুক-কেসের সামনে হাঁটু গেড়ে বসল কিছুক্ষণ। টেবিলের ওপর বইগুলো আলগা হাতে নাড়ল চাড়ল। গুনগুন করে একটু রবীন্দ্রসংগীত গাইল। ড্রয়ার খুলল। কিছুক্ষণ চেয়ে রইল ড্রয়ারের ভিতরে। তারপর একগোছা চিঠি বের করে আনল।

কিছু পেলেন?

এগুলো কি আপনার লেখা?

চিঠিগুলো আমি চিনি। সাদা কম দামি খাম। একটা লাল রিবন দিয়ে বাঁধা।

আজ্ঞে, হ্যাঁ।

যাজ্ঞসেনী একটা চিঠি বের করল। পড়ল। তারপর আমার দিকে চেয়ে বলল, আপনার লজ্জা করে না?

এখন করছে। মাইরি!

এসব কী লিখেছেন? বিশ্বাস করো মিলি, তোমার আমার সম্পর্ক এক জন্মের নয়। তারপরই কোটেশন "অনাদিকালের স্রোতে ভাসা মোরা দু'টি প্রাণ..."। ছিঃ!

যাজ্ঞসেনী যেন একটা রোঁয়া-ওঠা ঘেয়ো ঘিনঘিনে নোংরা বেড়ালছানাকে দেখছে, এমনভাবে চেয়ে রইল। আমি এক পা পিছিয়ে দাঁড়াই।

যাজ্ঞসেনী মাথা নেড়ে বলল, আজকাল এ ধরনের লাভ-লেটার কেউ লেখে? এখনকার লাভ-লেটার অনেক প্রিসাইজ, টু দি পয়েন্ট, আনইমোশান্যাল। এ তো সেই মান্ধাতার আমলের ল্যাংগোয়েজ! ...এই যে আর একটা! লিখেছেন,... আমি মরে যাব মিলি, মরে যাব! তোমার সামনে দাঁড়িয়ে পিস্তল দিয়ে গুলি চালিয়ে দেব নিজের বুকে। বিষ খাব। আগুন লাগাব কেরোসিন ঢেলে... ছিঃ! এসব কী শুনি!

আমতা-আমতা করে বলি, লাভ-লেটারে সত্যি কথা বড় একটা লেখা হয় না।

কিন্তু নিশ্চয়ই একটা ফিলিং ছিল! মিলির জন্য কোনও পুরুষ মানুষ মরার কথা ভাবতে পারে এটাই কল্পনা করা যায় না।

আজকাল আমিও আর ওরকম ফিল করি না।

তার মানে কোনওদিন করতেন?

না, ঠিক তাও নয়।

আমি ভাবছি মিলি আপনাকে হিপনোটাইজ করল কী করে? ওর কী আছে বলুন তো!

ইয়ে মানে আপনাকে সেদিন টেলিফোনেও বলেছিলাম যে, ওইসব প্রেমপত্র আসলে আমি মিলিকে লিখিনি। লিখেছি ওর বাবাকে... মানে বড়লোকের মেয়ে...

বলেছিলেন, মনেও আছে। কিন্তু আপনার মুখের কথা বিশ্বাস করা ঠিক হবে কি না বুঝতে পারছি না। মিলি আপনাকে কোনও জবাব দেয়নি?

না, মনে পড়ে না।

মনে পড়ে না মানে?

লিখিত কোনও জবাব কখনও দেয়নি।

তাহলে মৌখিক জবাব দিয়েছে?

ঠিক তাও নয়।

তবে?

ঠিক বোঝাতে পারব না। তবে চিঠি দেওয়া শুরু করার পর বেশ কয়েকদিন কটাক্ষ করেছিল।

কটাক্ষ? এ তো সংস্কৃত সাহিত্য। এখনকার মেয়েরা কটাক্ষ করে নাকি?

আমি ওর চোখের ভাষা ঠিক বুঝতে পারিনি।

কী মনে হত চোখ দেখে? প্রশ্রয় না রাগ?

মাথা নেড়ে আমি বললাম, ওসব নয়। মনে হত একটি গভীর রহস্য যেন কিছু বলি-বলি করেও বলতে চাইছে না।

যাজ্ঞসেনী গভীর উদ্বেগের সঙ্গে আমার দিকে তাকিয়ে থেকে বলল, মাই গড! ইউ আর রিয়েলি ইন লাভ!

আমি কুণ্ঠিতচরণে আবার একটু পিছিয়ে গিয়ে বলি, প্রেমে পড়লে কীরকম সিমটম হয় তা আমি কিন্তু জানি না।

যাজ্ঞসেনী চিঠির গোছাটা ঘৃণাভরে মেঝেয় ছুড়ে ফেলে দিল। তারপর আমার দিকে চেয়ে বলল, আপনি না জানলেও আমি জানি। ইউ আর হেল্পলেসলি ইন লাভ উইথ দ্যাট গার্ল।

আমি একটা দীর্ঘশ্বাস ফেলে চুপ করে রইলাম।

যাজ্ঞসেনী ওয়ার্ডরোব খুলল। গোছা গোছা ড্রেস বের করে ছুড়ে ফেলল বিছানার ওপর। পেল না। ড্রেসিং টেবিলের ড্রয়ার লন্ডভন্ড করল। লোহার আলমারিটা চাবি বন্ধ করে গেছে বটে মিলি, কিন্তু চাবিটা আলমারিতেই ঝুলছে। যাজ্ঞসেনী সেটা খুলে ফেলল। আরও কিছু জিনিস ওলটপালট হল। কে এগুলো ফের গুছিয়ে তুলবে তা নিয়ে যাজ্ঞসেনীর কোনও মাথাব্যথা নেই। কিন্তু আমার আছে। আমি আতঙ্কিতভাবে চেয়ে রইলাম।

হঠাৎ কেন মেয়েটা খেপে গেল তা বুঝতে পারলাম না। আমার লেখা প্রেমপত্রগুলোই অগ্নিতে ঘৃতাহুতির কাজ করল নাকি? যাজ্ঞসেনী মুখ ফিরিয়ে তীব্র চোখে আমার দিকে চেয়ে বলল, একটু হেল্পও তো করতে পারেন! বোকার মতো দাঁড়িয়ে আছেন কেন?

আমার হেল্প করার কথা নয়, বরং বাধা দেওয়ারই কথা। তাই আমি ক্ষীণ কণ্ঠে বললাম, বইগুলো ঘরে নেই যাজ্ঞসেনী, আমি জানি।

আমিও জানি। তবু একটা কিছু আমাকে করতেই হবে। জাস্ট ফর রিভেঞ্জ। কাম অন, লেট আস মেক এ হেল আউট অফ ইউ। কাম অন। কাম অন।

কাম অন! কাম অন! চেঁচানিটা আমার কানে তালা ধরিয়ে দিল। জোয়ান অফ আর্ক স্বদেশবাসীকে ঠিক এইভাবেই যুদ্ধে উদ্বুদ্ধ করেছিলেন কি? কে জানে! তবে আমি যাজ্ঞসেনীর ওই যুদ্ধযাত্রার আহ্বান উপেক্ষা করতে পারলাম না। বিনা বাক্যব্যয়ে গিয়ে হাত লাগালাম।

যদি এ থেকে আমাকে কেউ অবিশ্বাসী বা বিশ্বাসঘাতক মনে করেন তা হলে ভুল করবেন। ভেবে দেখলে গদাই বোস, মিলি বা মিলির মায়ের ওপর আমারও কি প্রতিশোধ জমা নেই? একটা ভুল বোঝাবুঝির ফলে গদাই বোস আমার আশ্রয়দাতা হয়ে উঠেছেন বটে, কিন্তু নিরন্তর এই সব ঐশ্বর্যের কাছাকাছি বাস করে আমার ভিতরে ভিতরে আত্মগ্লানির এক পাহাড় জমে উঠেছে। যেমন-তেমন পাহাড় নয়, তার ভিতরে উত্তপ্ত লাভা টগবগ করে ফুটছে। হায়, তার বেরোবার উপায় নেই। আমি সযত্নে সেটার ঢাকনা এঁটে রাখি। বহুবল্লভা মিলি খুব স্পষ্টভাবেই আমাকে প্রত্যাখ্যান করেছে। পাত্তা দেয়নি। আমার আহত মর্যাদা বহুদিন ধরে প্রত্যাঘাতের সুযোগ খুঁজছে। পায়নি। আমি একথাটাও ভুলতে পারি না যে, গদাই বোসের বউ আমাকে বাড়িতে পাহারা রেখে গেছে বটে, কিন্তু পুরোপুরি বিশ্বাস করেনি। তাই মাত্র গোটা তিনেক ঘর বাদে আর সব ঘরে তালা দিয়ে গেছে। এই অবিশ্বাস আমাকে নিয়ত খোঁচা মারছে। আমাকে অপমান করেছে গদাই বোসের কুকুর, ঝি। আমার আত্মা হাহাকার করে যখন আমি গদাই বোসদের ঝকঝকে ডাইনিং টেবিলে বসে কুসুমের আনা তুচ্ছ সব খাবার খাই আর কুসুম যখন জিমের খাবার থেকে চুরি করে মাংস খাওয়ার পরামর্শ দেয়। ফলে বিদ্রোহের একটা বীজ আমার ভিতরে ছিলই। উপযুক্ত পরিচর্যার অভাবে সেটা এতকাল অঙ্কুরিত হয়নি। যাজ্ঞসেনী শুধু সেই অঙ্কুরোদ্গমের কাজটুকু করেছে। সত্য বটে যাজ্ঞসেনী বড়লোকের মেয়ে। সম্ভবত ওর বাবা একজন দুঁদে ক্যাপিটালিস্ট। এবং ওর বিদ্রোহের কারণ মাত্র তিনটি বই, তুচ্ছ তিনটে বই। এও সত্য যে, আমি সমাজের অত্যন্ত নিচুতলার লোক। যাজ্ঞসেনীর সঙ্গে আমার শ্রেণিগত দূরত্ব অনেক। এবং আমার বিদ্রোহের কারণও সম্পূর্ণ ভিন্ন। তবু ভারী মিলে গেল দু'জনের মনোভাব।

যাজ্ঞসেনী একটা জর্জেটের শাড়ি বের করে একটু দেখল, বলল, হুঁ, তিনশো টাকার বেশি নয়। বলেই সেটাকে ঘৃণাভরে ছুড়ে ফেলল কার্পেটে।

আমি শাড়িটা তুলে নিলাম। তিনশো টাকা! তিনশো টাকা! আমার মা বা বোনেরা কখনও জনতা শাড়ি ছাড়া কিছুই পরেনি। রাগে শাড়িটা ডলে মুচড়ে আমি ছুড়ে দিলাম ঘরের নোংরা একটা কোণে।

যাজ্ঞসেনী একটা লিপস্টিকের গায়ে নাম দেখে নিয়ে বলল, দশ টাকায় ফুটপাথে বিক্রি হয়। আহা রে, কী বড়লোক!

ঘৃণাভরে যাজ্ঞসেনী সেটা ছুড়ে দিতেই আমি লুফে নিই। দশ টাকার লিপস্টিক! দশ টাকা! আমার বোনেরা দু' টাকার লিপস্টিকের স্বপ্নও দেখে না। আমি লিপস্টিকটা আক্রোশভরে ছুড়ে মারলাম দেয়ালে।

যাজ্ঞসেনী একটা টেপ-রেকর্ডার ছুড়ে ফেলল বিছানায়। আমি সেটা ফেললাম কার্পেটের উপর।

এইভাবেই চলতে থাকল।

একটা কাচের শো-কেস থেকে সাজানো পুতুল একটা একটা করে বের করে ফেলে দিচ্ছিল যাজ্ঞসেনী, আমি পাঁজা ধরে ফেলে দিতে লাগলাম।

যাজ্ঞসেনী একটা রুপোর ট্রে তুলে নিয়েছিল হাতে। ফেলতে ইতস্তত করছিল। আমি তার হাত থেকে নিয়ে মেঝেয় ফেলে পা দিয়ে দুমড়ে দিলাম।

উদ্বুদ্ধ যাজ্ঞসেনী একটা কাটগ্লাসের শো-পিস ছুড়ে মারল দেয়ালে।

আমি বলে উঠলাম, সাবাস!

আমি একটা পোর্টেবল রেডিয়ো লাথি মেরে বহুদূর পাঠানোয় যাজ্ঞসেনী আমার পিঠ চাপড়ে দিয়ে বলল, এই তো চাই।

কয়েক মিনিটের মধ্যেই মিলির ঘর স্তূপাকার জিনিসপত্র, কসমেটিকস, ঝুটো গয়না বই কাগজ চিঠি ক্যাসেট ইত্যাদির এক পাগলা-গারদ হয়ে গেল।

কপালের টিপ লেপটে গেছে, রিবনে বাঁধা চুল খুলে উড়োখুড়ো, ওড়না খসে পড়ে গেছে। ঘন শ্বাসে ওঠাপড়া করছে বুক। ঈষৎ ঘর্মাক্ত লালচে ও উজ্জ্বল মুখে চারদিকে চেয়ে দেখল যাজ্ঞসেনী, তারপর আমার দিকে ফিরে কোমরে হাত দিয়ে বলল, ইজ ইট এনাফ?

কোনও খুঁত আছে বলে আমারও মনে হল না। তাই মাথা নেড়ে বললাম, চমৎকার।

আমার মাথা থেকে পা পর্যন্ত একবার লক্ষ করল যাজ্ঞসেনী। কটাক্ষ কি না তা বোঝা গেল না। শুধু বলল, ক্রীতদাস।

যাজ্ঞসেনী চলে যাওয়ার পর অনেকক্ষণ আমার ঘোর কাটেনি। খানিকটা কল্পনা আর খানিকটা বাস্তবকে মিশিয়ে এক আশ্চর্য কম্পাউন্ডার আমার ভিতরে একটা মিকশ্চার তৈরি করছে।

সন্ধের মুখে টেলিফোনটা এল।

দোস্ত। কাজটা কি ঠিক হচ্ছে?

কোন কাজটা রে, ট্যাপা?

তুমি কথা দিয়েছিলে চিমনিকে কখনও শো করবে না।

করিনি তো?

দোস্ত মুরগি নে ঝুট বোলা মুরগিকা চুচু হো গই।

তার মানে?

ঝুট বোলো না দোস্ত, আজ তোমার কাছে চিমনি এসেছিল।

আমি আঁতকে উঠে বলি, কখন?

ঢপ দিয়ো না দোস্ত। খুব গ্রিন মেরে এসেছিল, তবু ঠিক চিনে নিয়েছি।

গ্রিন! ওঃ, সে চিমনি নয় রে, ট্যাপা।

বলেছি তো দোস্ত, ঢপ দিয়ো না। আমি নিজের চোখে দেখেছি।

তুই কোথায় ছিলি?

ফটকের বাইরে। আমার এক বন্ধুর অসুখ বলে একটু ওষুধ আনতে গিয়েছিলাম তোমার কাছে। চিমনিকে দেখে কেটে পড়তে হল।

কার অসুখ?
তুমি চিনবে না দোস্ত।
কী অসুখ?
সব রকম।
তার মানে?
সব রকম মেডিসিন লাগবে। ভিটামিন, পেনিসিলিন, কাফ সিরাপ, ভাইনাম গ্যালেসিয়া...
বুঝেছি। চারু ডাক্তারের দোকানে বেচবি তো!
চিমনিকে আনিয়ে তুমি ঠিক কাজ করোনি। যদি আমাকে চিনতে পারত?
আমি আনাইনি। নিজেই এসেছিল।
তবে আসলি বাতটা না ঝেড়ে এতক্ষণ ভ্যানতারা করছিলে কেন?
চিমনির কি আসতে নেই রে?
তুমি একটা কাজ করবে দোস্ত?
বল না।
আপন গড বলো করবে?
আগে শুনি তো।
চিমনিকে আমার সঙ্গে ভিড়িয়ে দাও।
বলিস কী?
ভিড়িয়ে দাও দোস্ত। নইলে প্রেস্টিজ কবে পাংচার করে দিয়ে যাবে।
ভিড়িয়ে কী করবি?
সাদি কর লুঙ্গা দোস্ত। সাদি হলে আর নফরত করতে পারবে না।
পাগল। সে তোকে সাদি করবে কেন? চিমনির কোয়ালিফিকেশন জানিস?
জানি। তুমিই বলেছ। ক্যারাটের ব্ল্যাক বেল্ট।
আরে দূর। তোর কেবল মস্তানি বাত। ওর কী এডুকেশন জানিস?
না দোস্ত। খুব বেশি লেখাপড়া শিখে ফেলেছে নাকি?
একটু ভেবে চোখ বুজে বলে ফেললাম, এম এসসি ফার্স্ট ক্লাস।
মেয়েছেলেরা এত লেখাপড়া শেখে কেন বলো তো!
চিমনি যে দারুণ মেরিটোরিয়াস।
তাহলে এক কাজ করবে?
কী কাজ?
ওকে অ্যামেরিকায় পাঠিয়ে দাও। ওখানে এই সব গুড়িয়া খুব নিচ্ছে।
একদিন হয়তো যাবে।
সে কবে যাবে সেই জন্য বসে থাকবে নাকি? পাঠিয়ে দাও দোস্ত। চিমনি ইন্ডিয়ায় থাকলে আমার শান্তি নেই।
হবে রে ট্যাপা, হবে।
দোস্ত। একটা কথা জিজ্ঞেস করব?
কর না।
চিমনিকে তুমি আজ আনিয়েছিলে কেন?
বললাম তো আনাইনি। নিজেই এসেছিল।
দোস্ত, মাঝে মাঝে গদাই বোসের স্যাম্পল ফাইল নিয়ে চারুর দোকানে ঝেড়ে দিই বলে শালা আমাকে ভড়কানোর চেষ্টা করোনি তো?

মাইরি না।

তুমি বহুত টিকরমবাজ আছো দোস্ত। শোনো, সাফ বলে দিচ্ছি। চিমনির একটা ফাইনাল করে ফেলো। হয় আমার সঙ্গে সাদি, নয়তো অ্যামেরিকা।

আচ্ছা, ভেবে দেখি।

আর একটা বাত দোস্ত। ওই বুড়োটা বহুত হেক্কোড় আছে।

কোন বুড়ো?

সেন্ট্রাল রোডের সেই জমিনদার বুড়োটা। মাইরি, বটগাছের মতো জমির মধ্যে ওর শেকড় ঢুকে গেছে। ওপড়ানো যাচ্ছে না।

তুই গিয়েছিলি?

আলবাত। কাল সাঁঝের বেলা গিয়ে বহোত চিল্লাচিল্লি মাচালাম। কাজ হল না। একটা হ্যারিকেন আর একটা কুড়ুল নিয়ে বেরিয়ে এল। ভাবতে পারো দোস্ত, সেভেন্টি আপ একটা হাড্ডিগুড্ডিসার বুড়ো এক হাতে হ্যারিকেন আর দুসরা হাতে কুড়ুল? তাও বিফোর মি—দি গ্রেট ট্যাপা?

বিফোর মি হবে না রে, ট্যাপা, হবে—

বাতেল্লা ছোড়ো ইয়ার। জানি তোমরা হাই ফ্যামিলি। তুমি শালা অনার্সের পিণ্ডি চটকেছ, তোমার মর্দানা-মার্কা বোন এম এসসি চটকে বসে আছে। কিন্তু ডোন্ট টিচ ট্যাপা ইংলিশ।

ঠিক আছে। বুড়ো কী বলল?

শুধু বুড়ো নয়, বুড়ি ভি। আর দুটো ছেলে ভি।

সবাই মিলে তোকে তাড়া করল নাকি?

না ইয়ার। তাড়া-ফাড়া করেনি। জাস্ট চুপচাপ দাঁড়িয়ে রইল। একদম স্ট্যাচু।

তাতেই ভড়কে গেলি নাকি?

গাটস দেখলাম দোস্ত। বহোত গাটস।

তুই কী বললি?

বললাম, হক্কের টাকা নিয়ে জমি ছোড়ো চাঁদু, নইলে বডি পড়ে যাবে।

আর কিছু?

দুটো পটকা চার্জ করেছিল বিশে। ঘাবড়াল না।

কিছু বলল?

যখন চলে আসছি তখন শুধু ডেকে একটা বাণী দিল। বলল, শোনো বাবা, তোমরা রোজ এসো। চেঁচামেচি কোরো। বোমা-টোমাও আনতে পারো। কিন্তু জ্যান্ত আমাকে তুলতে পারবে না এই জমি থেকে।

আমি একটা দীর্ঘশ্বাস ফেললাম, তারপর?

ট্যাপা বলল, বাঙালি-ফাঙালি নিয়ে অনেক বাতেল্লা দিল। লং বাণী ইয়ার। অত মনে নেই। তবে তখন শুনতে শুনতে বেশ একটু গরম হয়ে গিয়েছিলাম। আচ্ছা দোস্ত, বাঙালিদের কি সব সুন্দরবনে পাঠিয়ে দেবে নাকি? না মানা ক্যাম্পে?

ওসব বলছিল বুঝি?

বুড়ো খুব জ্ঞানবাজ লোক দোস্ত। বহোত জ্ঞান। শালা বাঙালি যে এক নম্বরের হারামি আর বাঙালিই যে বাঙালির শত্রু সেটা দারুণ সমঝে দিল।

তুই সমঝে গেলি?

বেশ লাগল দোস্ত। আর বুড়োটা মাইরি কাঁদছিল। আমি কালই বুড়োকে ফুটিয়ে দিতে পারতাম। কিন্তু মনে হচ্ছে কাজটা ঠিক হবে না। বহোত রি-অ্যাকশন হবে।

কেন, রি-অ্যাকশনের কী দেখলি?

অনেক লোক জমে গেল চারদিকে। পাবলিক।

পাবলিক?

হ্যাঁ, ইয়ার। পাবলিকের মহব্বত তো জানো। শালা কখন বিগড়ে যাবে আর কোন কিচান করবে গড নো নোজ। কাল ভি বহোত পরেসানী গেছে।

পাবলিক বিগড়েছিল?

প্রথমটায় নয়। কিন্তু বুড়ো যখন বাণী দিচ্ছিল তখন এক শালা রুস্তম হঠাৎ চেঁচিয়ে বলল, এই সেই কনট্রাকটরের গুন্ডারা এসেছে, মারো শালেকো—

বলিস কী? তারপর?

সঙ্গে সঙ্গে পটাপট ইট। তিন-চারটে রডও বেরিয়ে পড়ল। আমরাও লড়ে যাচ্ছিলাম। হঠাৎ সেই বুড়োটা এসে কিচানের মাঝখানে দাঁড়িয়ে গেল। আমাদের শিল্ড করে পাবলিককে বলল, এদের দোষ নেই। টাকা খেয়ে এসব করছে। আসল অপরাধী এরা নয়। যারা এদের কাজে লাগাচ্ছে তারা। এদের মেরে তাড়ানো যাবে। কিন্তু যারা এদের কাজে লাগাচ্ছে তারা আমাদের নাগালের বাইরে। কিন্তু তাদের নাগাল আমাদের পেতেই হবে—

পুরো লেকচার ঝাড়ল নাকি?

দারুণ। একটু কাশি উঠছিল মাঝে মাঝে, শ্বাসের কষ্টও। তবু যা বলল!

তুই চমকে গেছিস মনে হচ্ছে।

না ইয়ার। বিগ বিগ বাত আমি অনেক শুনেছি। বাত ইজ বাত, বিজনেস ইজ বিজনেস। কথা সেটা নয়। বুড়োকে যা বুঝলাম ওসব চিল্লাচিল্লিতে কাজ হবে না। পেটো-ফেটো দিয়ে ভড়কানো যাবে না। মাল বহোত টাইট।

তাহলে? পুপু যে—

পুপু-ফুফু জানি না দোস্ত। যদি ক্যাচ আউট করতে চাও তো আরও মাল ছাড়তে হবে। কেস আমি করে দেব।

আমি একটু চুপ করে থেকে বললাম, লোকটার কাছে আমি ছেলেবেলায় পড়েছি, ট্যাপা।

এই তো তোমার সেন্টুতে আবার লেগে যাচ্ছে দোস্ত।

সেন্টুতে কি না জানি না, তবে কোথাও একটু লাগছে।

আরে ছোড়ো ইয়ার। মাল তো কেওড়াতলার টিকিট কেটেই বসে আছে। দু'দিন এদিক ওদিক।

জানি। তবু আমাকে একটু চেষ্টা করতে দে।

কেস বিলা আছে দোস্ত। এ মাল নড়বার মাল নয়। পিয়োর বাঙাল ভাষায় অ্যায়সা তড়পাচ্ছে যে চারদিক গরম হয়ে আছে। তোমার পুপুর অর্ডার নিয়ে এসো দোস্ত, আমি বউনিটা করে ফেলি। সব কিচান ফিনিশ করেছি শালা, কিন্তু একটাও মার্ডার নেই আমার। ভাবতে পারো?

তুই বড্ড গোঁয়ার গোবিন্দ আছিস, ট্যাপা। মার্ডার করার আগে বুদ্ধিমানরা সাত বার ভাবে। পুলিশ আছে, পাবলিক আছে, কোর্ট আছে—চারদিকে ফিল্ডার, কে ক্যাচ করে দেবে ঠিক আছে? আগে এসকেপ রুট ভেবে রাখতে হয়। ঠান্ডা মাথা লাগে। হিসেব-নিকেশ লাগে।

তবে শালা তুমি বসে বসে আঙুল চোষো। শালা কেবল ব্রেন-এ ক্যালকুলেটর খটাখট করে যাচ্ছ। এদিকে তুমি গেঁড়েমি করবে আর অন্যদিকে কোন খানকির ছেলে কেস ফিনিশ করে চাক্কি ঝেঁকে নেবে। তখন আঁটি চুষতে হবে।

খুন-খুন করে অত হন্যে হয়ে পড়লি কেন? আগে দেখি।

আরে ইয়ার, দিল ভাল নেই। দুখ লিয়ো না। খালপাড়ে একটাকে নামালাম, লাইনের ধারে আর-একটাকে। শালা হান্ড্রেড পারসেন্ট টিকিটকাটা কেস। বুঝলে! আপ অন গড। কিন্তু শালা অকসিজেন-ফকসিজেন পেঁদিয়ে দুটো মালই ব্যাক করে এল।

দেখ ট্যাপা, আমি তোর দুটো কেসই জানি। ওর মধ্যে একটা ছিল পার্টির ছেলে। যদি তোকে চিনতে পেরে থাকে তবে দিনে-দুপুরে এসে পার্টির ছেলেরা তোর লাশ নামিয়ে দিয়ে যাবে। কাজটা ভাল করিসনি। মাথাটা আর-একটু খাটাতে হবে, ট্যাপা। তোর সব আছে, ব্রেন নেই।

তোমার শালা ট্রানজিস্টার আপ আছে, জানি। আমারটা ডাউন, সেও জানি। কিন্তু এই সুড্ডা তোমাকে দু'পাতা নামতা পড়িয়েছে বলে কি সাঁইবাবা হয়ে গেল নাকি? ওসব ক্যালকুলেটর-ফ্যালকুলেটর বাজে কথা ইয়ার, আসলে তোমার সেন্টুতে লাগছে।

সেটা বেশি দিন আর লাগবে না রে, ট্যাপা। ভাবিস না। দুটো দিন সময় দে।

ঠিক হ্যায় দোস্ত। এখন বলো চিমনির কী হবে?

কী হবে?

আমার সঙ্গে বিয়ে দেবে?

ওকে ভুলে যা, ট্যাপা।

মেয়েছেলের হাতে ইনসাল্ট কি কেউ ভোলে? তুমি ওকে বরং একটা কথা সাফ সাফ বলে দাও।

কী কথা?

বলে দাও যে ম্যয় উসকো মহব্বতমে গির গিয়া।

তাতে লাভ নেই। চিমনির মহব্বতমে রোজই এক-আধজন গির যাতা হ্যায়। ও কাউকে পাত্তা দেয় না।

আমাকে দেবে। তুমি একটা কাজ করো। ওর কাছে আমার কোয়ালিফিকেশনটা বাড়িয়ে দাও।

কী বলব বল তো! তুই ডবল এম এ?

আরে না দোস্ত, এখনও আমি এডুকেশন বানানটাই ভাল করে জানি না।

তাহলে আর কী কোয়ালিফিকেশন আছে তোর?

বলে দিয়ো আমি কিশোরের মতো গান গাইতে পারি। ডিসকো নাচ ভি জানতা হ্যায়। দেখতে অনেকটা বিনোদ খান্না। আর বোলো দুটো মার্ডার চার্জ আছে আমার নামে।

ও প্রথমেই এডুকেশন জানতে চাইবে।

এগুলো কি এডুকেশন নয় দোস্ত? আমার রোজগার কত জানো? মান্থলি ওয়ান থাউ।

ওতে হবে না, ট্যাপা।

আরে দোস্ত, হিরোইন প্রথমটায় ওরকম বিলা থাকে। পরে খুব টাইট খেয়ে যায়।

তুই যখন বলছিস, বলে দেখব।

## ॥ তিন ॥

পুব থেকে ঠেলা দিয়েছে বাংলাদেশ, পশ্চিম থেকে বিহার। উত্তর-পুব থেকে ঘাড় মুচড়ে দেওয়ার চেষ্টা করছে আসাম। মাথায় তিনটে গাঁট্টার মতো বসে আছে ভুটান, নেপাল আর সিকিম। এইসব নানা দিকের চাপে চিঁড়ে চ্যাপটা, সরু, বৃহৎ সংসারের ভারে জরাজীর্ণ কেরানির বিগত যৌবনা স্ত্রীর মতো রোগা ভোগা এই যে রাজ্যটি এর নাম পশ্চিমবঙ্গ। উত্তরে হিমালয় থেকে দক্ষিণে বঙ্গোপসাগর পর্যন্ত বিস্তৃত ভারতের একমাত্র আসমুদ্রহিমাচল রাজ্য। সত্য বটে বিস্তর কবি, বুরবক এবং ছেনাল এই রাজ্যের জন্য কাঁড়ি কাঁড়ি চোখের জল ফেলেছে, ঝুড়ি ঝুড়ি কবিতা লিখেছে, লাঠি গুলিও খেয়েছে কেউ কেউ। কোনও মানে হয় না। একসময়ে বঙ্গভঙ্গ রুখেছিল কিছু সেণ্টুমার্কা বাঙালি। তাতে হল কী? পরে বারো আনা বাংলাদেশ পাকিস্তানের ভাগে ফুটে গেল তো? বিধান রায়ের আমলে বাংলা-বিহার একাকার করার একটা প্রেম উথলে উঠেছিল, কিছু কালচার-গেঁড়ে

বাঙালি সেটা আটকায়। কিন্তু বুরবক বাঙালিদের ছোলাগাছি দেখিয়ে কিছু সেয়ানা দু' নম্বরি বাঙালি খুব আস্তে আস্তে নিঃশব্দে দেশটাকে মাড়োয়ারি, কালোয়ার, দক্ষিণী লোকের কাছে একটু একটু করে বেচে দিচ্ছে না? "ও আমার সোনার বাংলা..." বলে যারা বিলাপ করে মবে সেই শালারা কি জানে যে, পায়ের তলা থেকে বাংলার কার্পেটখানা খুব মোলায়েম হাতে টেনে নিচ্ছে অন্য লোক? বাংলা-বাংলা করে দেয়ালা করার মাইরি কোনও মানে হয়?

তুই কেডা রে? ছাত্তর?

যতদূর মনে পড়ে সতীশবাবু যখন আমাদের পড়াতেন তখন বাঙাল ভাষা ব্যবহার করতেন না। কথায় এবং উচ্চারণে একটু বাঙাল উনি ছিলেন মাত্র, নইলে কলকাতার ভাষাতেই দিব্যি চালিয়ে যেতেন। এখন বিশুদ্ধ বাঙাল উচ্চারণ শুনে একটু ব্যোমকে গেলাম। উনি এখনও দরজা খোলেননি। জানালা দিয়ে গভীর সন্দিহান চোখে আমাকে নিরীক্ষণ করছেন। হাতে একখানা হ্যারিকেন। নিরীক্ষণ করছেন কথাটা বোধকরি ঠিক হল না। কারণ বাইরে অন্ধকার, ভিতরে হ্যারিকেনের আলোয় এই বয়সের দুর্বল চোখে নিরীক্ষণ করা কি সোজা?

আজ্ঞে হ্যাঁ স্যার।

নাম কী?

সুবীর লাহিড়ী স্যার।

কত সাল? কত বছর আগে?

তা স্যার, বিশ বছর আগে।

দেখো বাবা, ভোগা দিতে আহো নাই তো!

ভোগা কী স্যার?

আইজকাইল মাঝে মইধ্যেই একটা দুইটা ছ্যামড়া আইয়া কয় স্যার, আমি আপনের ছাত্তর। ত্রিশ বচ্ছর আগে আছিলাম। এইটা ওইটা কয়, ইতি উতি চায়, তারপরেই জিগায়, স্যার, আপনের জমিটা বেচবেন? তাই কই বাপু, তোমার মতলবখান কী?

কেমন আছেন দেখতে এলাম স্যার।

এতকাল মনে পড়ে নাই? তাও ভর সন্ধ্যাকালে!

আমি এতদিন বাইরে ছিলাম স্যার।

কোনখানে?

চট করে কোনও নাম মনে পড়ছিল না। মাথা চুলকে বললাম, মহারাষ্ট্রে। এখানে তো স্যার, চাকরি-বাকরি জুটল না।

আর জুটবও নে। হক্কলেরে খেদাইয়া ছাড়ব। সইত্য সইত্যই ছাত্তর ছিলা তো! মিছা কথা তো না!

একবার স্যার আপনি আমাকে ক্লাসের বারান্দায় নিলডাউন করিয়ে রেখেছিলেন। বৃষ্টি পড়ছিল বলে ফের আপনিই এসে মাথায় ছাতা ধরেছিলেন। সেই কথাটা আজও ভুলতে পারিনি।

কী নাম কইলা?

সুবীর স্যার, সুবীর লাহিড়ী।

সুবীর! এ ভেরি কমন নেম। খাড়াও, তোমার মুখখান দেখি।

এই বলে সতীশবাবু দরজা খুললেন। ট্যাপা মিছে বলেনি। এক হাতে হ্যারিকেন, অন্য হাতে কুড়ুল। কুড়ুলের পাকা বাঁশের আছাড়ি বেশ শক্ত মুঠোয় ধরে আছেন।

একটু অবাক হওয়ার ভান করে বলি, স্যার, কুড়ুল কেন?

এই হইল তোমার পরশুরামের কুঠার। দিনকাল ভাল না বইল্যা কাছে একখান অস্তর রাখি। খাড়াও, আগেই ঢুইক্যা পইড়ো না। মুখখান আগে দেখি।

সতীশবাবু হ্যারিকেন তুলে আমার মুখ দেখতে লাগলেন। আমি দুরু দুরু বুকে অপেক্ষা করতে

থাকি। নাকে কেরোসিনের ধোঁয়া আসে, তাপ লাগে মুখে। তবু হ্যারিকেনের যতদূর সম্ভব কাছাকাছি মুখটা এগিয়েও দিই।

সতীশবাবু গুন গুন করে উঠলেন, বর্ষে বর্ষে দলে দলে আসে বিদ্যামঠতলে চইলে যায় তারা কলরবে। কৈশোরের কিশলয় পর্ণে পরিণত হয় যৌবনের শ্যামল গৌরবে...বোঝলা আমি যাগো পড়াই তারা সব গুড়ি গুড়ি, মাটির লগে কথা কয়। বয়সকালে গিয়া কোনটায় বাঘ কোনটায় সিংহ হইল হেই খবর আর পাই না। তবে তোমার মুখখান যেন চিনা-চিনা লাগে।

প্রণাম করে বললাম, স্যার, আপনার কত ছাত্র, সবাইকে কি মনে রাখা সম্ভব! তবে আমি খুব বাঁদর ছিলাম।

বান্দর না কেডা? হক্কল গুলিই বান্দর আছিল। অখনও বান্দর। বান্দরে বান্দরে দ্যাশটা ভইরা গেল। তোমারও হাতে এইটা কিয়ের বাক্স? সন্দেশ!

এই স্যার একটু। খালি হাতে আসতে নেই তো!

অতিভক্তি চোরের লক্ষণ। কী কাম করো?

এই সামান্য চাকরি স্যার।

সামাইন্য চাকরি মানে কি কেরানি নাকি?

ওইরকমই আর কী।

তা হেই সামাইন্য চাকরিটাও তোমারে বেঙ্গল দিতে পারল না? মহারাষ্ট্রে যাইতে হইল?

বেঙ্গলে কোনও প্রসপেক্ট নেই স্যার। ওসব রাজ্য অনেক অ্যাডভান্স।

হেইরেই তো হক্কলে কয়, কিন্তু বেঙ্গলে নাই ক্যান হেইটাই জিগাই। কইতে পারো বেঙ্গলে ক্যান কিছু নাই?

স্যার, আপনি আগে তো এত বাঙাল কথা বলতেন না!

না, আইজকাইল কই। ক্যান, তুমি বাঙ্গাল কথা বুঝতে পারো না?

একটু অসুবিধে হয় স্যার। অভ্যেস নেই কিনা।

সতীশবাবু দরজাটা ছেড়ে ভিতরে সরে গিয়ে হঠাৎ ভাষা পালটে ফেলে বললেন, এসো।

চারদিকে জলা জমির মধ্যে সতীশবাবুর ছেঁচা বেড়া আর টিনের চালের ঘর। সেন্ট্রাল রোডের প্রত্যন্তে এইসব জমিতে এখনও তেমন বাড়িঘর বসতি নেই। চারদিকে ঝোপঝাড় আছে, বড়সড় কয়েকটা গাছও। জোনাকি পোকা দেখা যায়, ব্যাং এবং শেয়াল ডাকে। এক সময়ে ভেরেন্ডা বন ছিল। দুঁদে জহুরির চোখ অবশ্য ঠিকই টের পাবে যে, আপাতদৃষ্টিতে লক্ষ্মীছাড়া এই জায়গাটার ভবিষ্যৎ খুবই উজ্জ্বল। কোথায় কী ডেভেলপমেন্ট হবে, কোথায় কোন স্কিম হচ্ছে তা এইসব জহুরিরা ভিতর থেকে অনেক আগেই খবর পেয়ে যায়। একদিন এখানে যে হাইরাইজ অ্যাপার্টমেন্ট বা শপিং সেন্টার এবং সুপারমার্কেট হবে তা আন্দাজ করা আমার মতো দূরদৃষ্টিহীনের পক্ষেও শক্ত নয়। কারণ পুপুর বাবা এই জায়গার প্রতি আগ্রহী। তবে এখন এই চারদিকে ঝিঁঝির ডাক, জোনাকির আলো, জলা জমির উপর বাতাসের দীর্ঘশ্বাসের মাঝখানে সতীশবাবুর হ্যারিকেন-জ্বলা ছেঁচাবেড়া আর টিনের চালের ঘর বড় মানানসই। ঝোলা গোঁফ, সরু লম্বাটে চেহারার সতীশ ঘোষও যেন এই পারিপার্শ্বিকের এক অবিচ্ছেদ্য অঙ্গ। তাঁর গায়ে ফতুয়া এবং তুষের চাদর, পরনে ধুতি। মাথায় একরাশ পাকায়-কাঁচায় চুল। বহুদিন চুল ছাঁটেননি। গত দিন তিনেক দাড়িও কামাননি বোধহয়। গাল কদমফুলের মতো হয়ে আছে।

সতীশবাবুর ঘরে বেশি আসবাবপত্র থাকার কথা নয়। নেইও। একটা তক্তপোষ, গুটি দুই মোড়া, একটা বেঁটে সস্তা কাঠের আলমারি, পলকা আলনা। তবে ঘর এই একটাই নয়। আরও দু'-তিনটে আছে। মাঝখানে মস্ত উঠোন, তার চারধারে আলাদা আলাদা ঘর। একটা মোড়া দেখিয়ে বললেন, বোসো। জুতোজোড়া কোথায় ছাড়লে?

আজ্ঞে বাইরে।

ভাল কাজ করোনি। কুকুরের বড় উপদ্রব। মুখে করে নিয়ে পালায়। ঘরে এনে রাখো।

তাই রাখলাম।

সতীশবাবু হ্যারিকেনটার একধারে একটা পুরনো পোস্টকার্ড গুঁজে ছায়ার দিকটা নিজের দিকে রেখে আলোর দিকটা আমার দিকে ফেরালেন। অন্ধকার থেকে আমার আলোকিত মুখের দিকে জুল জুল করে চেয়ে রইলেন। আমি বুঝলাম আমাকে নিরীক্ষণ করা ওঁর এখনও শেষ হয়নি। কিছু দেখা এখনও বাকি আছে। হাতের কাছেই কুডুলখানা। আমি ওকে সময় দিলাম।

অবশেষে সতীশবাবু বললেন, কতদিন দেশছাড়া আছো?

তা স্যার, বছর পাঁচেক।

তা হলে তো দেশের খবর কিছুই রাখো না।

আজ্ঞে না।

না রাখাই ভাল। দেশটা গর্ভস্রাবে ভরে গেল। বাঙালিকে দেখার কেউ নেই, বুঝলে? বাঙালি ইজ ফিনিশড। সুভাষচন্দ্র, শ্যামাপ্রসাদ, বিধান রায়ের পর একদম ভ্যাকুয়াম। শেয়ালে শেয়ালের মাংস খায় না বলে জানতাম। এখন বাঙালি ইজ ইটিং বাঙালি। একটা সত্যি কথা বলবে?

কী স্যার?

তোমাকে কেউ পাঠায়নি তো! ওই সন্দেশের বাক্সটা খুব সন্দেহজনক।

সন্দেহ কীসের স্যার, একদম ময়রার দোকানের টাটকা জিনিস।

আরে জানি। বিষ মিশিয়ে এনেছ তা বলছি না। আজকাল আমাকে অচেনা লোক কিছু দিলে আমি কুকুর আর বেড়ালকে আগে খাওয়াই, তারপর সেফ পিরিয়ড পর্যন্ত তাদের ওয়াচ করি, তবে খাই।

সত্যিকারের অবাক হয়ে বলি, কেন স্যার?

কারণ আছে হে। কিছু লোক পিছনে লেগেছে। তারা প্রায়ই নানারকম সব কাণ্ড করে। লোভ দেখায়, ভয় দেখায়, কাকুতি-মিনতিও করে। তারা প্রায়ই নানান ধরনের দালাল পাঠায়। দালালরা কেউ কেউ পুরোনো ছাত্র সেজে আসে। অবশ্য আমার পুরোনো ছাত্র কেউ হতেও পারে। বিচিত্র নয়! এত বছর মাস্টারি করলাম, মানুষ ছাড়লাম আর কয়টা। পঙ্গপাল, সব পঙ্গপাল।

না স্যার, আমাকে কেউ পাঠায়নি।

সন্দেশের বাক্সটা ঘুষ নয় তা হলে?

আজ্ঞে না।

মুশকিল কী জানো, সকলেই সন্দেশের বাক্স হাতেই আসে। গত ছ'-সাত মাসে যত সন্দেশ আমার বাড়িতে এসেছে তত সারা জীবনেও আসেনি। এখন সন্দেশ বাসি হয়, পচে, ফেলা যায়। কত খাব?

কিন্তু এসব হচ্ছে কেন স্যার?

বাঙালি!

বাঙালি?

গভীর বজ্জাত এক জাত। আগে বাঙালির ওপর আমার একটা ফেইথ ছিল। কিন্তু ক্রমে ক্রমে সেটা নষ্ট হয়েছে।

বাঙালি কী করেছে স্যার?

কলকাতাটা নন-বেঙ্গলিদের বেচে দিচ্ছে। দেখছ না? কলকাতা যাবে, চব্বিশ পরগণা যাবে, বর্ধমান যাবে, গোটা পশ্চিমবঙ্গ যাবে। ওয়ান ডে দেয়ার উইল বি নো একজিস্টেন্স অফ বেঙ্গল। আমার এই জমিটা কতকালের জানো? চল্লিশ বছর। পার্টিশানের অনেক আগে কেনা। আমার আর

কিছু নেই। তবু আমাকে উচ্ছেদ করে এই জমিটা কিছু নন-বেঙ্গলিকে বেচার জন্য কয়েকজন বাঙালি উঠে-পড়ে লেগেছে।

বলেন কী স্যার! এ তো সাংঘাতিক ব্যাপার!

আমি তাদের বলেছি, এভাবেই একদিন কলকাতা বেঙ্গলিদের হাতের বাইরে চলে যাবে। যাবে কেন, গেছেও।

তারা কী বলে?

তারা দালাল পাঠাচ্ছিল এতকাল। পরশু একটা খুনির দল পাঠিয়েছিল। ক্রমে ক্রমে আরও বহু দূর যাবে। আমার বড় ছেলেকে হাত করে ফেলেছিল একসময়ে। বুঝতে পেরে আমি তাকে বাড়ি থেকে তাড়িয়েছি। সে একদিন আমার ঘুমের মধ্যে দস্তখত করানোর চেষ্টা করে। না পেরে টিপসই নিয়ে বায়না রেজিস্ট্রি করার চেষ্টা করেছিল। ভাবতে পারো?

আমি একটু চিন্তিতভাবে বলি, তা হলে স্যার এত বিপদের মধ্যে আছেনই বা কেন? প্রাণের চেয়ে তো জমিটা বড় নয়। ভাল দাম পেলে ছেড়ে দিন না কেন!

পাগল নাকি? এ বাড়ি কি শুধু আমার? আমার মা আর আমার পিতৃপুরুষের আত্মারা এ বাড়িতে বিজ বিজ করে ঘোরে।

আমি আঁতকে উঠে বলি, ভূতের বাড়ি নাকি স্যার?

ভূত ছাড়া কি কোনও বর্তমান হয়? এই যে জলজ্যান্ত আমি, এই যে তরতাজা তুমি, এই আমার বা তোমার পিছনে সর্বদাই কিছু ভূত আছে। আছে না?

গাড়লের মতো একটু মাথা নাড়ি।

আমার মা ঢাকায় গ্রামের বাড়ি ছেড়ে কোনওদিন কোথাও যেতে চাইতেন না। পার্টিশনের পর তাঁকে দেখাশোনার লোক ছিল না। তবু একা-একাই ভূতের মতো বাড়ি আগলে পড়ে থাকলেন। কতবার আনতে গেছি, পায়ে ধরে সাধাসাধি কান্নাকাটি করেছি। শুধু বলতেন, ও বাবা, কইলকাতায় এইসব রাইং পাতিল হাড়ি কলসি পামু কই, এমন কামরাঙা গাছ, ঢেকির শাক, পগার, কচুবন, ধানের গোলা, গোয়াইল ঘর এইসব আমারে কে দিব? আমারও প্রতিজ্ঞা ছিল মাকে আনবই। তাই দেশের বাড়ির মতো বাড়ি তৈরি করতে লেগে গেলাম। এ ধারটায় তখন লোকবসতি নেই, বাসরাস্তা নেই, ভেরেন্ডা বন আর মশা। এইখানেই জমি নিলাম। বহুদিন ধরে অনেক কষ্টে আর অধ্যবসায়ে একটু একটু করে এই বাড়ি করেছি। দেখবে? এসো।

সতীশবাবু হ্যারিকেনটা হাতে নিয়ে উঠে দাঁড়ালেন, কুড়ুলটা আর নিলেন না।

উঠোনের দিকে বারান্দায় বেরিয়ে তিনি হ্যারিকেনটা তুলে ধরে বললেন, সাড়ে তিন বিঘা জমি ছিল। আম, কাঁঠাল, কামরাঙা, পগার, গোয়াল ঘর, সুপুরির সারি কিছুই খামতি রাখিনি। ওই যে দেখছ রান্নাঘর, আমার স্ত্রী কাঠের জ্বালে রান্না করছেন, ওটাও হুবহু দেশের বাড়ির মতো। কলকাতায় কাঠের দাম বেশি, কাঠের জ্বালে রান্না করতে খরচ অনেক পড়ে যায়। তবু আমি প্রথা ছাড়িনি। পশ্চিমে পগার, উত্তরে বাগান, সব দেশের বাড়ির মতো। সেইরকমই চারখানা ঘর। ছেঁচা বেড়া, চালে টিন। কোনও খুঁত নেই। এই এতসব করার পর মাকে আনতে পেরেছিলাম। তবে একেবারে শেষ সময়ে। মাত্র তিনমাস বেঁচে ছিলেন। বুক ভরে আমাকে আশীর্বাদ করে গেছেন। তাঁর দাহ হয় ওই পুবের জমিটায়।

সাড়ে তিন বিঘার আর কতটা আছে?

সতীশবাবু একটা দীর্ঘশ্বাস ফেললেন, কী থাকবে? দেশের বাড়ির ধোপা নাপিত পুরুত প্রজা অনেককে ধরে ধরে এনে বসালাম। জমি লিখে দিলাম। শুধু মা'র জন্য। যাতে দেশের বাড়ির পরিবেশটা পেয়ে মা খুশি হন। সেই তারাই সব ভাল দাম পেয়ে টাকার লোভে যে যার জমি বেচে উঠে গেল। পড়ে আছি আমি।

কাজটা কি ঠিক হচ্ছে স্যার? আপনি একা!

একাই তো ছিলাম হে প্রথমে। এখন আবার একা। তাতে কী? সুমুন্দির পুতেরা জানে এ দেহে প্রাণ থাকতে সতীশ ঘোষকে তোলা যাবে না। জানে, তবু লোক পাঠায়। লোভ দেখায়। ভয় দেখায়। কিন্তু বলো তো বাপু, এ বাড়ি কি শুধু একটা বাড়ি? তার বেশি কিছু না?

শীতের উঠোনে কুয়াশার আবছায়া। কাঠের ধোঁয়ার তীব্র গন্ধ। কোটা ডালের সুবাস। চারদিকে নানারকম গাছের আবছায়া মিলেমিশে একটা কুহক। একটা কচুবন চিরে ঢালু মেটে পথ নেমে গেছে ছোট্ট পগারে। সতীশবাবু আলোটা এগিয়ে ধরলেন, দেখেছ? কে বলবে যে এ বালিখাড়ার সেই পগার নয়? সেই কচুবন, বড়ই গাছ, করমচা, এভরিথিং। মাঝে মাঝে এ যে কলকাতা শহর তা আমারই মনে হয় না।

আমারও মনে হচ্ছিল না। মানুষের অধ্যবসায়ের কী বিপুল অপচয়! একটা বিস্মৃত ফেলে-আসা গেঁয়ো বাড়ির রিপ্রোডাকশন গড়ে তুলতে প্রাইমারি স্কুলের গরিব শিক্ষককে কত না নাকের জলে চোখের জলে হতে হয়েছে। এত করার পর যা দাঁড়িয়েছে তা আমাকে বিন্দুমাত্র মুগ্ধ বা প্রভাবিত করতে পারছে না। আমার ভিতরটা বরং হায় হায় করে উঠল। মুখে বললাম, বেশ হয়েছে। একদম গাঁয়ের বাড়ি বলেই মনে হয়।

হয় না! বলো তা হলে এ বাড়ির সেন্টিমেন্টাল ভ্যালু কতখানি।

আমি একটা দীর্ঘশ্বাস ফেলে বললাম, শুধু সেন্টিমেন্টাল ভ্যালুই নয় স্যার, মেটেরিয়াল ভ্যালুও বড় কম নয়। কিন্তু স্যার, একটা কথা।

কী কথা?

এই বালিখাড়া গ্রামটা যদি আপনি সত্যিকারের কোনও গ্রামে গিয়েই তৈরি করতেন তা হলে আরও রিয়েল মনে হত। সেখানে ল্যান্ডসিলিং নেই, এত ট্যাক্স নেই, হাই রাইজ বিল্ডিংসেব চাপ নেই। ,

সতীশ ঘোষ একটা উন্মত্ত হাঃ হাঃ হাসি হেসে বললেন, অনেকে তাই বলে বটে। আমার বড় ছেলেও বলেছিল। কিন্তু তোমরা বুঝবে না কলকাতা শহরের মধ্যে চারদিকে তোমাদের ওইসব হাই রাইজের মাঝখানে আমার এই বালিখাড়া একটা রিভোলিউশন, একটা ওয়েসিস। একটা আশ্বাস এবং ভরসা। উইথ কলার ঝাড় অ্যান্ড করমচা, উইথ গোয়ালঘর অ্যান্ড পগার, উইথ উঠোন অ্যান্ড কাঠের জ্বাল এই বাড়িটা হবে দুনিয়ার অষ্টম আশ্চর্য। লোকে দেখতে আসবে। চোখের জল ফেলবে দেখে। কলকাতাকে বাঙালি বেচে দিচ্ছে অন্যের কাছে। লোকে দেখবে একজন বাঙালি সেই বিশ্বাসঘাতকতা করেনি। বুঝলে?

বুঝেছি স্যার।

অ্যাম আই রাইট?

মাথা চুলকে বলি, অনেকটা তাই মনে হচ্ছে স্যার।

হঠাৎ সন্দিহান হয়ে সতীশবাবু একটু ঝুঁকে আমার মুখের দিকে তীক্ষ্ণ দৃষ্টিতে চেয়ে বলেন, তোমার বাঙালি সেন্টিমেন্ট নেই?

সভয়ে বলি, আছে স্যার।

সতীশবাবু ডাইনে বাঁয়ে নড়ে বলেন, আজকাল বেশিরভাগ ছেলে-ছোকরারই নেই। কেন নেই বলো তো! আমাদের ফার্স্ট সেন্টিমেন্ট ছিল নিজের গ্রাম। তারপর জেলা। তারপর প্রদেশ। তারপর দেশ। বালিখাড়ার প্রতি যেমন ফিলিং, ইন্ডিয়ার প্রতিও তাই। আমার মনে হয় কি জানো? চ্যারিটি যেমন বিগিনস অ্যাট হোম, তেমনি প্যাট্রিওটিজম জিনিসটাও বিগিনস অ্যাট দি ভিলেজ। আজকাল ছেলেদের সেই বেসিক ফিলিংটাই নেই। থাকগে, আজ অনেক রাত হয়েছে, রাস্তাটাও ভাল না।

ইঙ্গিত বুঝে আমি বিগলিত মুখে বলি, তা হলে স্যার, আজ আসি। কলকাতায় কিছুদিন আছি। মাঝে মাঝে আসব।

আর আসবে কেন? নো পয়েন্ট অফ কামিং এগেন।

আপনার কাছে এখনও অনেক শেখার আছে।

সতীশ ঘোষ একটা দীর্ঘশ্বাস ফেললেন।

চলে আসার সময় উনি হ্যারিকেনটা উঁচু করে ধরে পথে আলো ফেলার চেষ্টা করলেন। আলো বেশিদূর এল না। অন্ধকারেই আমি জলা জমি, আঁদাড় পাদাড় পার হতে থাকি।

বড় রাস্তায় উঠতেই একটা টর্চের ফোকাস ঠিক মুখে এসে পড়ল।

এই যে দাদা, এখানে ঘুরঘুর করছেন কেন? কী চাই?

অন্ধকারে টর্চের আলোয় ধাঁধিয়ে যাওয়া চোখে লক্ষ করি, দশ-বারোটা প্যান্টশার্ট পরা ছেলে বেশ তেড়িয়া হয়ে দাঁড়িয়ে আছে। ঘাবড়াই না। ঘাবড়াবার কিছু নেই। বললাম, সতীশ ঘোষ আমার মাস্টারমশাই।

যে আসছে সেই তো বলছে মাস্টারমশাই, ওসব ঢপ ছাড়ুন। কেসটা কী বলুন তো!

আমি একটা কপট দীর্ঘশ্বাস ছেড়ে বললাম, ওই একই কেস।

তার মানে?

জমিটায় উনি কতখানি শেকড় গেড়ে বসেছেন তা দেখতে এসেছিলাম। বুঝলাম কেস খুব গভীর। হবে না।

সতীশ ঘোষ এ পাড়ার লিডার তা জানেন?

কতদিন থেকে?

রিসেন্টলি হয়েছেন। আমরা ওঁকে লিডার হিসেবে নিয়েছি। ওঁকে এখান থেকে চালান দেওয়ার অ্যাটেম্পট হলে খুব মুশকিল হয়ে যাবে কিন্তু। কেটে পড়ুন।

ওদের মধ্যে একটা ছেলে এতক্ষণ চুপচাপ ছিল। হঠাৎ বলে উঠল, আপনি কানুদা না?

হ্যাঁ। তুমি কে?

আমি কেতন। সুধীরের বন্ধু।

সুধীর আমার ছোট ভাই। তার বন্ধু শুনে একটু নিশ্চিন্ত হয়ে বললাম, তা তোমরা এখানে কী করছ?

পাহারা দিচ্ছি।

পাহারা! কীসের পাহারা? চোর আসে নাকি?

না। দালাল আসে। এক বড় কন্ট্রাক্টর জমিটা কিনেছে। কী সব কমপ্লেক্স-টমপ্লেক্স হবে। আমরা হতে দিচ্ছি না।

দিচ্ছ না কেন? কলকাতা শহরের মধ্যে এতটা জমি পড়ে থেকে মশার আস্তানা হবে তাই চাও? জমির দাম এখন সোনার মতো।

সে তো জানি। কিন্তু একথাটাও তো ঠিক যে কলকাতা শহর থেকে বাঙালি হটে যাচ্ছে! আমাদের খেলার মাঠ গায়েব হয়ে যাবে। আলো বাতাস বন্ধ হয়ে যাবে।

আবার ভালও কিছু হবে। গোটা জায়গাটারই ডেভলপমেন্ট হবে। রাস্তা হবে, পাইপের জল আসবে, পার্ক হবে, শপিং সেন্টার হবে।

ওসব আমাদের দরকার নেই।

তোমাদের ক্লাব আছে না একটা? অমর স্মৃতি ক্লাব না কী যেন!

আছে।

যদি সেই ক্লাবটার জন্য পাকা বাড়ি করে দেওয়া হয় তা হলে কেমন হবে? সঙ্গে লাইব্রেরি? টেবিল টেনিস বোর্ড?

কেতন নয়, অন্য একজন একটু রুক্ষ স্বরে বলল, ওসব অফার আমরা অনেক আগেই পেয়ে গেছি। সুবিধে হবে না দাদা, কেটে পড়ুন। আপনি কেতনের বন্ধুর দাদা, আপনাকে বেশি কিছু বলতে চাই না। তবে আপনার পাড়ার ট্যাপা এসে সেদিন খুব মস্তানি দেখিয়ে গেছে। আমরা সেদিন কেউ ছিলাম না বলে। এবার তাকে পেলে ওই জলার মধ্যে পুঁতে দেব।

টর্চটা নিবে গেছে। অন্ধকারে চোখ সয়ে যাওয়ায় ছেলেগুলোকে বেশ দেখতে পাচ্ছি। ছোটলোকি চেহারা নয়। কথাবার্তাও ভদ্রতার ধার ঘেঁষা।

কণ্ঠস্বর সংযত রেখে বললাম, আমি যতদূর জানি সতীশবাবু ছাড়া আর সবাই কন্ট্রাক্টরকে জমি বেচে দিয়ে চলে গেছে।

গেছে তো কী? সতীশবাবু যাবেন না।

আমারও তাই ধারণা। থাকগে, আমি কারও দালালি করতে আসিনি। আমার এক বন্ধু একটু বাজিয়ে দেখতে বলেছিল। তাই দেখে গেলাম।

ঠিক আছে। আর ওসব মতলব নিয়ে আসবেন না। এই জমিটা এখন এ পাড়ার প্রেস্টিজের ব্যাপারে দাঁড়িয়ে গেছে। দরকার হলে লাশ পড়ে যাবে, কিন্তু জমি ছাড়া হবে না।

বুঝলাম। ঠিক আছে ভাই, আমি যাচ্ছি।

আমি জানি, দুনিয়ায় সৎ ও অসতের মধ্যে তফাত কেবল ডিগ্রির। আগাপাশতলা সৎ, নির্ভেজাল সাধু, হাড্রেড পারসেন্ট নীতিনিষ্ঠ মানুষ আজও কোনও মায়ের পেটে জন্মায়নি। যে লোকটা ঘুষ খায় না সে হয়তো হাজার টাকা অবধি সৎ। দশ হাজারে দোনোমোনো। লাখ টাকায় কাত। অবশ্য যদি ইহজন্মে তাকে লাখ টাকা অফার করার মতো ঘটনা না ঘটে তা হলে লোকটা ঘুষ না খেয়েই মানবজন্মটা কায়ক্লেশে কাটিয়ে দেবে। সেই হিসেবে লোকটা সৎ থেকে যাবে বটে, কিন্তু সেটা সিলিং-বাঁধা সততা। বলা যায়, লোকটার সততার সিলিং ছিল লাখ টাকা অবধি। কিন্তু কথা হল, সিলিংটাও তো কম বাধা নয়। অনেকের ওই সিলিংটাই থাকে ভীষণ উঁচুতে, যত উঁচু সিলিং তত বড় মহাপুরুষ। আমার দৃঢ় বিশ্বাস সতীশ ঘোষও হড়কাবেন, তবে সেটা কততে বা কীসে সেটাই হল ভাববার বিষয়। সকলে টাকার বশ নয়, কিন্তু তার অন্য কোনওরকম রন্ধ্র কোথাও থাকবেই। সেই রন্ধ্রটি খুঁজে পেলে কালনাগিনী ঢুকিয়ে দেওয়া শক্ত কাজ নয়।

এসব কথাই আমি পুপুকে বুঝিয়ে বলছিলাম। রাত্রে। তার অফিসঘরে। পুপুর অফিসটা পেল্লায়। লেক মার্কেটের কাছে রাসবিহারীর ওপর তাদের অফিস। একটা মস্ত হলঘর পেরিয়ে এসেছি। সেই হলঘরে দেয়াল জুড়ে ড্রয়িং বোর্ড আর নকশা আঁকার হরেক সরঞ্জাম। একজন বুড়ো বেয়ারা ছাড়া কেউ নেই। সব খাঁ খাঁ করছে। পুপুর একখানা আলাদা নিজস্ব চেম্বার হয়েছে। বাহারি সেগুন কাঠের প্যানেল করা ঘর। একখানা 'এল' আকৃতির মস্ত টেবিলের ওপাশে রিভলভিং চেয়ারে পুপু বসে আছে। চেহারায় আভিজাত্যের ছাপ এসে গেছে এর মধ্যেই। টেবিলে সোনালি রঙের বিদেশি সিগারেটের প্যাকেট, সোনালি লাইটার।

পুপু কি আজকাল একটু গম্ভীর থাকার চেষ্টা করে? আহা, করুক। ওকে তাতে খারাপ দেখায় না। বরং বেশ ব্যক্তিত্ববান বলে মনে হয়। এরকম না হলে এই বিশৃঙ্খলার যুগে ব্যাদড়া কর্মচারীদের টিট রাখা শক্ত। কাজে ফাঁকি, অবাধ্যতা, হুমকি, ধর্মঘট কত কী সামাল দিতে হয় তাকে। সেইজন্য গাম্ভীর্যের সঙ্গে একটু দুশ্চিন্তাও মিশে আছে কি! তবে কোনটা কত পারসেন্ট তা আমি বুঝবার চেষ্টা করলাম না। শুধু এটুকু বোঝা গেল, আমার সমবয়সি পুপুকে আমার চেয়ে ঢের বেশি বয়স্ক মনে হয়।

পুপু খুব মন দিয়ে আমার কথা শুনল। তারপর ভ্রু কুঁচকে চিন্তা করে বলল, সতীশ ঘোষ পাড়ায় খুব পপুলার। ও-পাড়ার যে পোলিটিক্যাল পার্টি পাওয়ারফুল, তার নেতা মৃগাঙ্ক বোস একসময়ে অনুশীলন সমিতিতে ছিল, তা বলে ধোয়া তুলসীপাতা নয়। কিন্তু সতীশ ঘোষের কথা তুলতেই

হাতজোড় করে বলল, মাপ করবেন, পারব না। পাগল-টাগল যাই হোক, ওই একটা লোক আমাদের বিবেকের কাজ করে। জ্যান্ত বিবেক। পাড়ার ছেলেদের আলাদা করে বলে লাভ নেই, কারণ তারা মৃগাঙ্কবাবুর বিরুদ্ধে যাবে না। তবু বলেছিলাম ক্লাবঘর পাকা করে দেব। লাইব্রেরি করে দেব। কিন্তু রাজি হয়নি। তাই তোর কথাতেই বলি, সতীশ ঘোষের সিলিং খুব হাই। এত হাই যে আমি নাগাল পাচ্ছি না। তুই কি পাবি?

আমি গম্ভীর হয়ে বললাম, চেষ্টা করব, পুপু। রন্ধ্র একটা পাওয়া যাবেই।

পুপু একটা হতাশার শ্বাস ফেলে বলল, রন্ধ্র খুঁজতে সময় লাগবে কানু। অত সময় আমার হাতে নেই। আমাদের প্রোজেক্ট হচ্ছে টাইম বাউন্ড কন্ট্রাক্টে। সময়মতো শেষ করতে না পারলে কয়েক লাখ টাকা বেরিয়ে যাবে। শুধু কি তাই? এই প্রোজেক্টের জন্য আমার কয়েক হাজার টন সিমেন্ট কেনা আছে। তার জন্য গোডাউন ভাড়া কম গুনতে হচ্ছে না। বিভিন্ন সাব কন্ট্রাক্টর আর সাপ্লায়ারকে টাকা দিতে হয়েছে... বলতে গেলে মহাভারত।

আমাকে তুমি তা হলে কী করতে বলো, পুপু?

পুপু আমার দিকে চেয়ে ছিল। কিন্তু ওর আনমনা চোখ আমাকে ভেদ করে চলে গেছে। অনেকক্ষণ ওভাবে চেয়ে থেকে সে বোধহয় কল্পনার দৃশ্যে তার বিশাল কমপ্লেক্সের ছবি দেখে নিল। তারপর বলল, আমরা কখনও গুন্ডা-ফুন্ডা লাগাইনি ব্যাবসার কাজে। বাবাও এসব ব্যাপারের ডেড এগেনস্টে। তবে—

তবে কী, পুপু?

বাড়িঘর করতে গেলে পাড়ার ছেলেদের হাত করতে হয়, পোলিটিক্যাল লিডারদেরও খুশি রাখতে হয়। এগুলো কমন প্র্যাকটিস। আমরাও করেছি। শুধু এ কেসটার কোনও ব্রেক থ্রু হচ্ছে না। সেই ব্রেকটাই আমার দরকার এবং খুব তাড়াতাড়ি। সতীশ ঘোষের বড় ছেলেকে আমি হাত করে ফেলেছিলাম। সে হাজার দুই টাকাও খেয়েছে। তারপর বুড়ো টের পেয়ে ছেলেকে তাড়িয়েছে। সেই ছেলেটা মাঝে মাঝে আমার কাছে আসে। সে আমাকে বলেছে যে তার বাবার ক্যানসার হয়েছে, বেশিদিন বাঁচবে না। বাপ মরে গেলেই সে জমি খালি করে দেবে। কিন্তু ছেলেটা বিশ্বাসযোগ্য নয়। ক্যানসার হয়ে থাকলেও দু'-চার মাসের মধ্যেই মরে যাবে এমন কথা নেই। আমি ততদিন অপেক্ষা করতে পারব না। ইউ হ্যাভ টু ডু সামথিং।

তুমি ফোনে আমাকে একটা আভাস দিয়েছিলে, পুপু! সেটারই ইঙ্গিত করছ কি?

পুপুর ফরসা মুখ লাল হল। চোখ সরিয়ে নিয়ে সে সিগারেটের প্যাকেটের দিকে হাত বাড়াল। তার অস্বস্তির কারণ আমি বুঝতে পারি। সে নিতান্তই ভদ্রলোক। সে এখনও কোনও খুনখারাবি ঘটায়নি। তার ভিতরে বিবেকের একটা লড়াই চলছে। সুমতি ভারসাস কুমতি। তবে সে সিগারেট ধরিয়ে বলল, আমি ডিটেলসে যেতে চাই না। এমনকী ঘটনাটা কী ঘটল না ঘটল তার রিপোর্টও জানতে চাই না। আমি চাই সিম্পল অ্যান্ড স্ট্রেট ইজেকশন। যদি জ্যান্ত লোকটাকে সরানো না যায়—

আমি মাথা নেড়ে বলি, জানি, পুপু। সময় পেলে আমি রন্ধ্রটা খুঁজে দেখতাম।

পুপু হতাশার ভঙ্গিতে হাত উলটে বলল, আর কী রন্ধ্র থাকবে? ওই জলা জংলা জমিটুকুর জন্য সতীশ ঘোষকে আমরা কত অফার করেছিলাম জানিস? পাঁচ লাখ। লোকটা জাস্ট থুঃ বলে উড়িয়ে দিয়েছে অফারটা। পাঁচ লাখ, ক্যান ইউ ইমাজিন?

পাঁচ লাখ শুনে আমারও বুকটা তড়াক করে উঠল একটু। সত্য বটে, টাকার দাম এখন খুব কমে গেছে। পঞ্চাশ দশকের তুলনায় হয়তো একটাকা মানে একটি সিকি মাত্র। কিন্তু পাঁচ লাখ এমনই একটা মন্ত্রপূত শব্দ যে উচ্চারণমাত্র আমার হৃৎপিণ্ড নড়ে যায়। সতীশ ঘোষ পাঁচ লাখে টলেননি! প্রাইমারি স্কুলের গরিব শিক্ষক হয়েও!

একটু সামলে নিয়ে বললাম, লোকটা পাগল, পুপু।

সবাই তাই বলছে।

পাগলেরও রন্ধ্র থাকে, পুপু।

পুপু মাথা নেড়ে বলল, আমি কিছু জানি না। আমি শুধু চাই এ ভেকেটেড ল্যান্ড। রন্ধ্র-টন্ধ্র তুই খোঁজ। যা করার তুই কর। জাস্ট কিপ দি ফ্লাই আউট অফ মাই সুপ। যা লাগে দেব।

একটা মার্ডারের চার্জ কত জানো, পুপু?

পুপুর ফরসা মুখ আবার লাল হল। আধ-খাওয়া সিগারেটটা অ্যাশট্রেতে দুমড়ে দিয়ে মাথা নাড়ল, না। কত?

আমি গলা খাঁকারি দিলাম। খুনের মজুরি আমার জানা নেই। তবে যাজ্ঞসেনী আয়ার বলেছিল, লোক বুঝে খুনের মজুরি পাঁচ থেকে পঞ্চাশ হাজার অবধি হতে পারে। কিন্তু সতীশ ঘোষ কেমন এবং কোন শ্রেণির লোক? তাঁর খুনের মজুরি কত হওয়া উচিত? ট্যাপা মাত্র পাঁচশো টাকা হেঁকেছে। খুবই কম। কিন্তু জাতে ওঠার জন্য সে আরও কমেও রাজি হয়ে যাবে। তবে সেটা তো বাজারের দর নয়। খুব কম বললে পুপুও কি অবাক হবে না? খুব দ্রুতই আমি একটা সিদ্ধান্তে পৌঁছলাম। একরকম মরিয়া হয়েই। বলতে কী টাকার অঙ্কটা উচ্চারণ করতে আমার গলা একটু কেঁপেও গেল।

দশ হাজার।

পুপু টেবিলের কাচে একটা পেপারওয়েটকে লাট্টুর মতো ঘোরানোর চেষ্টা করছিল। হচ্ছিল না। আমার কথাটা তার কানে গেছে বলেই মনে হল না। তবে কিছুক্ষণ চুপচাপ পেপারওয়েটটা নিয়ে খেলা করার পর সে একটা শ্বাস ফেলে বলল, ঠিক আছে। কিন্তু আমি কোনওরকম ঝামেলায় পড়ব না তো!

না। কথা দিচ্ছি। আমার ভদ্রলোক বন্ধু খুব বেশি নেই, পুপু। তোমাকে আমি বিপদে ফেলব না। তোমার কি ছেলেবেলার কোনও কথা মনে পড়ে, পুপু?

কী কথা?

যখন আমরা খুব গরিব ছিলাম তখন খুব বন্ধুত্ব ছিল আমাদের। মনে পড়ে? তখন তুমি প্রায়ই আমাকে বলতে, কানু, আমরা বরাবর একসঙ্গে থাকব। কোনওদিন বিয়ে-থা করব না। একসঙ্গে খাব, ঘুমোব, খেলব। মনে পড়ে?

পুপু ভ্রু কুঁচকে আমার দিকে চেয়ে শুনছিল। এবার একটু উদার হেসে বলল, মনে পড়ার সময় কোথায় আমার? কত কাজ।

তা বটে। তবে কী জানো, আমার খুব ইচ্ছে করে তোমার কাছাকাছি থাকি। তোমাদের এই মস্ত বড় কোম্পানিতে আমার একটা চাকরি হয় না, পুপু?

পুপুর মুখ থেকে হাসিটা মিলিয়ে গেল। ধীর গলায় সে বলল, এটাও কি চার্জের মধ্যে নাকি?

আমি তাড়াতাড়ি মাথা নেড়ে বললাম, না না, তা নয়। তুমি ভুল বুঝো না, পুপু। আসলে কী জানো, একটা এরকম বাবু-বাবু জায়গায় এলে বেশ মনটা খুশি হয়ে ওঠে। তোমাদের অফিসটা কী সুন্দর!

পুপু মৃদু হেসে বলল, বাইরে থেকেই সুন্দর। ভিতরে ভিতরে প্রতি মুহূর্তে যে কী হাজার রকমের টেনশন তা তো জানিস না! পাগল হয়ে যাওয়ার দশা। কিন্তু তুই চাকরিই বা চাইছিস কেন? মস্তানরা তো আজকাল ভালই আছে।

আমি বিনয়ে একটু মাথা নত করি। তারপর বলি, তা অবশ্য ঠিক। কিন্তু নস্ট্যালজিয়া বলেও তো একটা জিনিস আছে। যে-পাড়ায় ধুলো কাদা মেখে, খেয়ে না-খেয়ে, কাটাছেঁড়া বল নিয়ে খেলে. ছেঁড়া জামা গায়ে বড় হয়েছি, সেখানে ভদ্রলোক খুব কম ছিল, পুপু। ভদ্রলোক কেউ এলে

আমরা হাঁ করে দেখতাম। খুব শখ হত বড় হয়ে অফিসে চাকরি করব, ভদ্রলোক হব।

দূর বোকা!

বোকামিই হবে। তোমরা যখন পাড়া ছেড়ে চলে এলে তখন যে কী কান্না কেঁদেছিলাম! পুপুরা ভদ্রলোক হয়ে গেল, আমরা তো হতে পারলাম না। সেই নস্ট্যালজিয়া এখনও তাড়া করে।

পাগল। চাকরিতে কিছু নেই। তোদের পাড়ার কত ছেলে আমার কাছে আসে, চাকরির জন্য ঘ্যানঘ্যান করে। আমি তাদের বলি, দেশে যত বেকার ছেলে আছে তত চাকরি আরও একশো বছরেও হবে না। তা বলে টাকা রোজগারের পথ তো বন্ধ নেই। যা হয় একটা কিছু নিয়ে লেগে পড়ো। ফিরি করো, বিড়ি বাঁধো, শুধু বসে থেকো না। এভরিথিং পেজ। এই যে তুই, সেই ছেলেবেলার আধ-পাগলা, দুষ্টু, হাসিখুশি ছেলেটা, সেই তুই যে এখন মস্তানি করে বেড়াস এতে আমি খুশিই হয়েছি। ইন ফ্যাক্ট, এরকম আন্ডার ডেভেলপড সমাজব্যবস্থায় মস্তানদেরও একটা রোল প্লে করার আছে। এটাও একটা কেরিয়ার। তুই কেন তিন-চারশো টাকা মাইনের চাকরির জন্য হেঁদিয়ে মরবি? একটা মার্ডারে যদি দশ হাজার টাকা আসে—

আমি একটা ঢোঁক গিলি। কথাটা ঠিকই। কিন্তু পুপুকে কী করে বোঝাব যে, মস্তান হওয়ার কোনও এলেমই আমার নেই।

একটা দীর্ঘশ্বাস ফেলে আমি উঠে পড়লাম।

॥ চার ॥

লোকটা ঠিক দুপুরবেলায় এল। মুখে একটা ফিচেল হাসি। দু' হাত জোড় করে একটা নমো ঠুকে হেঁ-হেঁ করে বলল, আজ্ঞে, তিনদিন আসতে পারিনি। আসার অবস্থাও ছিল না কিনা।

আমি তটস্থ হয়ে বলি, আজ আর হবে না।

লোকটা নিচু গলায় বলল, কেন কম্পাউন্ডারবাবু, হবে না কেন?

কথা খুঁজে না পেয়ে বললাম, আজ আমার হাতে ব্যথা।

লোকটা খুব হাসল হেঁ-হেঁ করে। তারপর বলল, আজ্ঞে আপনার হাতে আর কী ব্যথা? সেই যে ইঞ্জেকশন ঠুকে দিলেন সেই থেকে আমার হাত ফুলে ঢোল। ব্যথার তাড়সে রাতে জ্বর এসে গেল। তবে বুঝলেন তাতে কাজটাও হল ভাল। কোমরের ব্যথা চড়চড় করে নেমে গেছে। বউকেও বললাম, ম্যাদামারা সব কম্পাউন্ডাররা কী ইঞ্জেকশন দেয় তা ভগা জানে। ব্যথাও হয় না, কাজও হয় না। বড় ডাক্তারের পাশ করা কম্পাউন্ডার একখানা এমন ঠুকল যে সর্বাঙ্গে যেন ঢেউ খেলে গেল। তা দিন ঠুকে আজও সেদিনের মতো।

আমি না না করতে লাগলাম। লোকটাও নাছোড়বান্দা। মাথা নেড়ে বলে, বড় ডাক্তারের কম্পাউন্ডার আপনি, ভিজিট কিন্তু বেশি তা জানি। আজ তাই আজ্ঞে তিনটে টাকা নিয়ে এসেছি। লোক তো আপনি হেটো-মেঠো নন! আমাদের সতীশ ঘোষকেও সেদিন ঠুকে দিয়ে এলেন দেখলাম।

অবাক হয়ে বলি, তার মানে?

হেঁ-হেঁ, সব দিকেই নজর থাকে কিনা। তে-এঁটে রগচটা লোক আজ্ঞে। আজকাল হাতে সবসময়ে কুড়ুল থাকে। ভয়ে কেউ কাছে ঘেঁষতে পারে না। যেমন-তেমন কম্পাউন্ডার চৌকাঠ ডিঙোতেই সাহস পাবে না। আপনি বলে পেরেছেন।

আপনি জানলেন কী করে?

আজ্ঞে, বড় রাস্তার ধারেই আমার দোকান কিনা। স্টেশনারি দোকান আজ্ঞে। চলে না। চারদিকে

কী দোকান হচ্ছে বাপ। পায়ে পায়ে দোকান। বাহারও দিচ্ছে খুব। আমার দোকান তো ভেঙে ভেঙে খেয়েই বলতে গেলে শেষ অবস্থা। এখন একজন টেলারিং করবে বলে চাইছে, ভাড়া দেবে। তা ভাবছি দিয়েই দেব। শরীরটাও আর দেয় না।

আপনি সতীশ ঘোষের পাড়ার লোক?

সাক্ষাৎ। সর্বদাই দেখাসাক্ষাৎ হয়। তবে কথা বলতে সাহস পাই না। আগে দিব্যি ন্যালাভোলা মানুষ ছিলেন। আজকাল মেজাজটা খুব তিরিক্ষে হয়েছে।

তিরিক্ষে হল কেন?

সে কারণ আছে। কোনও এক ঠিকাদার ওঁর বাস্তুটা চাইছে। কী সব বড় বড় বাড়িঘর হবে। উনি তাই থেকে খাপ্পা।

আমি লোকটাকে ভিতরে ঢুকতে দিই। চেম্বার খুলে চেয়ারে বসাই। তারপর একটা সিরিঞ্জ বেছে নিয়ে স্পিরিট দিয়ে পরিষ্কার করতে করতে জিজ্ঞেস করি, আপনারা সব কি সতীশবাবুর পক্ষে?

আজ্ঞে না। পাড়ার ছোঁড়াগুলোকে অবশ্য বশ করে ফেলেছেন। সেগুলো এখন লাফাচ্ছে জলায় পার্ক হবে, খেলার মাঠ হবে, গুষ্টির পিণ্ডি হবে।

আপনারা পক্ষে নন কেন?

পুরনো লোক তো আমরা। বাঙাল দেশের লোক নই। চার পুরুষে এইখানে বাস। আমরা সব জানি।

কী জানেন?

গড়াই বুড়ি তো ওই জমির শোকেই মরল কিনা। অনাথা বিধবা, একাবোকা মানুষ। চোখেও ভাল দেখত না। তাকে মা ডেকে তুতিয়ে পাতিয়ে জমিটা জলের দরে হাতিয়ে নিলেন কিনা। জমি বড় কমও নয়। চার বিঘের কাছাকাছি।

তারপর কী হল?

গড়াই বুড়ি থাকত জলার ঈশেন কোণটায়। এখনও ভিটেটা ঠাহর করলে দেখা যায়। জমি কিনে ঘোষমশাই এক থাবায় বুড়ির বাগানটাও অর্ধেক নিয়ে নিলেন। কে কী বলবে বলুন! দেশ থেকে ক' ঘর ঠ্যাঙাড়ে এনে বসিয়েছিলেন। আমরা ভয়ে মুখ খুলতাম না।

তারপর?

বুড়ি রোজ শাপশাপান্ত করত। চোখের জল ফেলত। একদিন দেখা গেল ঘরের মধ্যে মরে পড়ে আছে।

তাই নাকি?

গলাটা হঠাৎ একটু নামিয়ে লোকটা বলল, অনেকে অন্য কথাও বলে।

কী কথা?

লোকে বলে গড়াইবুড়ির গলায় আঙুলের দাগ ছিল।

বলেন কী?

বলবেই লোকে। বুড়ি মরার পরই তো তার বাস্তু জমিটা হাপিশ হয়ে গেল কিনা। একটা ডাকাত গোছের লোক এসে জেঁকে বসে গেল।

কোনও প্রমাণ আছে?

লোকটা মাথা নেড়ে বলল, আজ্ঞে না। প্রমাণ কী থাকবে? থানা পুলিশ তো আর কেউ করেনি! কারই বা মাথাব্যথা বলুন। তবে সতীশ ঘোষ লোক খারাপ, একথা কেউ বলত না। ন্যালাভোলা লোক। মাস্টার মানুষ। সকলের সঙ্গেই বেশ মিলমিশ করে চলত। তা অসুখটা কী বুঝলেন আজ্ঞে?

কার অসুখ?

সতীশ ঘোষের, আর কার? সন্ধের মুখে দেখলুম বেশ বুক ফুলিয়ে সিঁধিয়ে যাচ্ছেন

ঘোষমশাইয়ের বাড়িতে। তখনই বুঝলুম অবস্থা বেগতিক। এত বড় ডাক্তারের কম্পাউন্ডার সাহেবের যখন ডাক পড়েছে তখন অসুখটাও বেশ মহাশয়-মার্কাই হবে। না কি বলুন! তা কেমন বুঝলেন?

মাথার গণ্ডগোল।

সে আর বেশি কথা কী? মশাইয়ের হেড অফিস অনেকদিন ধরেই বিগড়ে বসে আছে। ওই ঠিকাদার এসে হুড়ো দেওয়ায় আরও একেবারে ফর্টিনাইন। সেদিন এক পাল গুন্ডো গিয়ে হামলা করেছিল, তা দেখলুম কুডুল আপ্সে আপ্সে এমন চেঁচামেচি লাগালেন যে গুন্ডোগুলো পালানোর পথ পায় না। হেড অফিসে ওঁর অনেকদিন ধরেই গণ্ডগোল। আর কিছু টের পেলেন না?

একটু রহস্যময় হেসে বললাম, রোগ নিয়ে কথা না বলাই ভাল।

লোকটা ডান হাতের জামার হাতা গুটিয়ে বলল, আজ এই হাতে দিন আজ্ঞে। বাঁ দিকটা সেই থেকে এমন টাটিয়ে আছে।

আপনি সতীশবাবুর বিপক্ষে নাকি?

বিপক্ষে? ও বাবা! ও কথা ভাবতেও হৃৎকম্প হয়! আমি মশাই, কারওরই বিপক্ষে নই। বিপক্ষে যাওয়ার মুরোদই নেই। দু'-চারটে কথা মুখ দিয়ে ফসকে বেরিয়ে গেছে বলে আবার কথাগুলো ধরবেন না যেন। আমারও মাথাটার ঠিক নেই কিনা।

সতীশ ঘোষকে এত ভয় কেন আপনার?

ভয় নয় ঠিক। তবে পাড়ার ছোঁড়াগুলো বড্ড বশ মেনে গেছে তো!

শুধু ওদের ভয়?

তা ভয় আজকাল ছোঁড়াদের কে না পায় বলুন। যেদিন গুন্ডোগুলো গিয়েছিল সেদিন ছোঁড়াগুলো ছিল না। কোথায় যেন ম্যাচ খেলতে গিয়েছিল পাড়া ঝেঁটিয়ে। থাকলে রক্তারক্তি কাণ্ড হত। তবে গেরো এখনও কাটেনি।

গেরো কীসের?

ওই ছোঁড়াগুলোর কথা বলছি। তারা সব গুন্ডোগুলোকে খুঁজছে। পেলে নাকি মেরে জলার পাঁকে পুঁতে ফেলবে। দিলেন নাকি ঠুকে?...দেননি এখনও? তা ভাল। যা বলছিলুম, এ জল কতদূর গড়ায় তার ঠিক কী? পাড়ায় শান্তি নেই মশাই। হাতে প্রাণ নিয়ে বাস করছি। সবই ঘোষ মশাইয়ের আশীর্বাদ আর কী!

ঘোষমশাই বিদেয় হলে কি পাড়াটা জুড়োয়?

তা জুড়োয় বোধহয়। হেঁঃ হেঁঃ, একথাটাও ফসকে বেরিয়ে গেল আজ্ঞে। ধরবেন না যেন।

ধরছি না। বলে যান।

ছুঁচটা বাগিয়ে ধরেছেন দেখছি। তা হয়ে যাক না। তারপর বলব'খন।

না, আগে বলে নিন।

কথাটা কী জানেন? গুন্ডোগুলোকে সবাই চিনে রেখেছে। সর্দারটার নাম ট্যাপা। তার ওপরেই সকলের রাগ। আর চিনেই হয়েছে মুশকিল। লেগে গেল বলে।

পাড়ায় সতীশবাবুর এত খাতির হল কেন জানেন?

খাতির! তা খাতিরই বলতে পারেন। খুব তেজালো লোক কিনা। লোকে ভাবে উনি গত জন্মে ছিলেন পরশুরাম।

বটে! সত্যিই ভাবে নাকি?

তা ভাবতে দোষ কী? গুহ্য কথা তো আর সবাই জানে না। গড়াইবুড়ি তো আর ভূত হয় এসে নালিশ করবে না, ওঁগোঁ, আঁমার জঁমি সঁব গাঁপ কঁরেঁছে গোঁ, আঁমাঁকে গঁলাঁ টিঁপেঁ নিকেঁশ কঁরেঁছেঁ গোঁ...না কী বলেন?

কিন্তু আপনারা তো সব জানেন! গড়াইবুড়ির হয়ে আপনারাও তো নালিশ করতে পারেন।

ও বাবা! আমাদের মুখে সব কুলুপ আঁটা। আপনাকে বলেই কথাগুলো হড়হড় করে বেরিয়ে গেল। ওসব ভাবাও পাপ। আমার কথা ততটা ধরা উচিতও নয়। দেবেন নাকি এবার? আহা, সেদিন যা একখানা ঠুকলেন, আপনার সোনার ছুঁচ হোক।

সতীশ ঘোষের বাড়িতে কে কে আছে বলুন তো!

কে আর থাকবে? বড় ছেলেটা বজ্জাত, ছোটটা পাগল। এক মেয়ে বিয়ে ভেঙে ক'দিন বাপের ঘাড়ে বসে জিরেন নিয়ে আবার এক ছোঁড়ার সঙ্গে বে বসেছে। আর একটা কেলে মেয়ে আছে। বিয়ে হয়নি। সংসারে শান্তি নেই। ঘোষমশাইয়ের সঙ্গে তাঁর বাড়ির কারও বনে না।

বনে না কেন?

বনবে কেনই বা বলুন! বাড়িটা তো একটা জঙ্গুলে কারবার করে রেখেছেন। ছেলেপুলেরা চায় বেচেবুচে দিয়ে মোটা টাকা নিয়ে বেশ চকচকে পাড়ায় বাড়ি তুলে গিয়ে থাকে। তা ঘোষমশাই তো সে কথা শুনলেই খেপে যান। শুধু পাগলা ছেলেটা ওঁর পক্ষে।

এবার দিচ্ছি, শক্ত হয়ে বসুন।

যে আজ্ঞে। একবার ইষ্টদেবকে স্মরণ করে নেবেন না?

আপনি নিন।

এই নিই।...এবার দিন...

দিলাম। হাত তেমন কাঁপেনি আজ। রক্তটাও কম বেরোল। লোকটা কিছুক্ষণ ঝিম মেরে থেকে জলভরা চোখ মুছে বলল, আজ একেবারে ঠেলার চোটে ওষুধ ব্রহ্মরন্ধ্রে পৌঁছে গেছে। আপনার হাত দু'খানা সোনা দিয়ে বাঁধানোর মতো।

এবার পালান।

এই পালাই, তিনটে টাকা রাখুন। গরিব মানুষ, বোঝেনই তো!

লোকটা চলে যাওয়ার পর সিরিঞ্জ ধুতে ধুতে শঙ্কিত চোখে একবার দরজাটা দেখে নিলাম। হাত কেঁপে সিরিঞ্জটা আবার ভাঙত। কোনওরকমে সামলে নিয়ে বললাম, তুই?

ছাপা একটা লাল ডগডগে আর সবুজ কটকটে শাড়ি পরা বুনি কোমরে হাত দিয়ে দরজায় দাঁড়ানো। চোখ দুটোয় অপলক দৃষ্টি। বলল, মরণ! কী করছিলে শুনি! খালি বাড়ি পেয়ে সব ওষুধ-বিসুদ পাচার করছ নাকি? হাতে ছুঁচ কেন?

তা দিয়ে তোর কী?

আমার কিছু নয় বুঝি? এ ঘর তুমি খুললেই বা কী করে?

অত তোকে জানতে হবে না।

জানি গো জানি। তোমার চেহারাটাই ভদ্রলোকের মতো। তাই তো বলি আমাকে দেখে খগেন সাঁপুই অমন দৌড়ে পালাল কেন। যেন দিনে-দুপুরে ভূত দেখেছে। ছ্যাঁচড়াব হাড় ওই লোকটাকে দিয়েই শেষ অবধি ওষুধ পাচার করতে লেগেছ নাকি? কবে থেকে জুটল ও?

তুই লোকটাকে চিনিস?

হাড়ে হাড়ে চিনি। আমি তো ওর দোকানের উলটোদিকের বাড়িতেই কাজ করি।

কেঁপে উঠে বলি, কার বাড়ি?

বললেই কি তুমি চিনবে! ঘোষ মাস্টার।

সতীশ ঘোষ?

চেনো দেখছি।

এতদিন বলিসনি কেন?

কী বলব?

যে তুই সতীশবাবুর বাড়িও ঠিকে করিস।

বলার কী? এ আবার জনে জনে বলে বেড়ানোর মতো খবর নাকি? ঠিকে ঝি-রা পাঁচ বাড়ি কাজ করে সবাই জানে।

বলা উচিত ছিল।

তোমারও তা হলে বলা উচিত ছিল যে, খগেন সাঁপুইয়ের সঙ্গে তোমার সাঁট আছে।

সাঁট আছে কে বলল?

তা হলে ও আসে কেন?

চেনা লোক বেড়াতে আসবে না?

ইঃ রে, বেড়াতে আসবে? খগেন বেড়াতে আসার লোক? মতলব ছাড়া এক পা চলে না। জিজ্ঞেস করে দেখো, গেল বছরের তিন হপ্তার মাইনে পাই কি না। যেমন ওটা বজ্জাত তেমনি বজ্জাত ওর মাগ। পুজোর মাসে খাটালে, একখানা ট্যানা অবধি দিলে না।

ওর বাড়িতেও কাজ করেছিস?

জানলে করত কোন শালি!

বুনি! অত চেঁচাস না।

কেন চেঁচাব না? কোন পিরিতের কথা হচ্ছে যে চুপি চুপি বলতে হবে?

পাঁচজনে শুনছে বুনি। কিছু পাচার করিনি, বিশ্বাস কর।

তোমাকে বিশ্বাস! তার চেয়ে কেউটে সাপ ভাল।

বিশ্বাস কর, কালীর দিব্যি।

তা হলে কী করছিলে?

লোকটা গেঁয়ো, বলল, এত বড় ডাক্তারের চেম্বারখানা একটু দেখব বাবু, একটা পেন্নাম ঠুকে যাব।

খগেন গেঁয়ো? না, তুমি গেঁয়ো? ও অমন ভিজে বেড়ালের মতো থাকে। রগে রগে বুদ্ধি। তোমাকে এক হাটে সাতবার বেচতে পারে। ডাক্তারের ঘর দেখতে এয়েছে! হুঁ!

ওকে ইনজেকশন দেওয়ার কায়দাটা দেখাচ্ছিলাম।

দেখো কানুবাবু, মিথ্যে কথা বলারও কায়দা-কানুন আছে! আমি কলকাতায় চরা মেয়ে, বাবু বিবি চরিয়ে খাই। ঠিক কথাটা বলো তো!

বুনি, প্লিজ...।

আচ্ছা ঠিক আছে বাপু, কিছু বলতে হবে না। যা করছিলে তা করছিলে। আমার তাতে কী? শুধু বলো একটা কিস দেবে!

কী?

কিস গো কিস। ইংরিজি বোঝো না? রোজ বাঁদর মার্কা মাজন দিয়ে দাঁত মাজি। এই দেখো কেমন ঝকঝকে দাঁত। মুখে গন্ধ নেই। দেবে কি না বলো!

ছিঃ বুনি! তোর না বিয়ে?

বিয়ে বটে, তবে যমের সঙ্গে। এসো তো বাপু. সাপটে ধরো। অনেকদিন ধরে ন্যাকড়াবাজি করে যাচ্ছ। এমন ডগমগে একটা মেয়েছেলে পেলে যে গরম হয় না সে আবার পুরুষ! এসো।

বুনি!

তা হলে গিন্নিমাকে বলে দেব।

আচ্ছা। কিন্তু অল্প একটু। একবার। ঠিক আছে?

একবারই হোক তো! এসো। অত ছুঁচিবায়ু কেন তোমার বলো তো! এমন কিছু ভদ্দরলোক তুমি নও। নামে বামুন।

আমার বুক কাঁপতে থাকে ভয়ে। মুখ শুকিয়ে যায়। বলি, বাইরের দরজাটা বন্ধ করেছিস বুনি?

করেছি গো। এসো...

বন্য গন্ধ এবং অস্বাভাবিক এক উত্তাপ নিয়ে বুনি আমার ওপর একটা মস্ত ঢেউয়ের মতো এসে পড়ে। আমি সেই ধাক্কায় টলে যাই।

বুনি, কাজটা ভাল হচ্ছে না।

আঃ! কাজের সময় কেন যে অত বকবক করো! কিছু হয় না এতে বুঝলে! কিছু হয় না। মানুষ পচে যায় না মেয়েছেলেকে আদর করলে।

তোর সতীত্ব বলে কিছু নেই?

খিলখিল করে হাসল বুনি। বলল, ছিল। বিয়ের আগে। খুব শিবপুজো করে বিয়ে হল একটা উদোর সঙ্গে। উদো বলে উদো। চাষ করতে মাঠে যেত আর ফিরতই না তিন-চারদিন। কোথায় যেত, কেন যেত, তা ভগা জানে। কথা বললে জবাব দিত না। ঘরে জোয়ান শ্বশুর আর আমি। ভাবো ব্যাপারটা! তা শ্বশুরই শেষে একদিন...। খুব জোর একখানা লাথি ঝেড়েছিলাম। উলটে পড়ে গোঁ গোঁ করতে লাগল।

তোর বিয়ে হয়েছিল বুনি?

সেই তেরো বছর বয়সে।

বলিসনি তো!

সবই কি তোমাকে বলার কথা ছিল নাকি আমার! কে আমার নাং রে! ঘোষবাড়ি কাজ করি সে ওকে বলতে হবে। কবে বিয়ে হয়েছিল সেই খোতেন দিতে হবে। পিরিতের নাগর নাকি তুমি?

বুনির ধারালো মজবুত দাঁত আমার ঠোঁটে বসে মাংস কেটে নিচ্ছিল। যন্ত্রণায় কঁকিয়ে উঠতে গিয়েও পুরুষকারবলে চুপ করে থাকি। ওর মাথা থেকে সস্তা তেলের গন্ধ আসছে। উদ্ভট গন্ধ আসছে মাসন-মাজা হাত থেকে। ওর সর্বাঙ্গ থেকে আসছে এঁটোকাঁটার গন্ধও। যা বোধহয় সবটাই আমার পূর্ব-ধারণাপ্রসূত কল্পনা। কারণ, বুনি খুব পরিষ্কার থাকে, বাসন মেজে সাবান দিয়ে হাত ধোয় এবং সর্বদাই থাকে তার বাহারি সাজ। তবু আমি ভুল গন্ধ পেতে থাকি।

বুনি! ছাড়।

ছাড়ব না। কী করবে?

হয়েছে তো!

না। সবে শুরু। আজ তোমার সতীপনা ঘোচাব। বুনিকে তো চেনো না!

আমি ছাড়া কি পুরুষ নেই বুনি! তুই আর কাউকে চোখে দেখিস না?

অনেক আছে। তারা তোমার মতো মেনিমুখো নয়। কিন্তু আমি জানতে চাই তোমার অত গুমোর কীসের?

আমার কী সন্দেহ হয় জানিস?

কী?

সব বাড়িতেই তোর একজন করে আছে।

ঝট করে বুনি ঠোঁট সরিয়ে নিল। তারপর আমার চোখের দিকে বড় বড় চোখ করে চেয়ে থেকে সাপিনীর মতো ফোঁস করে উঠল, বললে! বললে ও-কথা! তোমার কি ধারণা আমি বেশ্যা?

একটু ঢোঁক গিলে খগেন সাঁপুইয়ের পোঁ ধরে বলি, মুখ ফসকে বেবিয়ে গেছে, কথাটা ধরিসনি।

তোমার মনে এত পাপ কানুবাবু?

মাথা নেড়ে বলি, পাপ নয় রে, ভাবসাব দেখে মনে হয় তোর শরীরে বড় জ্বালা। যাদের অত জ্বালা থাকে তারা কি আর বাছবিচার করে? না কি একজনকে নিয়ে থাকলেই তাদের চলে?

বুনি আমার বুকে মাথা গুঁজে ফুঁপিয়ে কেঁদে ওঠে, এতদিনে বুনিকে তুমি এই বুঝলে! ছিঃ গো ছিঃ! রাস্তায় ঘাটে ট্রেনে কত ছেলে-ছোকরা বুড়ো ধুড়ো অবধি আমার পিছু নেয় জানো? কত ইশারা

ইঙ্গিত, কত রসের কথা, চোখ টেপাটেপি। ইচ্ছে করলে তোমার বুনির কি নাগরের অভাব?

'তোমার বুনি' শুনে আমার হাত-পা হিম হয়ে গেল। ওর দু' হাতের ফাঁস ছাড়ানোর চেষ্টা করতে করতে বললাম, তুই ভাল মেয়ে বুনি। তবু যে কেন মাঝে মাঝে পাগলামি করিস!

বুনি আমাকে আরও জোরে চেপে ধরে বুকে মুখ ঘষতে ঘষতে বলে, এমন করে যদি রোজ রোজ পায়ে ঠেলো তা হলে তোমার বুনিকে একদিন ঠিক দেখো ষণ্ডা-গুন্ডা টেনে নিয়ে যাবে। নেওয়ার চেষ্টাও কি করে না নাকি? ঘোষ মাস্টারের পাগল ছেলেটা আজও চিমটি কেটেছে।

ঘোষ মাস্টারের ছেলে? বলিস কী?

বলব আবার কী? আরও চোখ বুজে থাকো, তোমার বুনিকে শেয়ালে কুকুরে ছিঁড়ে খাক। তাই তো চাও।

কী করেছিল ছেলেটা?

আজ নতুন নাকি? রোজই ছুঁক ছুঁক করে। পুকুরঘাটে বাসন মাজছি, ঠিক কচুবনে ঘাপটি মেরে বসে চেয়ে থাকবে, ঘর ঝাঁটানোর সময় চৌকিতে বসে বুক দেখার চেষ্টা করবে, ঘুরঘুর করে বেড়াবে পিছনে পিছনে সারাক্ষণ। আজ যখন বাসন মাজছিলাম তখন—এঃ মাগো, বলতেও লজ্জা করে—

থাক বলিস না।

না, শোনো, তোমাকে বলব না তো কাকে বলব? যখন বাসন মাজছিলাম তখন এসে কুটুস করে পিছনে চিমটি দিয়ে পালাল। ভাবতে পারো? অত বড় দামড়া ছেলে...

কাজ ছেড়ে দে না।

আহা, কাজ ছাড়লেই যেন রেহাই আছে। সব বাড়িতেই আছে ওরকম।

সব বাড়ি কি আর একরকম রে বুনি।

সব বাড়িই চিনি গো, আর সব শালাকেও। গরিবগুরবো যুবতী মেয়ে দেখলে সব ব্যাটার নোলা সকসক করে। নাড়াঘাঁটা করতে ইচ্ছে যায়। সবার মুরোদ সমান নয় তো, তাই ইচ্ছে থাকলেও সবাই পেরে ওঠে না। কিন্তু তাদের চোখ মুখ কথা কয় গো বাবু!

মাস্টারের ছেলেটাকে একটা থাপ্পড় কষালেই পারতিস।

লাভ কী? কাঁঠাল ভাঙলে মাছি ভ্যানভ্যান করবেই। কত তাড়াবে? তা বলে বুনিকে সস্তা ভেবো না।

কখন ভাবলাম!

এই একটু আগেই ভাবছিলে।

মাস্টারের ছেলেটা কেমন পাগল রে বুনি?

ওমা! পাগল আবার কেমন? তোমার বাপু অদ্ভুত সব কথা। পাগল সব একইরকম পাগল।

না, বলছিলাম পাগল হল কীসে? কোনও মেয়েছেলের ব্যাপার-ট্যাপার নেই তো! হয়তো কাউকে বিয়ে করতে চেয়েছিল, পারেনি।

বুনি খিলখিল করে হেসে বলে, কাউকে কী গো? সবাইকে।

তার মানে?

সে পাগলা দুনিয়াশুদ্ধু মেয়েকে বে করতে চায়। একটা কোনও ছুঁড়ি দেখলেই হল দৌড়ে গিয়ে মাকে বলবে, মা! মা! আমি ওকে বিয়ে করব, ওকে বিয়ে করব। উদয়াস্ত বিয়ের কথা। সে যাকগে, মরুকগে। এখন তো আদর করো।

বুনি, প্রথমদিন বেশি বাড়াবাড়ি করতে নেই। আজ ক্ষান্ত দে।

আর একটা কিস দাও। একটা... ম্‌ম্‌ম্‌ম্‌...

বুনির সঙ্গে ঠোঁটের খেলায় যখন জান লড়িয়ে দিচ্ছি তখন হঠাৎ কেমন যেন চোখে সব লাল দেখছিলাম। ঘরটার সাদাটে আলোয় কেমন মলিন ছায়া লাগল। তারপরই চমকে শিউরে

তড়িতাহতের মতো তিন পা ছিটকে গেলাম। বুনি ভ্যাবাচ্যাকা।

দরজায় মলিন শাড়ি পরা আমার ক্ষয়াটে চেহারার বোনটা দাঁড়িয়ে আছে অবাক হয়ে। তার চোখে পৃথিবীর বিস্ময়। এত অবাক সে জীবনেও হয়নি বুঝি আর।

দরজাটা বন্ধ করিসনি বুনি?

ভেজিয়ে রেখেছিলাম। মরণ! এ কে গো?

কুসুম কথা বলতে পারছিল না, চোখের পলক ফেলতে পারছিল না। বোধহয় শ্বাসও ফেলছিল না। ওর মুখটা করুণ ও অদ্ভুত। দু' পক্ষের মধ্যবর্তী শূন্যতায় একটা তেজস্ক্রিয় বলয় গড়ে উঠছে। কে সেই বলয় প্রথম ভাঙবে সেটাই হল কথা।

ভাঙল বুনি। হঠাৎ ঝাঁঝালো তীব্র গলায় সে বলে উঠল, কে গো তুমি যাত্রার দলের সখী সেজে এসে দাঁড়িয়ে আছ? বলা নেই কওয়া নেই হুট বলতেই ঢুকে পড়েছ যে বড়!

কুসুম দাবড়ানিকে বড় ভয় খায় না। তবে তার অবাক ভাবটা এতই গভীর যে, সে একবার বুনির দিকে চেয়ে দেখল মাত্র। জবাব দিল না। আমার দিকে ফিরে বলল, ট্যাপাদা আমাকে পাঠাল।

গলার স্বরটা যে ফুটবে এমন আশা আমার ছিল না। কুসুমের দিকে চোখ তুলে কোনওদিন তাকাতে পারব বলেও মনে হচ্ছিল না। কিন্তু মানুষ চেষ্টা করলে সব পারে। গলা খাকারি দিয়ে বললাম, কেন?

বুনি চালাক মেয়ে। আমাদের সম্পর্কটা আন্দাজ করেই টুক করে কুসুমের পাশ দিয়েই বেরিয়ে গেল। প্রায় সঙ্গে সঙ্গে ওপরতলায় তার ঝাঁটার শব্দ পেলাম।

শব্দটা কুসুমও উৎকর্ণ হয়ে শুনল। তারপর আমার দিকে চেয়ে বলল, ও কে? এ বাড়ির ঝি?

জবাবে আমি যে কথাটা বললাম তার কোনও মানেই হয় না। বললাম, ওই আর কী, একরকম।

বস্তুত আর কোনও কথাই এল না মাথায়।

চিমনি কে?

চিমনি!

ট্যাপাদা বলল, চিমনি নাকি এ বাড়িতে এসেছে। তাই ট্যাপাদা নিজে আসতে সাহস পাচ্ছে না। বজরঙ্গের দোকানের পাশে লুকিয়ে আছে।

ও আচ্ছা।

তোর সঙ্গে কী দরকার যেন। বাড়ি গিয়ে তাই আমাকে ডেকে আনল। কিন্তু আমি বুঝতে পারছি না চিমনি কে।

আমি খুব অবাক হওয়ার ভান করে বলি, চিমনি! কই নামটা তেমন চেনা ঠেকছে না তো! ভুল শুনেছিস বোধহয়।

ভ্রু কুঁচকে কুসুম বলল, ভুল! কী জানি, চিমনিই বলল বলে মনে হল। তবে ট্যাপাদা খুব ঘাবড়ে গেছে, হাউমাউ করে কথা বলছিল। ঠিক বোঝা যাচ্ছিল না। চিমনিই যেন শুনলাম।

চিকু নয় তো! চিকুই হবে। আমাদের বন্ধু।

চিকুকে ট্যাপাদার ভয়ের কী?

আছে। সে তুই বুঝবি না।

কুসুম মাথা নাড়ল, না, চিকু নয়। আমি চিমনিকে না চেনায় খুব অবাক হয়ে বলল, চিমনিকে চিনিস না কী রে? তোদেরই মাসতুতো বোন!

আমি দ্বিতীয়বার পায়ের তলার জমি হারিয়ে ফেলে আবার একটা ধাঁধার মতো জবাব দিই, হবে কোথাও ছিল কখনও।

বলল, ও বাড়িতে চিমনি ঢুকেছে। আমি যেতে পারছি না। তুই গিয়ে কানুকে খবর দে।

ও। আচ্ছা।

ওই ঝি মেয়েটাই কি চিমনি?

ঝি! চিমনি!—এই বলে আমি আকাশ থেকে পড়লাম।

কুসুম তীক্ষ্ণ চোখে কিছুক্ষণ নীরবে আমাকে লক্ষ করে। তারপর বলে, আমি যাচ্ছি। ট্যাপাদাকে কী বলব?

তুই যা। আমি যাচ্ছি।

কুসুম আমার মাথা থেকে পা অবধি একবার চোখ বুলিয়ে চলে গেল।

বুনি বোধহয় ওপর থেকে কুসুমকে চলে যেতে দেখেই দৌড়ে নেমে এল, মেয়েটা কে গো? তোমার বোন?

হুঁ।

বড় বড় চোখ করে উৎকণ্ঠিত বুনি বলে, ছিঃ ছিঃ, এখন কী হবে?

তুই আমাকে ডোবালি বুনি!

বুনি আমার হাতদুটো ধরে বলল, মাইরি, আমার যে কলঙ্ক রটে যাবে গো! তোমারও।

তা রটবে।

একটা কাজ করবে?

কী কাজ?

চলো, আমরা বিয়ে বসে যাই।

হাত ছেড়ে দে বুনি।

ভয় পাচ্ছ কেন? এ অবস্থায় এ ছাড়া আর পথ কী বলো? কালীঘাটে দিনরাত বিয়ে হয়। না হয় তো রেজিস্টারি না কী বলে যেন, কাগজে সই দিয়ে সেই যে বিয়ে হয়, তাই সই। যাবে?

আমার কাজ আছে বুনি, ছাড়।

বুনির হাত ছাড়িয়ে আমি বেরিয়ে আসি। হাত-পা এখনও আড়ষ্ট হয়ে আছে লজ্জায়। চোখ তুলে তাকাতে পারছি না কোনওদিকে।

বজরঙ্গের পান-বিড়ির গুমটি দোকানটা দুপুরে বন্ধ থাকে। দোকানটার আবডালে ট্যাপা দাঁড়িয়ে। চোখে রোদচশমা, মুখে উদ্বেগ। ট্যাপার চেহারাটা রোগার দিকেই। একটু শিরা-ওঠা কেঠো হাত-পা। মুখেব হনু উঁচু। গাল বসা। ঘাড় অবধি চুল নেমে এসেছে। গায়ে একটা কটকটে লাল সোয়েটার। পরনে নীল রং-চটা জিন্‌স্‌। পায়ে চপ্পল। একটা সবুজ ডায়ালের দামি সিকো ঘড়ি বাঁ কবজিতে ঢিলা ব্যান্ডে ঝুলে আছে।

দোস্ত!

কী চাস ট্যাপা?

ফের চিমনি ইন করেছে! ব্যাপারটা কী?

তুই চিমনিকে স্বপ্ন দেখছিস।

তবে এই মেয়েছেলেটা কে? ছাপা শাড়ি পরা? একটু আগে ঢুকল?

চিমনি নয়।

আমি কি চিমনিকে চিনি না দোস্ত?

তুই সব মেয়েকেই আজকাল চিমনি দেখিস।

ঢপ দিয়ো না দোস্ত! চিমনিকে তুমি আজকাল ঘন ঘন ইমপোর্ট করছ। আমি তো শালা তোমার জন্য জান লড়িয়ে যাচ্ছি। তবু চিমনিকে ইমপোর্ট করছ কেন?

একটা শ্বাস ছেড়ে বললাম, তোর সঙ্গে ভিড়িয়ে দিতে।

বাজে বোকো না! তুমিই তো সেদিন বললে, আমার এডুকেশন নেই, আরও সব কী কী নেই।

বলেছিলাম তো কী? মেয়েদের মতির কোনও ঠিক আছে? সবাইকে ছেড়ে হয়তো সবচেয়ে বুরবাকটার গলায় গিয়ে ঝোলে।

আমি কি শালা বুরবাক?

তা বলছি না।

চিমনির্কে কী বলেছ আমার কথা?

সব বলেছি।

কী বলল?

খুব হাসল।

হাসল? হাসির কী আছে?

খুশিই হল বোধহয়।

দিল্লাগি কোরো না দোস্ত। আমার প্রেস্টিজ বলে কথা আছে। ওকে বোলো, আমার নামে দুটো মার্ডার চার্জ আছে। কিশোরের মতো গলা...

ওসব বলা হয়ে গেছে।

চেহারাটা বিনোদ খান্না...

বলেছি।

চিমনির কি আমাকে মনে আছে দোস্ত?

আরে না, তোর ভয় নেই। চিমনি প্রায়ই রাস্তায় ঘাটে একজন-দু'জনকে ধরে পেটায়।

দু'জনকে একা!

ট্রেনে গয়া থেকে ফিরছিল। মাঝরাতে ডাকাত ওঠে। চিমনি চারটেকে দু' মিনিটে সাফ করে দেয়। বাকি তিনজন চলন্ত ট্রেন থেকে লাফিয়ে পড়েছিল। খবরের কাগজে পড়িসনি?

রোদচশমার ভিতর দিয়ে অপলক চোখে আমার মুখের দিকে চেয়ে থেকে ট্যাপা একটা বড় শ্বাস ছেড়ে বলল, বহোৎ রুস্তম মেয়েছেলে।

তা তো বটেই। নইলে তোকে ওরকম...

পুরনো বাত ছোড়ো ইয়ার। যো হো গিয়া সো হো গিয়া। ঘরের মেয়েছেলের অত রুস্তম হওয়া ভাল নয় দোস্ত।

তা বটে।

ট্যাপা কিছুক্ষণ নিজের ঠোঁট কামড়ে কী যেন ভাবল। তারপর গলাটা একটু নামিয়ে বলল, দোস্ত, কিছু মনে কোরো না। একটা প্রবলেম হয়েছে।

কীসের প্রবলেম?

কাল সকালে একটা কেলো হয়ে গেছে।

কীসের কেলো?

ট্যাপা একটা দীর্ঘশ্বাস ছেড়ে বলল, কেস ঢিলা। ট্যাপা পুরো খরচা হয়ে গেছে দোস্ত।

তার মানে কী ট্যাপা?

কাল সকালবেলায় যখন ঘুমোচ্ছিলাম মা এসে ঠেলে তুলে দিল বিছানা থেকে। বলল, তোর সঙ্গে একটা মেয়ে দেখা করতে এসেছে, শিগগির যা, খুব কাঁদছে মেয়েটা। শুনে এমন ক্যালাস হয়ে গেলাম যে কিছুক্ষণ মাথাটা ভোম হয়ে রইল। আমার কাছে মেয়েছেলে, তাও আবার টিয়ারগ্যাস নিয়ে! গিয়ে দেখি একটা কালো মতো মেয়ে বারান্দায় রুমাল দিয়ে চোখ চেপে ধরে বসে আছে। আমি মেয়েছেলেদের সঙ্গে তেমন ডায়ালগ দিতে পারি না। কী বলব বুঝতে পারছিলাম না। মেয়েটা চোখ তুলে কিছুক্ষণ ড্যাবড্যাব করে চেয়ে রইল আমার দিকে। শোলে-র জয়া ভাদুড়ির চোখ মাইরি। কী ইনোসেন্ট!

মেয়েটা কে?

ট্যাপা আর-একটা দীর্ঘশ্বাস ফেলে বলল, কিছুক্ষণ আমার দিকে চেয়ে থেকে মেয়েটা উঠে পড়ল। বলল, চলুন, আপনার সঙ্গে একটু কথা আছে। প্রাইভেট। বাড়ির লোকেরা উঁকিঝুঁকি মারছিল, তাই আমরা গুল কারখানার ওদিকটায় গিয়ে দাঁড়ালাম। মেয়েটা বলল, আপনি সেদিন আমার বাবাকে ওরকম অপমান করলেন কেন? আমি অবাক হয়ে বললাম, আপনার বাবা কে? কী বলল জানো দোস্ত? বলল, আমি সতীশ ঘোষের ছোট মেয়ে ময়না।

অবাক হয়ে বলি, সতীশ ঘোষের মেয়ে?

শুনে আমি একটু ব্যোমকে গেলাম। বললাম, আপনার বাবা কেসটা খুব খারাপ করছে, জমিটা ছেড়ে দিলেই কিচান স্টপ হয়ে যাবে। মেয়েটা আমার দিকে তেমনি জয়া ভাদুড়ির মতো চেয়ে রইল। তারপর হল আরও কেলো। সেই চোখ থেকে মাইরি ছোট ছোট আঙুরের মতো জল টপ টপ করে পড়তে লাগল। দেখে দিলটা কেমন যেন করে উঠল দোস্ত। এসব সিন অনেক দেখেছি সিনেমায়। সামনাসামনি প্রথম দেখে...

বুঝেছি। তারপর বল।

কী আর বলার আছে দোস্ত। মেয়েটা কিছুক্ষণ ওইরকম জয়া ভাদুড়ির মতো পোজ দিয়ে বলল, আমার বাবা পাগল। কিন্তু সবাই জানে বাবা একটা আদর্শের জন্য লড়াই করছে। মরে গেলেও বাবা ওই জমি ছাড়বে না। আর তাই আমরা সবাই বাবার জন্য ভীষণ ভয়ে ভয়ে থাকি। কন্ট্রাক্টরের অনেক ক্ষমতা, অনেক টাকা। কন্ট্রাক্টর যে আপনাকে লাগিয়েছে তা আমি জানি। পাড়ার ছেলেরা, পার্টির লিডাররা আপনাকে খুঁজছে, পেলে জলার পাঁকে পুঁতে ফেলবে। কিন্তু আমি জানি বাবাকে ওভাবে বাঁচানো যাবে না। বাবা একা একা মর্নিং ওয়াক করতে যান, বাজার হাট করেন, রেশন তোলেন। রাস্তায় ঘাটে তাকে তো প্রোটেকশন দেওয়ার কেউ নেই। তাই আমি আপনার কাছে এসেছি। আমার বাবাকে মারবেন না। পায়ে পড়ি, মারবেন না...

তুই কী বললি?

কী বলব দোস্ত? মেয়েছেলের সঙ্গে ডায়ালগ আমার আসে না। তবু বললাম, জমি নিয়েই যখন কিচান তখন কন্ট্রাক্টরের কাছ থেকে ভালরকম খিচে নিয়ে ছেড়ে দিচ্ছেন না কেন? মেয়েটা মাথা নেড়ে বলল, আমরা তো অরাজি নই। কিন্তু বাবা কারও কথা শুনবে না। বলে লাভ নেই। একটা পাগল লোক একটুকরো জমি বুকে আঁকড়ে ক'টা দিন পড়ে আছে, থাক না। আমি শুধু ওঁর প্রাণটা আপনার কাছে ভিক্ষে চাইতে এসেছি। আমার কিছু গয়না আছে। সামান্য দেড় ভরি মাত্র। আমি নিয়ে এসেছি। আপনি রাখুন। একথা শুনে আমার প্রেস্টিজে লেগে গেল। বললুম, দেখুন মিস, ছেলে আমি ভাল নই ঠিকই, কিন্তু বাপ ভদ্রলোক। ওসব গয়না-ফয়না আপনি নিয়ে যান। তখন মেয়েটা ভারী করুণ মুখ করে বলল, কিন্তু আমার যে আর কিছুই নেই যে আপনাকে দেব। বুঝলে, দোস্ত, সেই জয়ার মতো চোখে সেই আঙুরদানা জল আবার টলটল করছিল। কাঁদতেও জানে মেয়েটা একদম আর্ট। আমার তো শালা নেশা ধরে যাচ্ছিল। বললাম, ওসব লাগবে না। তখন মেয়েটা বলল, তা হলে কথা দিন, আমার বাবাকে কিছু করবেন না।

কথা দিলি নাকি?

দিতে হল দোস্ত।

এত সহজে মজে গেলি ট্যাপা! তুই তো এরকম ছিলি না!

চোখ দু'খানা তুমি তো দেখোনি!

চোখ ধুয়ে জল খাবি নাকি? সতীশবাবুর ছোট মেয়ে কালো আর কুচ্ছিত বলে বিয়ে হচ্ছে না, সবাই বলে।

হঠাৎ দপ করে জ্বলে ওঠে ট্যাপা, কোন শালা বলে? জবান খিচে নেব না শালার!

ঠিক আছে, ঠিক আছে। তারা হয়তো ভুলই বলে। কিন্তু তুই তা বলে এত সহজে গলে যাবি ট্যাপা? তা হলে চিমনির কী হবে?

চিমনি? চিমনির সঙ্গে ময়নার তো কোনও লড়ালড়ি নেই!

এখন যে একটু একটু সন্দেহ হচ্ছে রে ট্যাপা।

ট্যাপা খুব অদ্ভুত একরকমের হাসল। শুকনো হাসি। প্রাণ নেই। বলল, তুমি কি ভাবছ মোহব্বত? আরে না। তবে চোখ দুটো...

বুঝেছি। জয়া ভাদুড়ির মতো তো?

একদম।

পুপুর সঙ্গে যে কথা অনেকদূর এগিয়ে গেছে ট্যাপা।

ট্যাপা মাথা নেড়ে বলল, সেই জন্যই তোমার কাছে দুপুরবেলা এসেছিলাম। ওয়ার্ড ইজ ওয়ার্ড দোস্ত। আমার দ্বারা হবে না। তুমি অন্য কাউকে লাগাও।

একটু ভেবে দেখ ট্যাপা।

ওয়ার্ড ইজ ওয়ার্ড।

ট্যাপা!

ট্যাপা মাথা নাড়ল, ওয়ার্ড ইজ ওয়ার্ড।

## ॥ পাঁচ ॥

জিমের চোখে এখন শুধু ঘৃণা। আজকাল সে কম ডাকে। তার লাফালাফি কমে এসেছে। দুটো থাবার মধ্যে মুখ রেখে আজকাল সে প্রায়ই ঝিমোয়। আগন্তুক এলে একবার বা দু'বার অভ্যাসবশে ডাকে। তাও খোনা সুরে। তারপর ঝিমিয়ে পড়ে। তার গলার আওয়াজে আজকাল খোনা সুর এসে গেছে, আমি স্পষ্ট শুনতে পাই। তার চারধারে পড়ে আছে ছোট ছোট রঙিন মাছ। পড়ে থেকে পচে যাচ্ছে। শিকলে বাঁধা জিম মাঝে মাঝে মাছগুলোর দিকে নিস্পৃহভাবে চেয়ে দেখে, থাবা দিয়ে এদিকে ওদিকে সরিয়ে দেয়। এছাড়া তার আর কীই বা করার আছে? ওর ও আমার মধ্যে ধীরে ধীরে যে বিস্ফোরক সম্পর্কের বলয় গড়ে উঠছে, একদিন কি তা ফাটবে? উদ্যত থাবায় এবং দাঁতে আমাকে ছিঁড়ে ফেলবে কি?

জিম!

জিম চোখ তুলে চায়। তার হ্যা-হ্যা করা মুখ থেকে ল্যা-ল্যা করা জিবটা ফুটখানেক ঝুলে পড়ে। সে হাঁফায়। তারপর ধীরে ধীরে উঠে দাঁড়ায়। আমি লক্ষ করি প্রকাণ্ড শরীরটা নিয়ে উঠে দাঁড়াতে ওর একটু কষ্ট হচ্ছে। পা হড়কে গেল দু'বার। এরকমই হওয়ার কথা। জিম গত তিনদিন কিছুই খায়নি। আমিই খেতে দিইনি ওকে।

জিম আমার মুখের দিকে চাইল। জিব বেয়ে টপ টপ করে কয়েক ফোঁটা নাল পড়ল মেঝেয়। আমার হাতে ধরা অ্যাঞ্জেল মাছটার দিকে চেয়ে দেখল একবার। তারপর আমার মুখের দিকে। কী বিপুল ঘৃণা ওর চোখে! তবু বিদ্রোহ নেই। বরঞ্চ সৌজন্যবোধ ও বশ্যতায় মাথা নত করে নিল।

দু'বার ওর নাকের সামনে মাছটা দোলালাম। এখনও মাছটার শরীরে স্পন্দন রয়েছে। এইমাত্র অ্যাকোয়েরিয়াম থেকে জ্যান্ত মাছটা ধরে আনলাম।

খা, জিম, খা।—বলে ছুড়ে দিলাম মাছটা।

জিম একবার শুঁকে দেখল। তারপর মুখ তুলে চাইল আমার দিকে। সেই চোখে বিস্ময়, সেই চোখে প্রশ্ন, সেই চোখে ঘৃণা। ধীরে ধীরে বসে পড়ল সে। থাবার মধ্যে মুখ গুঁজে মৃদু একটা গোঁ শব্দ করল মাত্র।

জিম ভাঙছে, তবু মচকাচ্ছে না।

কিন্তু আমি জানি, একদিন মচকাবে। আজ নয় তো কাল। জিমের সঙ্গে আমার এ লড়াই একদিন শেষ হবে। আমি জানি জিম জিতবে না। বশংবদ জিম কি তা বুঝতে পারছে না?

হেরে যা জিম, হেরে যা। এই আমাকে দেখ জিম, খিদের চোটে আমরা সবই খেয়েছি। খোলাশুদ্ধ চিনেবাদাম, রেললাইন থেকে কুড়ানো পচা গম, বিয়েবাড়ির উচ্ছিষ্ট। ঘুগনিওয়ালার আশেপাশে রাস্তায় পড়ে থাকত লোকের ফেলে-দেওয়া শালপাতার ঠোঙা, কতদিন সেইসব ঠোঙা কুড়িয়ে চেটেছি অমৃতের মতো! মানুষ এত হেরে যেতে পারে আর তুই হারবি না? এ কি হয়? শিন্নি খেয়ে মরে গিয়েছিল আমার দিদি। আমরা যত অখাদ্য খেতাম তাতে যে-কোনওদিন যে-কেউ মরে যেতে পারতাম। একবার একটুখানি হেরে যা জিম। একটা রঙিন মাছ একটুখানি মুখে তোল। আমি তোকে ফের মাংসের ছাঁট আর হাড় মিশিয়ে ভিটামিন গুলে গমের খিচুড়ি দেব। একবার জিম—

খুব মৃদু লয়ে একটু লেজ নাড়ে জিম। তারপর ডুবে যায় অমোঘ ঝিমুনিতে। মুখ থেকে মাত্র এক ফুট দূরে অ্যাঞ্জেল মাছটা পড়ে আছে। পচবে। কাঁটাসার হয়ে যাবে। জিম খাবে না।

জিমের অদূরে আমি চেয়ার পেতে বসে থাকি। রাত বাড়তে থাকে। লক্ষ করি প্রজ্ঞা, দৃঢ়চিত্ততা, লাভ করতে থাকি জ্ঞান। আমার কাছ থেকে জিম কিছু শেখে নাকি? বোধহয় শেখে। শেখে কাকে বলে লোভ, কাকে বলে বিশ্বাসঘাতকতা, শেখে চৌর্যবৃত্তি, চরিত্রহীনতা।

জিম!

লেজ নড়ে ওঠে।

আমি শেষ অবধি দেখব জিম।

রাত বারোটায় ঘুঙুরের মতো ফোন বেজে ওঠে।

আমি যাজ্ঞসেনী। আপনি কি ঘুমোচ্ছিলেন?

না, যাজ্ঞসেনী।

কী করছিলেন?

জ্ঞানলাভ করছিলাম।

বই পড়ছিলেন বুঝি? আমিও। কিন্তু কিছুতেই কনসেনট্রেট করতে পারছি না। ঘুমও আসছে না।

কেন যাজ্ঞসেনী?

বাবা সেই যে দিল্লি গেল, আর ফিরল না।

ফিরবেন যাজ্ঞসেনী। সবাই ফেরে।

কিছু জানেন না। বাবা ফিরবে না।

কেন?

একটা দীর্ঘশ্বাস টেলিফোনটাকে মথিত করে দিল। যাজ্ঞসেনীর গলাটা শোনাল ভারী ও বিষণ্ণ। বাবা আসেনি, তার বদলে মা'র নামে এসেছে একটা ডিভোর্সের নোটিশ।

ডিভোর্স?

হ্যাঁ মশাই, বিয়ের পঁচিশ বছর পর। আমরা সিলভার জুবিলি করব বলে সব ঠিকঠাক। ভেসে গেল।

কেন যাজ্ঞসেনী? আপনি না বলেছিলেন পঁচিশ বছর আপনার মা আর বাবার মধ্যে কখনও ঝগড়া হয়নি?

সে তো ঠিক কথা। পঁচিশ বছরের মধ্যে আমার তামিল বাবা আর বাঙালি মায়ের মধ্যে একদিনও একবারের জন্যও ঝগড়া হয়নি। প্রথম হল আমাকে নিয়ে ওই তিনটে বইয়ের জন্য। তারপর এখন দেখুন কেমন আংসাং হয়ে গেল।

উহুঁ, এখানে আংসাং কথাটা হবে না, যাজ্ঞসেনী।

তা হলে কী হবে? কেলো? কেরাসিন?

না, যাজ্ঞসেনী, এ হল কিচান। সে কথা থাক, কিন্তু আমি অঙ্কটা মেলাতে পারছি না।

কোন অঙ্ক? মা আর বাবার কিচান তো? অঙ্কটা মেলাতে গিয়ে আমিও মেলাংকলিয়ায় ভুগছি। সঙ্গে ইনসমনিয়া। পঁচিশ বছর ধরে ঝগড়া না করেও পাশাপাশি থেকে ওঁরা বিশ্বরেকর্ড করেছিলেন। আমরা গিনেস বুক অফ ওয়ার্ল্ড রেকর্ডে চিঠি দিয়েছি। নেক্সট এডিশানে ওরা হয়তো এটাকে বিশ্বরেকর্ড বলে ছেপেও দেবে। এদিকে কী কেলেঙ্কারি হয়ে গেল বলুন তো? মিলিটাকে পেলে আমি খুন করতাম।

আমার কী মনে হয় জানেন, যাজ্ঞসেনী? পঁচিশ বছর ধরে ওঁদের যত ঝগড়া মুলতুবি ছিল, যত ঝগড়া হওয়া উচিত ছিল অথচ হয়নি, সেইসব বকেয়া একেবারে উশুল হয়ে গেল। মাঝে মাঝে একটু-আধটু ঝগড়া হলে অল্প অল্প করে উশুল হয়ে যেত। এরকম বিস্ফোরণ ঘটত না। কোনও কোনও বিশ্বরেকর্ড মানুষের না করাই ভাল।

আর-একটা দীর্ঘশ্বাস ভেসে এল টেলিফোনে। যাজ্ঞসেনী বলল, ইউ আর এ ওয়াইজ ম্যান। কিন্তু আমি কী করব বলুন তো? ঘুম আসছে না। কেবল কান্না পাচ্ছে!

গান শুনুন, মহাভারত পড়ুন, যোগাসন করুন। সব ঠিক হয়ে যাবে।

হবে না। কিছুতেই হবে না। বাবা ছিল আমার বেস্ট ফ্রেন্ড। বাবা না থাকায় আমার আর কোনও প্রোটেকশন নেই। মা আমার সঙ্গে কথা বন্ধ করে দিয়েছে। বাড়ির সবাই এমন ব্যবহার করছে যেন আমি অচ্ছুৎ, বিষকন্যা বা ডাইনি। আমার নিজেরও তাই মনে হচ্ছে অবশ্য! আমার জন্যই তো এই সর্বনাশ।

আপনি নিমিত্ত মাত্র, যাজ্ঞসেনী।

আপনি কি গীতা কোট করছেন?

করছি, যাজ্ঞসেনী। পঁচিশ বছরে ঝগড়াহীন দাম্পত্যজীবন এমনিতেই ভিতরে ভিতরে ক্ষয় হয়ে আসছিল। আপনি জানেন না যাজ্ঞসেনী, একটু-আধটু ঝগড়া, মান ও অভিমান দাম্পত্যজীবনের ভিটামিন, অক্সিজেন, কোরামিন। বিয়ে আর দাম্পত্য তো এক জিনিস নয়, যাজ্ঞসেনী। আপনার মা ও বাবার বিবাহিত জীবন ছিল। দাম্পত্য ছিল না।

বলছেন?

বলছি।

ইউ আর এ ওয়াইজ ম্যান!

ধন্যবাদ, যাজ্ঞসেনী।

মিলিটা বোকা, তাই আপনাকে পাত্তা দিল না। দিলে বর্তে যেত।

আমি বড় হতভাগ্য, যাজ্ঞসেনী।

আমিও বড় হতভাগিনী, সুবীর। আজকাল রোজ মরার কথা ভাবি। বাবা একটা টুকটুকে লাল ফিয়াট কিনে দিয়েছিল আমায়। আজকাল যখন-তখন সেটা নিয়ে পাগলের মতো বেরিয়ে পড়ি। এমনকী মাঝরাতেও। এখন তো আমার ওপর কোনও রেস্ট্রিকশন নেই। কেউ বারণ করে না, বাধা দেয় না। একা একা গাড়ি নিয়ে চেনা অচেনা রাস্তা ধরে কত দূরে দূরে চলে যাই। মাঝে মাঝে পাতাল রেলের খাদের ধার দিয়ে যাওয়ার সময় কী মনে হয় জানো? স্টিয়ারিংটা একটু ঘুরিয়ে দিই না, তা হলে অতল খাদের মধ্যে গড়িয়ে পড়ব! সব শান্তি।

ছিঃ, যাজ্ঞসেনী।

কতবার ইচ্ছে হয় খুব জোরে গাড়ি চালিয়ে দেয়ালে ক্র্যাশ করি। এত ভীষণ ইচ্ছে হয় যে হাত পা নিশপিশ করতে থাকে।

আত্মহত্যা করলে কী হয় জানেন?

আপনি করে নয় সুবীর। তুমি।

তুমি কি জানো, যাজ্ঞসেনী?

না সুবীর। বলো।

যে আত্মহত্যা করে তার আত্মা চিরকাল অন্ধকার সব গ্রহে ঘুরে বেড়ায়।

ইউ মিন উইদাউট স্পেস-স্যুট অর অক্সিজেন অ্যান্ড আদার থিংস আমি গ্রহান্তরে চলে যেতে পারব?

আরে না। আমি আত্মার কথা বলছি, যাজ্ঞসেনী।

আমি যে আত্মা মানি না।

আমিও মানি না, তবে শাস্ত্রে বলে।

বাট ইট ইজ এ গুড প্রসপেক্ট, সুবীর। অন্ধকার গ্রহে ঘুরে বেড়াতে আমার কিছু খারাপ লাগবে না। ইন ফ্যাক্ট আজকাল আলোর চেয়ে অন্ধকারই আমার বেশি ভাল লাগে।

তুমি কত সহজে মরার কথা ভাবতে পারো, যাজ্ঞসেনী। আমি পারি না। আমাদের ছেলেবেলা থেকেই দিনরাত চিন্তা ছিল এই প্রতিকূল পৃথিবীতে এত শত্রু, এত অ্যান্টিফোর্সের মাঝখানে কী করে বেঁচে থাকা যায়! সুখ দুঃখ কিছু বোধ করতাম না কোনওদিন, শীত গ্রীষ্ম গায়ে লাগত না, শুধু বেঁচে থাকতে ভাল লাগত। রোজ ভোরবেলায় উঠে মনে হত, একটা দিন তো বেঁচে থাকা গেল, আর একটা দিনও কি যাবে না?

তুমি বড্ড বাড়িয়ে বলছ, সুবীর।

না, যাজ্ঞসেনী।

আমি কার জন্য বেঁচে থাকব, সুবীর? বাবা চলে যাওয়ার পর থেকে আমার যে আর কেউ নেই। বড্ড একা। বড্ড ভয়।

কীসের ভয়, যাজ্ঞসেনী?

কী জানি কীসের ভয়। আমার ভূতের ভয় নেই, আরশোলার ভয় নেই, চোরের ভয় নেই, গুন্ডা-বদমাশের ভয় নেই। তবু যে কীসের ভয় তা বুঝতে পারছি না। সারাদিন শুধু চমকে চমকে উঠি।

পাতাল রেলের খাদের ধারে আর যেয়ো না, যাজ্ঞসেনী। কোনও দেয়ালের দিকেও আর তাকিয়ো না।

যাজ্ঞসেনী হাসল। বলল, আমার জন্য ভাবছ? ভাবতেও ভাল লাগে। তবু তো একজন ভাবছে। ভেবো না সুবীর, পাতাল রেলের খাদে বা দেয়ালে ধাক্কা দিয়ে আমার মরতে ইচ্ছে হয় না। মা গো! মুখ থেঁতলে যাবে, হাত পা ভাঙবে, শরীরটা হয়ে যাবে রক্তমাংসের পিণ্ড। কী বিচ্ছিরি দেখাবে আমাকে বলো তো! আর যদি বাই চান্স না-মরি তা হলে চিরকাল খোঁড়া, নুলো বা কানা হয়ে বেঁচে থাকতে হবে।

ঠিক তাই যাজ্ঞসেনী, ওটা কোরো না।

সুবীর, আমাকে একটা দয়া করবে?

দয়া! কী যে বলো, যাজ্ঞসেনী!

মিলিদের বাড়িতে অনেক স্লিপিং পিল আছে, আমি জানি। তুমি সেদিন রত্না মাসির জন্য দিতে চেয়েছিলে।

আছে যাজ্ঞসেনী।

দেবে আমাকে? কাউকে বলব না। শুধু তুমি জানবে আর আমি।

পাগল। তোমার কত সুখের জীবন। এ জীবন ছেড়ে যেতে চায় কোন বুরবক?

প্লিজ, সুবীর।

না, যাজ্ঞসেনী। একশোবার না।

দেবে না?

না, যাজ্ঞসেনী, কোনও যুবতীর মৃত্যু আমি সইতে পারি না।

আজ পর্যন্ত কোনও যুবক আমার চোখের দিকে চেয়ে কোনও প্রস্তাবেই না বলতে পারেনি তা জানো?

আমি বলছি।

না। তুমি আমার চোখের দিকে চেয়ে বলছ না।

সে কথা অবশ্য ঠিক।

আমি দেখতে চাই আমার চোখের দিকে চেয়ে তুমি কী করে না বলো। আমি তোমার কাছে আসছি, সুবীর।

আমি আর্তনাদ করে উঠি, এত রাতে! তুমি কি পাগল, যাজ্ঞসেনী?

আমার তো বাধা নেই, সুবীর। আমার দিন নেই, রাত নেই, ভাল নেই, মন্দ নেই। আমি যেখানে খুশি চলে যেতে পারি, যখন খুশি, যার সঙ্গে খুশি। কেউ কিছু বলবে না।

প্লিজ, যাজ্ঞসেনী।

ভয় পেয়ো না সুবীর, আমাকে তোমার ভয় কী? একা ঘরে একজন যুবতীকে একজন যুবকের যে ভয় এ তো তা নয়। আমি তো মরেই আছি, মড়ার কি কমপ্লেক্স থাকে?

আমি স্লিপিং পিল দিতে পারব না, যাজ্ঞসেনী। ক্ষমা করো।

এবার আমি গীতা কোট করছি, সুবীর। তুমি নিমিত্ত মাত্র।

যাজ্ঞসেনী ফোন রেখে দেয়।

আমি অন্ধকার ঘরে বসে আলোকিত অ্যাকুয়েরিয়ামের দিকে চেয়ে থাকি। রঙিন মাছেরা ঘুরছে, ফিরছে, উঠছে, নামছে। কোনও উদ্বেগ নেই। শব্দহীন এক শান্ত জগৎ। মস্তিষ্কহীন, বোধহীন, আত্মীয়তাহীন এক অদ্ভুত জীবন। আমি মন্ত্রমুগ্ধের মতো চেয়ে থাকি। কখন শরীর ছেড়ে ধীরে ধীরে আমি অ্যাকুয়েরিয়ামের কাছে গিয়ে দাঁড়াই। তারপর ছোট্ট ঢাকনাটা খুলে টুপ করে নেমে যাই জলে। শ্যাওলা, নুড়িপাথর, জলজ উদ্ভিদের ভিতরে সাঁতার কাটতে থাকে আমার হৃদয়। মুখে মুখ ঘষে দিয়ে যায় সোনালি মাছ! রামধনুরঙা একটি মাছ আহ্লাদে পাশাপাশি ভেসে থাকে কিছুক্ষণ। কত কথা হয় তার সঙ্গে। ভাষা নেই, উচ্চারণ নেই, ধ্বনি নেই, তবু ঠিকই কথা হতে থাকে। সে বলে, এই জলের খাঁচায় বেশ আছি হে। আমাদের আত্মহত্যা নেই, প্রেম নেই, বিচ্ছেদ নেই। আমরা জীবন-মৃত্যুর কোনও রহস্য জানি না। পৃথিবী গোল, আকাশ নীল, গাছপালা সবুজ, এসব কিছুই জানা নেই। আমাদের অপরাধ নেই, অপরাধবোধ নেই। বেশ আছি হে জলের খাঁচায়। আত্মমুগ্ধ, প্রতিক্রিয়াহীন।

গাড়ির শব্দ। কলিং বেল। জিমের খোনা স্বরে একবার মাত্র ডাক, ঘ্রাউ!

জলের অতল থেকে আমি উপরে ধীরে জেগে উঠি। আলো জ্বালি। নীচে নামি। সদর দরজা খুলে দিই।

এক ঝলক নীল আমাকে সঙ্গে সঙ্গে আক্রমণ করে। এত নীল! শাড়ি ব্লাউজ থেকে নখের পালিশ, কপালের টিপ থেকে চপ্পলের স্ট্র্যাপ, দুল থেকে গলার মালা, এমনকী লিপস্টিক অবধি নীলে নীল। একটু রোগা হয়ে গেছে কি যাজ্ঞসেনী? তবু কী সুন্দর!

জয় হোক, যাজ্ঞসেনী।

আমার দিকে তাকাও, সুবীর।

আমি চেয়েই আছি, যাজ্ঞসেনী। চোখ ফেরাতে পারছি না।

আমার চোখের দিকে তাকাও, সুবীর।

তোমার চোখ সুন্দর, টানা টানা, গভীর এবং নীল।

কমপ্লিমেন্ট চাইছি না, সুবীর। আমি তোমাকে হিপনোটাইজড করতে চাইছি।

আমি সম্মোহিত, যাজ্ঞসেনী।

তুমি হোপলেস, সুবীর।

পরস্পরের দিকে আমরা কিছুক্ষণ চুপচাপ চেয়ে থাকি। যাজ্ঞসেনী তার সুন্দর ও দীর্ঘ এলায়িত হাতখানা আমার দিকে এগিয়ে দিয়ে বলে, দাও।

তুমি থার্ড ইয়ার মেডিকেলের ছাত্রী, যাজ্ঞসেনী।

তাতে কী?

তোমার স্লিপিং পিলের অভাব থাকার কথা নয়।

তুমি এখনও সম্মোহিত হওনি, সুবীর। তোমার বোধবুদ্ধি কাজ করছে।

রহস্যটা কী, যাজ্ঞসেনী?

যাজ্ঞসেনী একটা কপট দীর্ঘশ্বাস ছাড়ল। বলল, প্রশ্ন কোরো না। দাও। আমি মেডিকেলের ছাত্রী নই।

তবে?

তোমাকে ভয় দেখানোর জন্য বলেছিলাম। দাও, দেরি কোরো না।

এত তাড়া কীসের, যাজ্ঞসেনী?

আমার সময় নেই, সুবীর। ভোর হওয়ার আগেই আমাকে কোনও সমুদ্র বা নদীর ধারে পৌঁছতে হবে। যেখানে অনেক গাছপালা আছে, পাখি ডাকে, মাটির সোঁদা সোঁদা গন্ধ পাওয়া যায়, বুনো ফুল ফোটে...

বুঝেছি বুঝেছি। নেচার।

একজ্যাক্টলি। এই মেকানিক্যাল প্রেমহীন মমতাহীন শহরে আত্মত্যাগ করেও তো সুখ নেই।

তারপর?

ভোরবেলা যখন চারদিক একটু একটু করে ফরসা হয়ে আসবে, পাখিরা বাসা ছেড়ে উড়বে, ঘুরবে, ডাকবে, খুব পরিষ্কার বীজাণুহীন বাতাস বইবে, একটু কুয়াশায় ভিজে থাকবে চারদিক, আধফোটা কুঁড়ি পাপড়ি ছড়াতে থাকবে গাছে গাছে তখন...

বুঝেছি, যাজ্ঞসেনী। চারদিকে জীবনের কনট্রাস্ট।

বড্ড ডিস্টার্ব করো তুমি। হ্যাঁ, যখন চারদিকে সবাই জাগছে, বেঁচে উঠছে, ফুটে উঠছে, রহস্যে ঘিরে আছে চারদিক, তখন গাড়ির সিটে হাঁটু মুড়ে ঘুমিয়ে পড়ব আমি।

বুঝেছি। দি স্যুইসাইড অফ দি ডিকেড! দারুণ।

ঠাট্টা। এখনও ঠাট্টা করতে পারছ! মাই গড, ইউ আর স্টিল নট হিপনোটাইজড!

বড় বড় দুই চোখে অবিশ্বাসের দৃষ্টিতে আমার দিকে চেয়ে থাকে যাজ্ঞসেনী।

তোমার কোনও শেষ ইচ্ছা নেই, যাজ্ঞসেনী?

শেষ ইচ্ছে! ইচ্ছের কি শেষ আছে?

তা বটে। তবে কিনা একজন ফাঁসির আসামীকে তার শেষ ইচ্ছের কথা জিজ্ঞেস করায় সে নাকি কুমড়ো ভাজা খেতে চেয়েছিল।

কুমড়ো ভাজা! মাগো!

কুমড়ো ভাজা, যাজ্ঞসেনী। কখনও খাওনি? অমৃত। একটু বেসন মাখিয়ে নিলে...

প্লিজ, সুবীর! ফ্যাদরা প্যাচাল শুনতে চাই না।

এবার ঠিক জায়গায়, ঠিক কথাটা বলতে পেরেছ, যাজ্ঞসেনী।

দাও।

আজ এই শেষ দিনে তোমার সবাইকে ক্ষমা করতে ইচ্ছে করে না?

ক্ষমা! কাকে ক্ষমা? কেউ তো ক্ষমা চাইছে না!

চাইছে, যাজ্ঞসেনী। সমস্ত পৃথিবী তোমার সামনে হাঁটু গেড়ে বসে ক্ষমা চাইছে।

ধ্যাত।

প্রত্যেক মৃত্যুপথযাত্রীই এক-একজন ভি আই পি। ভিখিরি থেকে রাজা সবাই তখন সমান। তার কাছে মানুষের যত ঋণ ছিল, যত অনাদর করা হয়েছিল তাকে, বেঁচে থাকার লড়াইতে যারা হারিয়ে দিয়েছিল তাকে, যত অপমান করা হয়েছিল, যত বঞ্চনা সে সয়ে গেছে, সব কিছুর জন্য পৃথিবী তার কাছে ক্ষমা চেয়ে নেয়। সে হয়তো ক্ষমা করে না, কিন্তু চাওয়া হয়। পৃথিবী তোমার কাছে ক্ষমা চাইছে, যাজ্ঞসেনী।

যাজ্ঞসেনী চোখ বুজে থাকে কিছুক্ষণ। বলে, বেশ সবাইকে ক্ষমা করলাম।

মিলিকে?

মিলি! বেশ মিলিকেও।

যাজ্ঞসেনী, তুমি কি জানো যে গ্রামদেশে মাঝে মাঝে গেঁয়ো মেয়েদের ভূতে ধরে?

আমি ভূতে বিশ্বাস করি না, সুবীর।

আহা, বিশ্বাস করার দরকারও নেই। কিন্তু ধরে এটা ঠিক।

তাতে কী?

ওঝা এসে যখন ভূত ঝাড়ে তখন ভূতটা প্রথমে কিছুতেই যেতে চায় না, কেবল নানা বায়নাক্কা তোলে। ওঝা তখন সপাসপ ঝাঁটা মারতে থাকে, সরষেপোড়া ছিটোতে থাকে...

প্রিমিটিভ।

একদম। ওঝার তাড়নায় শেষ অবধি অবশ্য ভূত যেতে রাজি হয়। তখন ওঝা বলে, কিন্তু যাবি যে তার কী প্রমাণ রেখে যাবি? ভূত তখন হয়তো বলে, ঈশান কোণের ওই আমগাছটার একটা ডাল ভেঙে দিয়ে যাচ্ছি...

যায়?

যায়, যাজ্ঞসেনী। আমি দেখেছি।

ফ্যাদরা প্যাচাল পেড়ো না, সুবীর।

গল্পটা তা হলে প্রতীক হিসেবে নাও, যাজ্ঞসেনী।

কীসের প্রতীক?

মিলিকে যে তুমি ক্ষমা করেছিলে তার একটা চিহ্ন রেখে যাও।

তার মানে?

মিলি যখন ফিরে এসে তার ঘরে ভাঙচুর আর ওলটপালট দেখবে তখন ভাববে, যাজ্ঞসেনী তো কই আমাকে ক্ষমা করে গেল না!

তুমি খুব দুষ্টু।

এটা কি কমপ্লিমেন্ট, যাজ্ঞসেনী?

যাজ্ঞসেনী মৃদু হাসল। তারপর ধীরে ধীরে সিঁড়ি বেয়ে ওপরে উঠতে উঠতে বলল, চলো, ওর ঘরটা দু'জনে মিলে গুছিয়ে দিয়ে যাই।

চলো, যাজ্ঞসেনী।

জেমস ক্লিপ দিয়ে ফের তালা খুলি। ঘরে ঢুকি। বিধ্বস্ত ঘরখানার দিকে একটু চেয়ে থাকি দু'জনে। তারপর পরস্পরের দিকে তাকিয়ে হেসে ফেলি।

যাজ্ঞসেনী বলে, ইটস রিয়েলি এ মেস। কিন্তু আমি যে কখনও ঘরটর গোছাইনি, সুবীর! পারব তো?

পারবে, যাজ্ঞসেনী। মেয়েদের মধ্যে ঘর গোছানোর প্রতিভা জন্মসূত্রেই থাকে। সুযোগ পেলেই ফেটে বেরিয়ে আসে।

আংসাং বোকো না। কোনটা আগে করব বলো তো! ওয়ার্ডরোব?

মন্দ কী?

যাজ্ঞসেনী ওয়ার্ডরোবের সামনে হাঁটু গেড়ে বসে। আমি চারদিক থেকে জিনিস কুড়িয়ে এনে দিতে থাকি। ও গোছায়। গোছাতে গোছাতে একসময়ে একটু ফুঁপিয়ে ওঠে।

কী হল, যাজ্ঞসেনী?

আমি সেন্টিমেন্টাল হয়ে যাচ্ছি!

কেন যাজ্ঞসেনী?

তুমি বুঝবে না।

ওয়ার্ডরোব শেষ করে যাজ্ঞসেনী টেবিলটা সাজাতে সাজাতে ড্রয়ার থেকে চিঠির গোছাটা বের করে আবার। আমার দিকে তাকায়, তারপর ফের গোছাটা ড্রয়ারে রেখে দিয়ে ঠোঁট উলটে বলে, মোটে একাশিখানা।

আমি তাড়াতাড়ি বলি, আমি অত লিখিনি। আমার মোটে সাতখানা।

জানি। আমার গোনা হয়ে গেছে। সব লাভারের চিঠি মিলিয়ে মিলির মোটে একাশিখানা।

তোমার কত?

গোনা কবে ছেড়ে দিয়েছি। কয়েক হাজার হবে হয়তো।

একটা দীর্ঘশ্বাস ফেলল যাজ্ঞসেনী।

যখন হাই তুলতে তুলতে আর চোখ রগড়াতে রগড়াতে দু'জনে কাচের শো-কেসটা সাজাচ্ছি তখন যাজ্ঞসেনী হঠাৎ চমকে উঠে আমার হাত চেপে ধরে, কে বলো তো!

কোথায় কে?

কার গলা পেলাম যেন! বলে উঠল, কে?

আমি মাথা নাড়লাম, কে নয়, যাজ্ঞসেনী। কা।

কা? তার মানে কী?

কাক ডাকছে।

কা! কাক কেন ডাকবে?

সেরকমই প্রথা আছে যে। ভোর হলে কাক ডাকবেই।

ভোর! ভোর হয়ে গেল এর মধ্যেই? কী সর্বনাশ।

রাতের শেষে যদি ভোর না হয় তা হলে তো আরও সর্বনাশ, যাজ্ঞসেনী।

কী হবে এখন বলো তো! আমার যে আজ রাত্রেই প্রোগ্রাম করা ছিল। নদী বা সমুদ্রের ধারে, গাছপালার মধ্যে. কুয়াশা, পাখির ডাক...

যাজ্ঞসেনী ফের হাই তুলল।

আমি অতি কষ্টে একটা হাই গিলে ফেলে বললাম, লগ্নভ্রষ্টা কাকে বলে জানো, যাজ্ঞসেনী?

না তো! কী ভ্রষ্টা বললে?

গাঁয়ে গঞ্জে যেসব মেয়ের বিয়ের লগ্নে বর আসে না তাদের বলে লগ্নভ্রষ্টা।

বর আসে না কেন?

অনেক সময় পণ বা দানসামগ্রী নিয়ে ঝগড়া হয়, বর তুলে নিয়ে যায় পাত্রপক্ষ।

হ্যাঁ, হ্যাঁ জানি। ডাউরির এগেনস্টে আমরাও তো মুভমেন্ট করছি।

খুব ভাল। কিন্তু গ্রামেগঞ্জে লগ্নভ্রষ্টাদের আর বিয়ে হয় না।

খুব খারাপ সিস্টেম।

তা তো বটেই। কিন্তু তুমি আজ লগ্নভ্রষ্টা, যাজ্ঞসেনী।

তার মানে?

তোমার লগ্ন বয়ে গেল, বিয়ে হল না।

এ মা! কী বলে রে ছেলেটা। বিয়ে আবার কী?

তোমার সঙ্গে আজ মৃত্যুর বিয়ে ছিল, যাজ্ঞসেনী।

যাজ্ঞসেনী বড় বড় চোখ করে একদৃষ্টে কিছুক্ষণ চেয়ে থাকে আমার দিকে। তারপর হেসে ফেলে, দুষ্টু কোথাকার। কিন্তু বিয়েটা হবে। দেখো।

মহাজনেরা কী বলেন জানো?

কী?

ঘুমও একরকমের মৃত্যু? ঘুমের মধ্যে মৃত্যুর ছায়া আছে।

তাই বুঝি?

বড় মৃত্যুর বদলে এখন ছোট করে একটু মরলে হয় না, যাজ্ঞসেনী?

যাজ্ঞসেনী হাই তুলে বলে, তোমার ভীষণ ঘুম পাচ্ছে বুঝি! আমারও।

তা হলে?

এক মাতাল ঘুমে সম্পূর্ণ আউট হয়ে যাওয়ার আগে সেই আমাদের পরস্পরের সঙ্গে শেষ কথা।

একটা বেড়ালের গলা ভেঙে গেছে। বিচিত্র এক গলায় সেটা ডাকছিল, গুরুং! গুরুং! গুরুং!

আমি জীবনে কোনও বেড়ালকে এরকম ডাকতে শুনিনি। ঘুমের অতল থেকে মাঝে মাঝে হাত তুলে অলস গলায় বলছি, যাঃ! যাঃ!

বেড়ালটা যাচ্ছে না। কেবল ডাকছে, গুরুং! গুরুং!

দুর্বল উপোসি জিম অবশেষে শিকল নাড়া দিল, টের পেলাম। খোনা স্বরে বেড়ালটাকে ধমকাল, ঘ্যাঁউ। ঘ্যাঁউ।

বেড়ালটা তবু যাচ্ছে না।

ঘুম ভেঙে সচকিতে উঠে বসি। বেড়াল নয়। দোতলার জানালায় এক অলৌকিক মানুষের মুখ।

চাপা জরুরি গলায় ট্যাপা বলে, গুরু! আচ্ছা ঘুম মাইরি। কখন থেকে ডাকছি। পাইপ বেয়ে উঠে গ্রিল ধরে ঝুলে আছি পাক্কা চল্লিশ মিনিট।

কী চাস, ট্যাপা?

কেসটা কী গুরু?

কীসের কেস?

গুড়িয়াটা কে? চিমনি?

কে গুড়িয়া?

মোটরওয়ালি গুড়িয়া দোস্ত। মালটা কে?

কী চাস, ট্যাপা?

কিছু মাল ঝাঁকতে এসেছিলাম গুরু। ভোর রাতে ওঘরে উঁকি মেরে দেখি এক নীল গুড়িয়া মিলির বিছানায় শুয়ে আছে। বাড়ির সামনে লাল মোটর। কেসটা কী? চিমনিকে ফের ইন করালে?

এলে কি তাড়িয়ে দেব?

চিমনির গাড়ি আছে সেকথা আগে বলোনি কেন দোস্ত?

বললে কী করতি?

আরও রেসপেক্ট করতাম।

চিমনিরা ঘ্যামা লোক আছে, ট্যাপা। ওর বাবার চারটে কারখানা।

মর গয়া দোস্ত। ওরকম মেসো থাকতে তুমি শালা গোরুর ঘাস কাটছ কেন?

কী চাস, ট্যাপা?

গদাইয়ের কুকুরটা আমাকে মার্ক করছে দোস্ত।

ও কিছু করবে না। তুই এখন যা, ট্যাপা।

দাঁড়াও দোস্ত, কথাটা শোনো।

আবার কী কথা?

চিমনির বাবার ক'টা কারখানা বললে?

চারটে।

দোস্ত। তুমি আমাকে কথা দিয়েছিলে মনে আছে?

কী কথা, ট্যাপা?

চিমনিকে আমার সঙ্গে...

তা আর হয় না রে, ট্যাপা।

কেন হবে না গুরু?

তুই সতীশ মাস্টারের ছোট মেয়ে ময়নার প্রেমে পড়েছিস।

কে সতীশ মাস্টার দোস্ত? কে ময়না?

ময়নার চোখের দেয়ালায় তোর মস্তানি ফুটে গিয়েছে সেদিন। ভুলে গেলি?

তোমার কেস আমি করে দেব দোস্ত। চিমনি কি স্বপ্ন, গুরু?

তার মানে?

চারটে হেমা, সাতটা রেখা, দশটা শাবানা এক করলে তবে চিমনি। মাইরি গুরু, তোমার মাসতুতো বোন বলে বলছি না, এ হচ্ছে ড্রিম। আমি শালা হাত ফসকে পড়ে যাচ্ছিলাম। ওর জন্য লাখো লাশ নামানো যায়।

তোর দ্বারা হবে না. ট্যাপা।

কী হবে না গুরু?

তুই পারবি না, ট্যাপা। এখন যা।

তুমি বিশ্বাস করছ না গুরু?

এখনও তুই জাতে উঠিসনি, ট্যাপা। তোর বন্দুক, পিস্তল নেই, এখনও তুই বোমা বাঁধতে শিখিসনি। তুই ক্যারাটে কুংফু জানিস না। শুধু হাত চালাচালি করে কি এ যুগে মস্তান হওয়া যায় রে?

কথাটা অন্য কেউ বললে তার জবান খেঁচে নিতাম। কিন্তু তুমি দোস্ত, আমার কিছু সিক্রেট জানো।

জানি, ট্যাপা। তবে ব্ল্যাকমেল করব না। সতীশ ঘোষকে মারার লোকের অভাব নেই। পুপুর মেলা টাকা আছে, কলকাতায় গুন্ডারও অভাব নেই। তুই যা।

ট্যাপা গর্জন করে ওঠে, কেসটা আমার গুরু। আর কেউ হাত দিলে হাত উড়িয়ে দেব।

অত লাফাস না, ট্যাপা। হাত ফসকে পড়ে যাবি।

গুরু।

বল।

চিমনিকে বলবে তো!

কী বলব?

কিশোরের মতো গলা, বিনোদ খান্নার মতো চেহারা, আর দুটো মার্ডার চার্জ...

একটা দীর্ঘশ্বাস ফেলি।

জানলা থেকে ট্যাপার মুখ খসে যায়। লালচে একটু আলোর আভা এসে পড়ে। ভোর হচ্ছে।

## ॥ ছয় ॥

পুকুরের ধারে জংলা জমির মধ্যে পড়ন্ত বেলায় একটা মানকচু সাপটে টেনে তুলতে হিমশিম খাচ্ছিলেন সতীশবাবু। ছাইগাদা, কাঁটাঝোপ, নর্দমার থিকথিকে গড়ানো জলে দুর্গম জায়গা। চারদিকে বিশাল বিশাল কচুপাতার অবরোধ।

স্যার!

কেডা রে?

আমি সুবীর, স্যার।

কোন সুবীর?

সেই যে স্যার, আর একদিন এসেছিলাম।

অ। তা আইজ আবার কী মতলবে?

একটু হেল্প করব, স্যার? কচুটা বোধহয় ভীষণ ভারী।

মানকচু ভারীই হয়। বিশ-পঁচিশ সের হাইস্যা খেইল্যা। হেলপ করবা? তা করো।

বলতে কী ছেলেবেলা থেকেই কচু ঘেঁচুর সঙ্গে আমার নিবিড় পরিচয়। জলে জঙ্গলে শাকপাতা, কচু, মেটে আলু খুঁজে খুঁজে শৈশব কাটেনি কি? একটু নেড়েচেড়ে গোড়া আলগা করে নিয়ে প্রকাণ্ড কচুটা ধীরে ধীরে তুলে দিলাম।

মানকচু বাটা খাইছ কোনওদিন?

খেয়েছি স্যার।

কেমন লাগে?

দারুণ।

দারুণ! ঢাকার কচু তো খাও নাই।

না স্যার, আমার জন্ম কলকাতায়।

তুমি বাঙ্গাল না ঘটি?

ফরিদপুরে দেশ ছিল স্যার। তবে আমরা...

তোমরা যে কী, হেইরে তোমরাই জানো না। নো আইডেনটিটি। বাঙ্গালেরও আইডেনটিটি আছে, ঘটিরও আইডেনটিটি আছে। এই কলকাত্তাইয়াগুলারই নাই। বোঝলা কিছু?

একটু-একটু স্যার।

কচুবাটায় কী কী লাগে কও তো?

নারকোল স্যার। আর সরষেবাটা।

আর?

কাঁচালঙ্কা আর একটু চিনি। আর সরষের তেল।

আর একটা জিনিসও লাগে। আমার মতো বুড়া হইলে বুঝবা হেই জিনিসটা না হইলে কচুবাটা কচুবাটার মতো লাগে না।

জিনিসটা কী স্যার?

দ্যাশের মাটি আর মায়ের হাতের গন্ধ। বোঝলা?

বুঝলাম।

সতীশবাবু দু'হাতের বুড়ো আঙুল আমার নাকের সামনে নেড়ে বললেন, কিছু বোঝো নাই। দ্যাশের মাটির গুণ বোঝবা ক্যামনে? তোমার তো দ্যাশই নেই। আর মা কেমন জিনিস হেইরে কি আইজকাইলকার পোলারা নি ফিল করে?

কবে স্যার।

কচু করে। বউ পাইলেই হারামজাদারা মা-বাপরে লাথি মাইরা যায় গিয়া। মায়ের হাতের গন্ধখান কেমন, বোঝবা কীসে?

বলে সতীশবাবু একটা দা দিয়ে কচুর মাথা থেকে পাতাগুলো কেটে ফেলতে লাগলেন।

একটু বাদে নরম সুরে বললেন, তোমার ছুটি ফুরায় নাই?

ফুরিয়ে এসেছে স্যার। কয়েকদিনের মধ্যেই চলে যাচ্ছি।

যাও, পলাও। বেঙ্গলে কেউ থাইক্যো না। এইখানে মানুষ থাকে না।

জবাব না দিয়ে চারদিকটা একটু আনমনে ঘুরে ঘুরে দেখি। তারপর খুব মৃদু গলায় বলি, এই দিকটায় একজন বুড়ি থাকত না, স্যার?

বুড়ি! তোমারে কে কইল?

কেউ না, স্যার। আমরা জানি। আমরা তো এখানকার আদি বাসিন্দা।

সতীশবাবু কচুর দিকে মনোযোগ দিয়ে বললেন, থাকতে পারে। বুড়িধুড়ির খবর রাখে কেডা?

এই মাঠের ধার দিয়ে সন্ধের পর যাওয়ার সময় অনেকে ভূতের ভয় পেত। আমরা রাম নাম করতে করতে দৌড় দিয়ে জায়গাটা পেরিয়ে যেতাম। লোকে বলে, বুড়ির অপঘাতে মৃত্যু হয়েছিল।

প্রায় আট-দশ কেজি ওজনের কচুটা তুলবার চেষ্টা করছিলেন সতীশবাবু। দু'বার কচুর আঁঠালো গা থেকে তার আঙুল পিছলে গেল।

বুড়িধুড়ির খবর দিয়া কী কাম? অখন বাড়িতে যাও।

যাই, স্যার। গড়াইবুড়ির কথা কি আপনি ভুলে গেছেন, স্যার?

সতীশবাবু কচুটা ছেড়ে কপালের ঘাম মুছলেন। বললেন, গড়াইবুড়ি? আছিল বোধহয় একজন। আবছা-আবছা মনে পড়ে। অনেক কালের কথা তো।

এইসব জমিজমা তারই ছিল, তাই সবাই তাকে এখনও একডাকে চেনে। আমার বাবা তাকে পিসি ডাকত। বাবার মুখেই শুনেছি, বুড়ির সেই জমি একজন গাপ করে।

দেখো হে বাবু, বেশি কথা কইয়ো না। সেই সস্তার আমলেও বুড়ি তিনশো টাকা কইরা কাঠা নিছিল। চাইরদিকে ডোবা, পগার, জঙ্গল, মশা, শিয়াল, জোক, ব্যাং, চোতরাপাতা, কেউ ছুইত নাকি এই জমি? কড়কড়া বিশ হাজার টাকা গুইন্যা দিছি। হেইটা কি গাপ করা হইল নাকি? তোমার বাবায় তো দেখতাছি মস্ত পণ্ডিত। অখন যাও তো বাপু, সইরা পড়ো।

রাগ করলেন, স্যার? আমি তো ভেবেছিলাম, জমিটা গাপ করেছিল অন্য লোক। আপনি তার কাছ থেকে কিনেছিলেন।

পাচ চল্লিশ বছর থানা গাইড়া আছি হে এইখানে। ইয়ার্কির কথা না।

তবে স্যার, গড়াইবুড়িকে চিনতে পারছিলেন না কেন?

সতীশবাবু ফের কচুটা তুলতে গিয়ে ব্যর্থ হলেন। কেজি দশেক ওজন তাঁর মতো বয়সের লোকের পক্ষে খুব কম নয় বটে, কিন্তু তবু তুলতে না পারার মতোও নয়।

কচুটা আমি ঘরে দিয়ে আসছি স্যার। আপনি রাখুন।

রাখো রাখো, আর দরদ দেখাইতে হইব না। অখন কও তো তোমার মতলবখান কী?

কিছু না, স্যার।

গড়াইবুড়ির কথা তবে ওঠে ক্যান?

খুব অবাক হয়ে বলি, গড়াইবুড়ির কথা তো এখনও সবাই বলাবলি করে।

সতীশবাবু একটা ঢোঁক গিললেন, কী কয় মাইনষে?

বলে গড়াইবুড়িকে কে বা কারা এক রাত্রে গলা টিপে মেরে রেখে গিয়েছিল।

কইলেই হইল? বুড়া-বুড়িরা এমনেই মরে।

গড়াইবুড়ির গলায় আঙুলের ছাপ অনেকে দেখেছে।

কেডা-কেডা? নাম কও।

অনেকে, স্যার। তখন সেটাই ছিল টক অফ দি টাউন। গড়াইবুড়ি মরার পরই তার ভিটেটা আর-একজন এসে দখল করে।

মহেন্দ্র ঘোষ। দখল তো আর জবরদস্তি করে নাই। আমার লগে কথাই আছিল বুড়ি মরলে তার ভিটাখান আমি নিমু।

বুড়ি যতদিন বেঁচে ছিল খুব শাপশাপান্ত করত।

বুড়িগো স্বভাব যাইব কই? গাইল দেয়, শাপ দেয়, চাক্কা মারে। বাপু হে, পুরানা কাসন্দ ঘাইট্যা লাভ নাই।

ঘাঁটছি না স্যার, মনে পড়ল তাই বললাম। বাইরে থাকি বলে এ জায়গাটার কথা খুব ভাবি তো। তাই সব মনে পড়ে।

ভাল। অখন যাও, আমার কাম আছে।

তাড়িয়ে দিচ্ছেন, স্যার?

না খেদাইলে কি যাইবা? তখন থিকা কেবল টিকটিক করত্যাছ। কথার মইধ্যে কথা নাই, কেবল বুড়ির হেনা বুড়ির তেনা।

বুড়িকে নিয়ে যে আবার কথা উঠেছে, স্যার!

কচুটা তিনবারের বারও মিস করলেন সতীশবাবু, আবার কথা উঠছে? এত কথা ওঠে ক্যান? কীসের কথা?

লোকের যে সন্দেহ হয়, স্যার।

কীসের সন্দেহ?

যে লোকটা বুড়িকে খুন করেছিল সে আজও বেঁচে আছে।

মহেন্দ্র ঘোষ? তোমারে কে কইছে? মহেন্দ্র মরছে দশ বছর আগে।

খুনটা কি মহেন্দ্র ঘোষ করেছিল, স্যার?

কচুটার জন্য নিচু হয়েও আবার ছিটকে দাঁড়ালেন সতীশ ঘোষ, ক্যান, মহেন্দ্র খুন করব ক্যান?

এই যে বললেন।

কখন কইলাম? তুমি বাপু যাইবা কি না কও তো! এই পাড়ার পোলারা কিন্তু ভাল না। একখান ডাক দিলে মার মার কইরা আইয়া পড়ব।

আমি আপনার ছাত্র ছিলাম, স্যার।

গোটা পরগণায় আমার মেলা ছাত্তর। ছাত্তর বইল্যা কি মাথা কিন্যা নিছ না কি?

মাস্টারমশাই হয়ে পাড়ার ছেলেদের দিয়ে নিজের ছাত্রকে মার খাওয়াবেন?

বেয়াদবি করলে আর উপায় কী?

বেয়াদবি হবে কেন, স্যার? এ পাড়ার অনেকেও তো কথাটা বলে বেড়াচ্ছে।

মিছা কথা। কেউ কিছু জানে না।

তা অবশ্য ঠিক। আপনি ছাড়া আর বিশেষ কেউ কিছু জানে না। শুধু গুজব ছড়ায়।

তইলে? অখন বোঝলা তো!

মাথা নাড়লাম, না স্যার, বুঝিনি। গড়াইবুড়ি যদি খুনই না হবে তা হলে এত বছর পরও লোকে কথাটা তুলছে কেন? কেনই বা পোস্টার দেওয়ার তোড়জোড় চলছে?

কীসের পোস্টার?

গড়াইবুড়ির হত্যার তদন্ত চাই, গড়াইবুড়ির হত্যাকারীর কালো হাত ভেঙে দাও, গুঁড়িয়ে দাও—এইসব।

কোন আহাম্মকে এই পোস্টার দিব?

সবাই আহাম্মক নয়, স্যার। অনেকে বলে গড়াইবুড়ির ডেথ সার্টিফিকেটে কেউ সই করেনি। তাকে এমনিই মাঠের ধারে জ্বালিয়ে দেওয়া হয়েছিল।

মিছা কথা। বুড়ির ডেথ সার্টিফিকেট লেখছিল রহমান ডাক্তার। বুড়া মানুষ। সাচ্চা লোক।

বুড়ো রহমান স্যার?

তবে আর কেডা ডাক্তার আছিল এইখানে? ধন্বন্তরি। তবে শ্যাষ বয়সে চোখে দেখত না, কানেও শুনত না। লেখতে হাত কাইপ্যা কাইপ্যা যাইত। তবু লেইখ্যা দিছিল।

সেইজন্যই তো লোকের আরও সন্দেহ। রহমান ডাক্তার চোখে দেখত না। তার সার্টিফিকেটের কোনও মূল্য নেই।

মাইনষের কথার বড় মূইল্য! অখন দিক কইরো না বাপু, যাও। খাড়াও, তোমারে একখান নাইরকল দিয়া দেই। আমার গাছের নাইরকল, খুব মিষ্টি। মায়ে নিজের হাতে গাছখান লাগাইছিল।

নারকোল স্যার? না থাক।

সতীশবাবু ভারী আদরের গলায় বললেন, ক্যান? থাকব ক্যান? বাজারে নাইরকলের যা দাম! একখান লইয়া যাও। কোরাইয়া মুড়ির লগে খাইয়ো। নাড়ু তক্তি তো আর একখান নাইরকলে হইব না।

কচুটা তুলতে গিয়ে সতীশবাবু হঠাৎ হুমড়ি খেয়ে পড়লেন। তারপর উঠে বললেন, বড় পিছলা।

আমি মৃদু হাসলাম। হাতে দা, তবু সতীশবাবুর বুদ্ধি কাজ করছে না। কচুটা তিনটে বা চারটে টুকরো করলেই বহন করা সহজ হয়ে যায়। তবু এই সহজ উপায়টা ওঁর মাথায় আসছে না।

মহেন্দ্র ঘোষ কাজটা না করলেও পারত, স্যার।

কচুটার দিকে হতাশভাবে কিছুক্ষণ তাকিয়ে থেকে সতীশবাবু বললেন, কোন কাজটা?

বুড়ি তো এমনিতেই মরত। বয়স হয়ে গিয়েছিল নব্বুইয়ের কাছাকাছি।

তোমারে কইছে! বুড়ির তাকত তো দেখো নাই! রোজ তিন বালতি গোবরের ঘুইট্যা দিত। ডালপালা কুড়াইয়া ভুর করত রোজ মন খানেক কইরা। গোরুর দুধ দোয়াইয়া নিজে লইয়া গিয়া বাড়ি বাড়ি বিক্রি করত।

স্বাস্থ্য ভাল ছিল বলুন।

স্বাস্থ্য, ওরে বাবা, আমাগো জুয়ান বয়স তখন, বুড়ির লগে দমে পারতাম না।

তবে স্যার, বুড়ি হঠাৎ মরে গেল কেন?

সতীশবাবু আমার দিকে অসহায়ভাবে তাকালেন, মরল কেন? মাইনষে মরে ক্যান? মরণের সময় হইলেই মরে। বুড়ির হইছিল সন্ন্যাস। তোমাগো সেরিব্রেল আর কী।

রহমান ডাক্তার কি তা-ই লিখেছিলেন?

সতীশবাবু মাথা নাড়লেন, মনে নাই। কচুবাটা কেমন খাও?

দারুণ স্যার।

একটু লইয়া যাইয়ো, নাইরকল দিয়া, কাচামরিচ দিয়া... বোঝলা এইসব জিনিস ঢাকায় যেমন স্বাদ আছিল তেমন এইখানে নাই।

ওটা স্যার আপনার সংস্কার।

সতীশবাবু বুঝদারের মতো মাথা নাড়লেন, তাই হইব। তবে কিনা সংস্কারও কম কথা না। তোমার মা যে তোমার মা, বাপ যে বাপ হেইটাও সংস্কার। তাই বইল্যা কি আর সম্পর্ক তুইল্যা দেওন যায়?

কথাটা ঠিক, স্যার।

তবে জমি বড় জব্বর আছিল হে। দেশে তো যাও নাই। আমাগো দেশের বাড়িতে ছন্চাতলায় একখান মানকচু তুলছিলাম একবার। বিশ্বাস করবা না। পাক্কা ত্রিশ সের। খাইয়া শেষ করতে পারি না। পোস্টার কারা লেখব কইলা?

পাড়ার লোক।

খাড়াও পোলাগুলিরে আইজই কমু। মৃগাঙ্করেও একটু এলার্ট করতে হইব।

আপনার বড় ছেলে স্যার, ওদের পক্ষে।

কাগো পক্ষে?

মানে পোস্টার পার্টির পক্ষে।

অকাল কুষ্মাণ্ড। জুতাইয়া দিতে হয়। কী কয় গর্ভস্রাবটায়?

ওঁরও সন্দেহ, স্যার।

কীসের সন্দেহ?

খুনটা হয়েছিল, স্যার।

যখন হইছিল তখন তো গর্ভস্রাবটায় মাটির লগে কথা কয়। ও জানে কী?

লোকের কাছে শুনেছে।

সতীশবাবু একটা দীর্ঘশ্বাস ফেললেন। চারদিকে পাতলা কুয়াশার আবরণে ভুতুড়ে অন্ধকার নেমে আসছে। জলেজঙ্গলে জ্বলে জ্বলে নিভে যাচ্ছে জোনাকি পোকা। উত্তুরে হিম বাতাস নারকোল গাছের পাতায় শব্দ করে গেল।

কচুটা সতীশবাবু তুলতে পারছেন না। চেষ্টা করছেন।

আপনি কষ্ট করবেন না, স্যার। আমি তুলে দিয়ে আসছি।

কবে মহারাষ্ট্রে যাইবা যেন কইলা!

কয়েক দিনের মধ্যেই।

ভাল। বেঙ্গলে থাকবা ক্যান? বেঙ্গল ইজ ডেড। আমাগো বারোটা বাজাইল কে জানো? গান্ধী আর জিন্না।

তা বটে।

সতীশবাবু শক্ত করে দা চেপে ধরলেন। দাঁতে দাঁত পিষে বললেন, বেঙ্গল ইজ ডেড। মাউড়ারা হগ্গলই দখল করব। আমাগো কথা পার্লামেন্টে কইব কে কও? শ্যামাপ্রসাদ ইজ গন, বিধান রায় ইজ গন, নেতাজিরে তো মাইরাই ফেলাইল...

কেউ নেই, স্যার।

হেই তো কই। বেঙ্গল ইজ বিয়িং পারচেজড বাই আদার পিপল। বোঝলা? হেই পাচচল্লিশ বছর আগেও এক মাউড়া আইয়া এই জমি দখল নিতে চায়। গড়াইবুড়ি তো তারেই প্রায় বেইচ্যা দিছিল।

তারপর?

মাঝখানে আমি আইয়া সময়মতো পড়লাম। বুড়িরে অনেক বুঝাইলাম।

বুড়ি বুঝল, স্যার?

বুঝল।

বুড়িটাকে মারার দরকার ছিল না, স্যার।

সতীশবাবু আবার কচুটা তুলতে নিচু হলেন। মুখটা আড়াল হল। একটু ধীর স্বরে বললেন, দরকার আছিল। তুমি বোঝবা না। দরকার আছিল। আমারে চাইর বিঘা বেইচ্যাও বুড়ির অনেক জমি আছিল। হেইরে কিননের পয়সা কই পামু? বুড়ি তখন মাউড়াটারে বেইচ্যা বহে আর কী।

তারপর স্যার?

মহেন্দ্ররে দেশ থিক্যা আনাইলাম। সাক্ষাৎ ডাকাইত। কত মাইনষের যে গলা কাটছে!

আপনার কষ্ট হল না, স্যার?

হইল। হইব না ক্যান? তবে ইট ওয়াজ ফর বেঙ্গল।

বুঝেছি স্যার।

সতীশবাবু কচু তুলতে নিচু হয়ে সেই যে মুখ লুকিয়েছেন আর তুললেন না। ধীর স্বরে বললেন, অখন যাও। আমারে একটু একা থাকতে দাও।

একটা দীর্ঘশ্বাস ফেললাম। চারধারে বড় বড় কচুপাতার অবরোধ। অন্ধকার ঘনিয়ে আসছে। কুয়াশা। শীত। সতীশবাবু উবু হয়ে বসে কচুটার গায়ে হাত বোলাচ্ছেন।

আমার আর কিছু দেখার ছিল না। ধীরে ধীরে পিছু ফিরে হাঁটতে লাগলাম। মাথাটা অবসন্ন। শরীর ভার। শীত করছে। দেখতে পাচ্ছি বৃষ্টির দিন। বারান্দায় নিলডাউন হয়ে বসে আছি। সতীশবাবু মাথায় ছাতা ধরে দাঁড়িয়ে আছেন।

পিছনে কচুপাতায় একটা ঝটাপটির শব্দ হল কি? একটা অস্ফুট চিৎকার?

আমি ফিরে তাকালাম না। জোর কদমে হেঁটে বাগানের বেড়া ডিঙিয়ে মাঠ পেরোতে লাগলাম।

## ॥ সাত ॥

ভূত দেখা চোখে আমার দিকে চেয়ে ছিল পুপু। মুখ শুকনো। চোখ বসা। অনেকক্ষণ চেয়ে থেকে ফিসফিস করে বলল, হয়ে গেছে?

হ্যাঁ, পুপু।

শুনে পুপু টেবিলের ওপর উপুড় হয়ে পড়ে নিজের চুল দু'হাতের মুঠোয় খামচে ধরল। টেবিলের ওপর নিজের অস্থির মুখ ঘষতে লাগল বারবার। ওর শরীর বার বার ফুলে ফুলে উঠতে লাগল কান্নায়। তারপর স্থির হল। আমি একদৃষ্টে ওর দিকে চেয়ে চুপচাপ বসে রইলাম।

অনেকক্ষণ বাদে খুব ধীরে ধীরে মুখ তুলল পুপু। সেই মুখ ভেসে যাচ্ছে চোখের জলে। করমচার মতো লাল দুই চোখ। ঠোঁট কাঁপছে।

পুপু তার ড্রয়ার খুলল।

আমি বললাম, আমার এক বিশ্বস্ত বন্ধু ছিল, পুপু। তার নাম ট্যাপা।

পুপু হাত তুলে আমাকে থামিয়ে বলল, আমি কিছু শুনতে চাই না, কানু। নো ডিটেলস। নাথিং।

আমি মাথা নাড়লাম। বুঝেছি।

পুপুর দেওয়া টাকার বান্ডিল পকেটে ভরে উঠে দাঁড়াই। বলি, আবার কখনও দরকার হলে...

না কানু। তুই যা। প্লিজ যা।

আমি মাথা নাড়লাম।বুঝেছি। কিন্তু আমি জানি এর পরের বার পুপুর আর এত কষ্ট হবে না। কান্না পাবে না। তারপরের বার শোক আরও কমে যাবে।

না, ভুল বললাম। পুপুর হয়তো আমাকে সত্যিই আর দরকার হবে না। কারণ আমার মনে হয় না সতীশবাবুর মতো তেড়িয়া, ঘাড়শক্ত এবং আহাম্মক আর কোনও অদূরদর্শী বাঙালি আছেন!

চলি, পুপু!

যা, কানু।

ফিরে এসে আমি টাকাগুলো গুনতে বসি। ঠিকঠাক দশ হাজার। কারও কোনও ভাগ নেই। কেউ চাইবে না।

যেসব মালমশলায় খুনি মস্তান তৈরি হয় তার কিছু অভাব ট্যাপার মধ্যে তো ছিলই। দয়া মায়া প্রেম মমতা ইত্যাদি যেসব খানাখন্দে মানুষ যখন-তখন পড়ে যায়, খুনি বা মস্তানদের সেরকম পড়তে নেই। বাজারের মোড়ে একটা ল্যাংড়া বাচ্চা ভিখিরিকে ও রোজ পয়সা দিয়ে আসত। একজন ধূপকাঠির ফিরিওলার কাছ থেকে ফি হপ্তায় ধূপকাঠি কিনত অকাজে। বাসে ট্রামে ও প্রায়ই

বুড়োদের সিট ছেড়ে দিত। ট্যাপা নামক যন্ত্রটিকে আমি খুব ভালভাবে চিনতাম। তাই তার নিয়তি কোথা দিয়ে এল তা কল্পনা করে নিতে অসুবিধে হয় না আমার। সতীশবাবুর হাতে একখানা ধারালো দা ছিল। ট্যাপা অন্ধকারে সেটা দেখেনি। তার চোখে ভাসছিল জয়া ভাদুড়ির মতো ময়নার দু'খানা চোখ। একটু দ্বিধা ছিল মনে। দ্বিধা ছিল হাতে পায়ে।

শেষ অবধি হয়তো ছোরাটা বসাতে পারত না ট্যাপা। জাতে ওঠার জন্যও না। চিমনির জন্যও না। শেষ মুহূর্তে হয়তো পড়ে যেত 'বুড়ো মানুষকে মারব?' গোছের কোনও দুর্বলতার খাদে। তখন সতীশবাবু মুখ তুলেই দেখতে পেয়েছিলেন তার নিয়তিকে। শেষ বাঙালির উচ্ছেদ! শেষ বাঙালির উচ্ছেদ! বিক্রমপুরের সেই গাঁয়ে শকুনের ছায়া!

একদিকে দা, আর একদিকে ছোরা। অন্ধকার, কুয়াশা, শীত।

চুয়াত্তর বছরের সতীশবাবু বিশাল সেই মানকচুর বুক ভিজিয়ে দিয়েছিলেন অঢেল রক্তে। স্বরচিত বিক্রমপুর থেকে জ্যান্ত অবস্থায় এক চুলও নড়েননি তিনি। ট্যাপা দু'দিন লড়েছিল হাসপাতালে। ডিলিরিয়ামের মধ্যেও জ্ঞান ফিরে আসত মাঝে মাঝে। বলত, দোস্ত, শোলে-র ডেথ সিনে অমিতাভ জয়াকে কী বলেছিল বলো তো?

মনে নেই, ট্যাপা।

আঃ কী যেন বলেছিল মাইরি!... মনে পড়ছে না...

কখনও বলত, অমিতাভ... বুঝলে... ঠিক অমিতাভর মতো লাগছে... ডেথ সিনটা ভাবো...বুকে গুলি...বহোৎ আচ্ছা সিন হ্যায় দোস্ত...

আশ্চর্য এই যে একবারও চিমনির কথা বলেনি। শুধু বলত, জয়ার যা চোখ... মরে ভি সুখ আছে... ময়না আসেনি দোস্ত?...

আসেনি। সে কথা বলা হয়নি ট্যাপাকে। পুলিশ পাহারায় হাসপাতালে তার মৃত্যু অবধি না।

যাজ্ঞসেনীকে মিলির ঘরে ঘুমোতে দেখেছিল বুনি। সেইদিন। আমাকে পাগলের মতো নাড়া দিয়ে জাগিয়ে তুলে বড় বড় চোখে চেয়ে বলেছিল, মরণ! ওটা কে গো? কোত্থেকে ধরে আনলে?

চুপ বুনি, চুপ। ওর ঘুম ভেঙে যাবে।

অবিশ্বাসভরে বুনি কিছুক্ষণ চেয়ে ছিল আমার দিকে। তারপর এক দৌড়ে সিঁড়ি দিয়ে নেমে চলে গিয়েছিল। আর আসেনি।

অনেক বেলায় ঘুম ভেঙে হাই তুলে খুব অবাক হয়ে গিয়েছিল যাজ্ঞসেনী।

সুবীর! আমি বেঁচে আছি!

আছোই তো, যাজ্ঞসেনী।

অথচ কী স্বপ্ন দেখলাম জানো?

কী স্বপ্ন, যাজ্ঞসেনী?

খুব উঁচু একটা নির্জন টাওয়ারের ওপর একা চুপ করে বসে আছি। চারদিকে কালো আকাশ। ভীষণ কালো। আব জানো টাওয়ারে কোনও সিঁড়ি নেই। কী করে অত ওপরে উঠলাম তাই ভাবছি বসে বসে। হঠাৎ মনে হল, এটাই তো স্বাভাবিক। আমি তো বেঁচে নেই। কী অদ্ভুত স্বপ্ন বলো? ভয়ে কুঁকড়ে যাচ্ছিলাম ঘুমের মধ্যে।

চা করি, যাজ্ঞসেনী?

করো। উঃ, আজ কত কী করব। নাচব, গাইব, লাফাব।

কেন, যাজ্ঞসেনী?

বেঁচে আছি যে!

যাজ্ঞসেনীও আর আসেনি। শুধু মাঝে মাঝে ফোন করে।

তোমাকে কী বলে যে ধন্যবাদ দেব! উঃ তোমার জন্যই...

ক'টা প্রেমপত্র পেলে, যাজ্ঞসেনী?

ওঃ, অনেক অনেক। রোজ পাই তো। শোনো মা আর বাবার মধ্যে একটা মিটমাট হয়ে যেতে পারে।

গুড নিউজ, যাজ্ঞসেনী।

আফটার অল আমরা অর্থাৎ ছেলেমেয়েরা বড় হয়েছি তো। আমাদের মুখ চেয়ে ওঁরা মিটিয়ে নিচ্ছেন। মিটে গেলে আমি কী করব জানো?

কী?

রোজ ওদের ঝগড়া লাগাব।

সেই রাত্রিটার কথা আমার খুব মনে থাকবে, যাজ্ঞসেনী।

আমারও। ছাড়ছি, সুবীর।

আচ্ছা, যাজ্ঞসেনী।

মনশ্চক্ষে দেখতে পাই সেন্ট্রাল রোডের মস্ত জলা জমিতে পুপুদের আর্থমুভার নেমে পড়েছে। নেমেছে বুলডোজার। তাদের মুখে মুখে উড়ে যাচ্ছে কচুবন, পগার, শাকের খেত, নারকোল গাছ, মাটির সঙ্গে মিশে যাচ্ছে সতীশ মাস্টারের বাড়ি। বাজারের চেয়ে অনেক বেশি দর পেয়ে উঠে গেছে তাঁর পরিবার। শুরু হচ্ছে নতুন পৃথিবীর নির্মাণ। বিক্রমপুর গুঁড়িয়ে যাচ্ছে চাকার তলায়। শ্রমিক ও কামিন, সারভেয়ার ও ওভারশিয়ার, ইঞ্জিনিয়ার ও মেকানিক মিলে হাজারটা মানুষ নেমে পড়েছে জলাভূমিতে। বদলে দিচ্ছে কলকাতার রূপ।

আমি বসে থাকি গদাই ডাক্তারের দোতলায়। একা।

বারান্দায় শিকলের সামান্য শব্দ হয়।

জিম।

জিম মুখ তোলে। বড় কষ্টে। জিভ ঝুলে আছে। চামড়া কুঁচকে গেছে। প্রকাণ্ড শরীরে ফুটে উঠছে পাঁজরা। চারদিকে পড়ে আছে মাছ। পচছে গলছে।

আজও জিম শ্রদ্ধার সঙ্গে উঠে দাঁড়ানোর চেষ্টা করল। পারল না। চারটে পা থর থর করে কাঁপছে। পিছলে যাচ্ছে।

অ্যাকোয়েরিয়ামের শেষ মাছটা ওর নাকের ডগায় দুলিয়ে মুখের সামনে ফেলে দিই। বড় আশায় একটু শোঁকে জিম। তারপর বিতৃষ্ণায় মুখ ফিরিয়ে নেয়।

হেরে যা জিম।

দিশি কুকুরের মতো গলায় জিম সামান্য একটু কেঁউ শব্দ করে। তারপর এগিয়ে যেতে থাকে অবশ্যম্ভাবী ঝিমুনির মধ্যে।

সত্য বটে, সবাই হারে না জিম। কেউ কেউ হারে।

জিম লেজ নাড়ল। খুব আস্তে।

একবার, শুধু একবার একটা মাছ মুখে তুলে নে, জিম। শুধু একবার।

জিম লেজ নাড়ল।

আমি একদৃষ্টে তার দিকে চেয়ে রইলাম কিছুক্ষণ। তারপর একটা দীর্ঘশ্বাস ফেলে উঠলাম। মাংসের ছাঁট, হাড় আর ভিটামিন দেওয়া গমের খিচুড়িটা চড়িয়ে দিইগে। জিম খাবে।

১৯২৯ সালের শীতকালের এক ভোরে হেমকান্ত চৌধুরীর হাত থেকে দড়ি সমেত কুয়োর বালতি জলে পড়ে গেল। অসহনীয় শীতের সেই নির্জন ব্রাহ্মমুহূর্তে অন্ধকারে হেমকান্ত অসহায়ভাবে দাঁড়িয়ে শুনলেন জলে দড়ি ও বালতির পড়া ও ডুবে যাওয়ার শব্দ। তাঁর জীবনে এরকম ঘটনা এই প্রথম।

একটু দূরে উঁচু বারান্দার ধারে হ্যারিকেনটা রাখা। তার আলো কুয়োর পাড়ে খুব ক্ষীণ হয়ে আসছে। হেমকান্ত সেই একটুখানি আলোয় নিজের দু'খানা হাতের পাতার দিকে চেয়ে দেখলেন। এই বিশ্বস্ত হাত থেকে গতকাল পর্যন্ত কখনও কুয়োর বালতি পড়ে যায়নি।

হেমকান্ত বিস্ময় ও অবিশ্বাসভরে নিজের দু'খানা হাতের দিকে চেয়ে রইলেন অনেকক্ষণ। তারপর সিদ্ধান্তে এলেন, তিনি বুড়ো হয়েছেন। যথেষ্ট বুড়ো।

বাড়িতে দড়ি আছে, বালতি তোলার কাঁটাও মজুত। ইচ্ছে করলে হেমকান্ত কেউ জানবার আগেই বালতিটা তুলে ফেলতে পারতেন। কিন্তু সে চেষ্টা আর করলেন না। কেনই বা করবেন? জীবনের অনেক কাজকেই আজকাল তাঁর তুচ্ছ বলে মনে হয়।

১৯২৯ বা তদানীন্তন কালে বয়স ত্রিশ পেরোলেই গড়পড়তা বাঙালি পুরুষ নিজেকে বুড়ো ভাবতেন। পঁয়ত্রিশ-ছত্রিশ বছর বয়সে অনেকেরই নাতি-নাতনি হতে শুরু করত। কাজেই নিজেকে বুড়ো ভাবার দোষ ছিল না। সেই হিসেবে হেমকান্তকেও বুড়োর দলে ফেলা যায়। ঘটনার সময় তাঁর বয়স কমবেশি পঁয়তাল্লিশ। উনিশ বছর বয়সে তাঁর বিয়ে হয় কিশোরগঞ্জের মোক্তার সুধীর চক্রবর্তীর মেজো মেয়ে সুনয়নীর সঙ্গে। পঁয়ত্রিশ বছর বয়সেই তিনি ছয় সন্তানের জনক হন। সাঁইত্রিশে বিপত্নীক। তাঁর জ্যেষ্ঠ পুত্র কনককান্তির বয়স চব্বিশ। বিবাহিত এবং দুই সন্তানের পিতা। মেজো সন্তান মেয়ে সবিতা। তার বরিশালে বিয়ে হয়েছে। তৃতীয় জন ছেলে জীমূতকান্তি। সেও বিবাহিত, তবে সন্তান হয়নি। চতুর্থ ও পঞ্চম পর পর দুই মেয়ে ললিতা ও বিশাখা। ললিতার বিয়ে দিয়েছেন কলকাতায়। ষষ্ঠটি পুত্র সন্তান। বয়স দশের বেশি নয়। তার নাম প্রথমে রাখা হয়েছিল কৃষ্ণকান্তি। হেমকান্ত পরে নিজের নামের আদলে কান্তির বদলে কান্ত যোগ করায় এখন সে কৃষ্ণকান্ত। বিশাখা ও কৃষ্ণকান্ত ছাড়া হেমকান্তর কাছে কেউই থাকে না। প্রকাণ্ড বাড়ি হা-হা করছে। আছে বিশ্বস্ত কয়েকজন দাস-দাসী, একটা বশংবদ দিশি হাউন্ড জাতীয় সড়ালে কুকুর। একটা বুড়ো ময়ূর। কয়েকটা পোষা পাখি। গোটা দশেক গোরু। কয়েকটা কাবলি বেড়াল।

জমিদার-সুলভ কোনও বদ অভ্যাস হেমকান্তর বংশে কারও নেই। হেমকান্তও সেসবের ঊর্ধ্বে। মদ ছোঁন না, বাইজি নাচান না, ইয়ারবন্ধুও বিশেষ নেই। এমনকী পাশা তাস ইত্যাদিরও নেশা নেই তাঁর। বড় ভাই বরদাকান্তর বাল্যকাল থেকেই একটা উদাসী ভাব ছিল। যৌবনে ভাল করে পা দেওয়ার আগেই সে একদল সন্ন্যাসীর সঙ্গে ভিড়ে নিরুদ্দেশ হয়ে যায়। বরদাকান্তর পরিত্যক্তা স্ত্রী প্রভা ঢাকায় তাঁর বাপের বাড়িতে আজও জীবন ধারণ করে আছেন। কেমন আছেন তা হেমকান্ত জানেন না। তাঁর ছোট এক ভাই ছিল। নলিনীকান্ত। তার পরোপকারের নেশা ছিল। ব্রহ্মপুত্রে এক ঝড়ের রাত্রে তার নৌকাডুবি হয়। নৌকোর অন্যান্য যাত্রীরা বেঁচে গেলেও নলিনীকান্তর লাশ পাওয়া যায় ঘটনাস্থল থেকে তিন মাইল ভাঁটিতে। তিন ভাইয়ের স্বভাবেই মিল আছে। কেউই খুব

বিষয়াসক্ত নন। এসরাজ বাজানো ছাড়া হেমকান্তর কোনও আমোদ-প্রমোদও নেই। একসময়ে ফুটবল খেলতেন। ব্যস, আর কিছু নয়। তিনি স্বাবলম্বী, আত্মনির্ভরশীল, শান্ত ও হিসেবি মানুষ। কোনও ব্যাপারেই তিনি অসতর্ক নন। তাঁর জমিদারি খুব বড় নয়। অন্যান্য জমিদারের তুলনায় তিনি নিতান্তই চুনোপুঁটি। তবে হেমকান্ত কারও সঙ্গে পাল্লা দেওয়ার চেষ্টা করেন না। তাঁর চাল-চলতিও জমিদারের মতো নয়। দাপট নেই, রাগ নেই, কর্তৃত্ব নেই। তাঁর কথা কম, হাসি কম, ভালবাসা বা আবেগও নগণ্য।

হেমকান্ত হ্যারিকেনটা বাইরে রেখে ঘরে ঢুকলেন। অন্যান্য দিন এই সময়ে তিনি আহ্নিক করতে বসেন। আজ বসলেন না। তাঁর শান্ত ও ভাবলেশহীন মন আজ কিছু চঞ্চল। বিলিতি টেবিল-ল্যাম্পের সলতে ধরিয়ে তিনি বসলেন বিষয়টি নিয়ে চিন্তা করতে।

"ইহাই কি বার্ধক্য নহে? পেশির দৌর্বল্য দেখা দিয়াছে, স্নায়ু আর আগের মতো সতেজ নাই। ক্রমে ক্রমে স্থবিরতা আসিবে। আয়ু ফুরাইবে।। যৌবনে প্রায় কেহই মৃত্যুকে ভয় করে না। কিন্তু রক্তের তেজ কমিয়া আসিলে দিনান্তে একা বসিয়া প্রিয় ও মৃতদের কথা ভাবিতে গিয়া কখন যেন পৃথিবীর সহিত আসন্ন বিরহের কথা মনে করিয়া হৃদয় ভাবাক্রান্ত হইয়া উঠে। সেদিন কোকাবাবুকে দেখিতে গিয়াছিলাম। উদুরিতে পেটটা ফুলিয়া ঢাক হইয়াছে। পিঠভরা বেডসোর। হাঁ করিয়া কষ্টে শ্বাস লইতেছেন। একেবারে শেষ অবস্থায় তাঁহাকে বাড়ির পিছন দিকে একটি ঘরে স্থানান্তরিত করা হইয়াছে। ঘরে ঢুকলেই মনে হয় চারিদিক মৃত্যুর বীজাণুতে ভরা। ঘরের এক কোণে একটি ভাড়াটিয়া কীর্তনীয়া ছোট্ট করতাল লইয়া ক্লান্ত ও যান্ত্রিক স্বরে তারকব্রহ্ম নাম করিতেছিল। গুণ্ঠনবতী এক দাসী কেবল তাঁহার পরিচর্যা করিতেছে। বাহিরের ঘরে তাঁহার দুই পুত্র উদ্বিগ্ন মুখে বসা। মেয়েরাও আসিয়াছে। কান্নাকাটিও কিছু কিছু চলিতেছে। কোকাবাবুর স্ত্রী চিররুগ্না। তাঁহাকে আমি বিশেষ হাঁটাচলা করিতে দেখি নাই। সেদিনও তিনি শয্যাশায়িনী ছিলেন। কোকাবাবুর জন্য যে বিশেষ শোক অনুভব করিতেছিলাম তাহা নহে। তাঁহার যথেষ্ট বয়েস হইয়াছে। কিন্তু সেই সময় একটি ঘটনায় সমস্ত চিত্রটিরই এক অন্যরূপ অর্থ প্রতিভাত হইল। কোকাবাবুর নাতি শরৎ অকস্মাৎ এক হাতে বন্দুক ও অন্য হাতে গোটাকয় মৃত বেলেহাঁস লইয়া ঘরে প্রবেশ করিল। বলিল, 'চর থেকে মেরে আনলাম বাবা, আজ আর খালিহাতে ফিরিনি।' তোমাকে কী বলিব। সেই ঘোষণায় এবং বেলেহাঁস দেখিয়া বাড়ির লোকজনের মধ্যে যেন একটা উত্তেজনা বহিয়া গেল। শরৎ কিশোর বয়স্ক। তাহার টিপ যে কী সাংঘাতিক হইয়াছে এবং তার সাহসও যে কত তাহাই তাহার বাবা গগন আমাকে বুঝাইতে লাগিল। শুনিতে শুনিতেই টের পাইলাম, ভিতরবাড়িতে বেলেহাঁস তরিবৎ করিয়া রাঁধিবার নানা তোড়জোড় চলিতেছে। কয়েক মুহূর্তের জন্য যেন কোকাবাবুকে সকলেই ভুলিয়া গেল। বার্ধক্যে ও মৃত্যুতে যে মানুষ কতটা একা ও নিঃসঙ্গ তাহা সেদিন বুঝিলাম। এও বুঝিলাম কোকাবাবুর আত্মীয়-পরিজনের মুখে যে উদ্বেগ ও আগাম শোকের ছাপ পড়িয়াছে তাহার সবটাই খাঁটি নয়, ছদ্মবেশও আছে। সেইদিনই মনে প্রশ্নের উদয় হইল, আমাদের প্রিয় পরিজনদের মধ্যে যে ভালবাসা সমবেদনা ও প্রেম দেখিতে পাই তাহার অনেকটাই বোধহয় আমাদের চোখের ভ্রম। সচ্চিদানন্দ, এবার একবার লম্বা ছুটি লইয়া আস। তোমারও আমার মতোই বয়স হইয়াছে। জীবনের মেকি ও খাঁটিগুলিকে বাছাই করার জন্য তোমার সঙ্গে দীর্ঘ পরামর্শ আছে।..." পরদিন এই চিঠি হেমকান্ত লেখেন তাঁর আবাল্য সুহৃদ সচ্চিদানন্দ বিশ্বাসকে।

হেমকান্তর দেশভ্রমণের নেশা নেই। বস্তুত বাইরের জগৎ সম্পর্কে তাঁর ভীতি ও অজ্ঞতা সর্বজনবিদিত। নিজের জমিদারিরও সর্বত্র তিনি যাননি। অপরিচিত পরিবেশ ও অচেনা মানুষজনের মধ্যে তিনি বড় অস্বস্তি বোধ করেন। হেমকান্তর বন্ধু হোমিয়োপ্যাথ যোগেন্দ্র সিংহ প্রায়ই বলেন, তোমার বাপু এটি একটি মানসিক রোগ। পুরুষ মানুষের ঘরকুনো স্বভাব খুব স্বাভাবিক ব্যাপার নয়।

কিন্তু হেমকান্ত ভাবেন, ঘরের বাইরে যে বিশাল পৃথিবী তার যত বৈচিত্র্যই থাকুক, নিজের

গণ্ডিবদ্ধ জীবনেও যে তিনি বৈচিত্র্যের শেষ পান না। দুর্গাবাড়ির মণ্ডপের পিছনে একটি পোড়ো জমি আছে। এদিকটায় কেউই বড় একটা আসে না। এই ছাড়া-জমির একপাশে একটি শুকনো খাদে বাড়ির আবর্জনা ফেলা হয়। এই জমিটায় এক সময়ে হয়তো বাগান ছিল। এখন আগাছার নীচে মাটিতে মখমলের মতো শ্যাওলা পড়েছে। বাগানের শেষপ্রান্তে একটি ভাঙা ব্রুহাম গাড়ি পড়ে আছে কবে থেকে। তাকে আষ্টেপৃষ্ঠে জড়িয়ে উঠেছে লতানো গাছ। হেমকান্ত মাঝে মাঝে কামলা ডেকে কিছুটা করে পরিষ্কার করান। তাই জঙ্গল খুব ঘন হতে পারেনি। কিন্তু এই জায়গাটার বন্য ও পরিত্যক্ত ভাবটিকে কখনও নষ্টও হতে দেন না হেমকান্ত।

কেন এই জায়গাটা হেমকান্তর প্রিয় তার সুস্পষ্ট কোনও উত্তর তাঁর নিজেরও জানা নেই। তবে এই জায়গায় পা দিলেই তার ভিতরটায় একটা সুবাতাস বয়ে যায়। প্রায় আড়াই বিঘের এই ভূমিখণ্ডটি উঁচু পাঁচিল দিয়ে ঘেরা। পাঁচিলের গায়ে গায়ে চিরুনির দাঁড়ার মতো রুজু রুজু ঢ্যাঙা পাম গাছ। পৃথিবী থেকে আলাদা করে নেওয়া এই ভূমিখণ্ডে হেমকান্তর মন অবাধে বিস্তার লাভ করে। কত দার্শনিক চিন্তা আসে। ব্রুহাম গাড়িটার একটি পাদানি ঝেড়েঝুড়ে রোজ পরিষ্কার করে রেখে যায় চাকর রাখাল। হেমকান্ত বিকেলের দিকে প্রায়ই এসে সেই পাদানিতে বসেন। চারধারে কীট-পতঙ্গ পাখিদের শব্দ। বনজ একটা গন্ধ তাঁকে আচ্ছন্ন করে রাখে। কাশী বৃন্দাবন, হিমালয় বা সমুদ্র কোথাও যাওয়ার কোনও প্রয়োজন বা তাগিদ তিনি বোধ করেন না। তাঁর মনে হয়, এই তো বেশ আছি। মানুষের মন এক অদ্ভুত চিত্রকর। চেনা পরিচিত জায়গাতেও সে কত নিপুণ হাতে তুলির একটু-আধটু টানে কত অপরিচিত দৃশ্যই না ফুটিয়ে তোলে। ব্রুহাম গাড়ির পাদানিতে বসে হেমকান্ত তাঁর মনটিকে কাজ করে যেতে দেন। ধীরে ধীরে তাঁর সামনে ফুটে ওঠে অভ্রভেদী পাহাড়, তরঙ্গক্ষুব্ধ সমুদ্র, কনখলের রাস্তা বা ইংলন্ডের মফস্‌সল।

মনোরোগ? না, তাঁর কোনও মনোরোগ নেই তো! তবে একটা দুঃখ আছে। খুব গোপন দুঃখ। কিংবা হয়তো তা গোপন এক সুখই আসলে। সেই দুঃখ বা সুখের কথা তিনি বড় একটা কাউকে বলেননি কখনও। শুধু সচ্চিদানন্দ জানে।

যেদিন কুয়োর বালতি হাত থেকে পড়ে গেল, সেদিন ভারী ও বিপুল বেলজিয়ামের কাচে তৈরি তিন খণ্ডের পূর্ণাবয়ব আয়নার সামনে কিছুক্ষণ দাঁড়ালেন তিনি। স্ত্রী-বিয়োগের পর একবার মৃত্যু-চিন্তা এসেছিল তাঁর। সেটা স্থায়ী হয়নি। বিসর্জিত অশ্রুই সেই মৃত্যু-চিন্তা ও শ্মশানবৈরাগ্যকে ধুয়ে নিয়ে গিয়েছিল। হেলে পড়া গাছ যেমন ঠেকনায় ভর দিয়ে বেঁচে থাকে, তেমনি স্ত্রী-বিয়োগের সময় তাঁকে ঠেকা দিয়ে রেখেছিল রঙ্গময়ী। শুধু রঙ্গময়ী বলেই পেরেছিল। নইলে তখনই হেমকান্তর সংসার ছাড়ার কথা।

বেলজিয়ামের খাঁটি ও মহান আয়না তাঁকে কিছুই বলল না। তিন খণ্ডে তাঁকে ভাগ করে বিশ্লেষণ করল, তাঁর তিনটি প্রতিবিম্বকে কোলে নিয়ে ভাবল অনেকক্ষণ কিন্তু কিছুই বলল না। সব কথা বলতে নেই। হেমকান্ত বিষণ্ণবদনে এসে বসলেন সেই ব্রুহাম গাড়ির পাদানিতে।

বিকেল হয়েছে। ফার্ন জাতীয় কিছু সুন্দর গাছ গজিয়েছে ব্রুহাম গাড়িটার আশেপাশে। ভারী সুন্দর গাছগুলি। হেমকান্তর পায়ে মোজা এবং তালতলার চটি। সেই চটির ডগা দিয়ে তিনি গাছগুলিকে একটু আদর করলেন।

একটা আবছা ধোঁয়ার আস্তরণ হালকা মেঘের মতো ভেসে আছে সামনে। দুর্গাবাড়ির পিছনের অংশটা দেখা যাচ্ছে না। যে ঘাসে-ছাওয়া শ্যাওলায় পিছল আঁকা-বাঁকা পায়ে-চলা পথটি ধরে রোজ তিনি ব্রুহাম গাড়িটার কাছে আসেন সেটাও আজ ওই আবছায়ায় অর্ধেক আড়াল। সেদিকে চেয়ে তিনি ভোররাত্রির ঘটনাটা আবার তৈরি করতে লাগলেন মনে মনে। তুচ্ছ ও সামান্য একটা ঘটনা।

ইঁদারার মধ্যে একটু ঝুঁকে দাঁড়িয়ে আছেন হেমকান্ত। বাঁ হাতে দড়ির লাছি সতর্ক মুঠোয় ধরা, ডান হাতের আলগা মুঠির ভিতর দিয়ে পিছল সাপের শরীরের মতো নেমে যাচ্ছে পাটের মজবুত

দড়ি। শীতকালে জল নেমে যায়। বালতি সেই অনন্ত গহ্বরে নামছিল তো নামছিলই। কোথাও অন্যমনস্কতার কোনও কারণ ছিল না। আর কেউ খবর রাখে না, শুধু হেমকান্তই জানেন, ক্ষুদ্রাতিক্ষুদ্র কাজেও তাঁর মতো সতর্ক লোক দ্বিতীয়টি নেই। এই গুণের জন্য গোপনে একটু গর্ববোধও আছে তাঁর। আচমকা দড়ির প্রান্তে বাঁধা বালতি জল স্পর্শ করল। শব্দ পেলেন হেমকান্ত। বহিরাগতের স্থূল স্পর্শে নিথর ঘুমন্ত জলে কুমারী-শরীরের মতো শিহরন। বাঁ হাতের শক্ত মুঠিতে ছিল দড়ির লাছি এবং শেষ গিঁট। ডান হাতও সতর্ক ছিল। তবু কেন তাঁর দুটি হাতের কোনওটাই ধরে রাখল না দড়িটাকে? অসতর্কতা নয়, অন্যমনস্কতা নয়। হেমকান্তর মনে হয়, তাঁর দুটি হাত ছেড়ে দিতে চেয়েছিল দড়িটাকে, তাই দিল। হেমকান্তর কিছু করার ছিল না:

সেই দুটি হাতের দিকে শীত অপরাহ্ণের পড়ন্ত ম্লান আলোয় কিছুক্ষণ চেয়ে রইলেন হেমকান্ত। শ্রমের কাজ জীবনে কমই করেছেন। হাত দুটি কোমল ও লাবণ্যময় এখনও। হাতের চেটো এখনও তুলতুলে, এখনও রক্তাভাময় লম্বা ও পুরন্ত শিল্পের আঙুল। ময়লাহীন নরুনে সুন্দর করে কাটা নখ। এ দুটি হাতের কোনও আলাদা সত্তা নেই, হেমকান্ত জানেন। তবু আজ ভাঙা ব্রুহাম গাড়ির পাদানিতে বসে তাঁর মনে হল, এ দুটি হাত তাঁকে কিছু ইঙ্গিত করছে। বলছে, ছেড়ে দাও, পার্থিব যা কিছু আছে ছেড়ে দাও। বাঁধনে থেকো না তুমি। চলো।

কিন্তু চলো বললেই তো আর যাওয়া যায় না। কোথায় যাবেন বাইরের ধূসর অচেনায়? এই তো তিনি বেশ আছেন। সংসারে কোনও বন্ধন তাঁর কখনও ছিল না, এখনও নেই। ছেলেমেয়েদের মধ্যে কাউকেই তাঁর কোলেপিঠে মানুষ করতে হয়নি। স্ত্রীর মৃত্যুর পর ছোট দুটি ছেলেমেয়ের ভার নিয়েছিল পুরনো ও বিশ্বাসী দাসীরা। আর দশভুজার মতো রঙ্গময়ী। এমনকী নিজের স্ত্রীর সঙ্গেও এক অপরিমেয় দূরত্ব ছিল তাঁর। অন্দরমহল ও সাংসারিক কাজেই ব্যস্ত থাকতে হত সুনয়নীকে। শেষ কয়েক বছর দুরারোগ্য ক্ষতে শয্যাশায়ী ছিলেন। সুতরাং হেমকান্তর বন্ধন বলতে কিছু নেই। কেউ তাঁকে ধরে রাখেনি। তবু হেমকান্তের কোথাও যাওয়ার নেই। এই পোড়ো জংলা ভূমিখণ্ডই তাকে অনন্তের আস্বাদন দেয়।

কুয়াশার ভিতরে অস্পষ্ট এক ছায়ামূর্তিকে দেখে অন্যমনস্ক হেমকান্ত একটু চমকে উঠলেন। উত্তরের পরিত্যক্ত দেউলের ভেঙে পড়া দেওয়ালের এক অংশ দিয়ে ছায়ামূর্তি ঢুকল। ওদিকে রাস্তা নেই। চারদিকে ইট ছড়িয়ে পড়ে আছে। লম্বা ঘাসের জঙ্গল। সাপের প্রিয় সে পথ ধরেই এগিয়ে আসছিল সে। চকিত পায়ে।

হেমকান্ত হাতের লাঠিটায় থুতনির ভর রেখে সকৌতুকে চেয়ে রইলেন। রঙ্গময়ী এখনও চকিত-চরণা, চকিত-নয়না, চকিত-রসনা।

রঙ্গময়ীর বয়স ত্রিশের আশেপাশে। তাকে হঠাৎ সুন্দরী বলা যায় না। একপলক তাকিয়ে দেখলে তাম্রাভ গাত্রবর্ণের মেয়েটিকে তেমন নজরে পড়বে না। রঙ্গময়ীর শরীর কৃশ এবং কিছু দীর্ঘ। চোখ দুটি বড় এবং মাদকতাময়। সবচেয়ে সুন্দর তার ঝকঝকে দাঁত। লম্বাটে মুখখানায় একটু আপাত-কঠোরতা আছে বটে, কিন্তু বিন্দুমাত্র পুরুষালি ভাব নেই। গম্ভীর থাকলে রঙ্গময়ীকে ওরকম দেখায়। হাসলে মুখের আশ্চর্য রূপান্তর ঘটে। আশ্চর্য তার চোখ। একবার তাকালে আঠাকাঠির মতো চোখ লেগে থাকে। ফেরাতে ইচ্ছে করে না। কী গভীর মায়া, কত ছলছলে আর করুণ!

শীতের পোশাক বলতে রঙ্গময়ীর অঙ্গে শুধু একটা মোটা সুতির চাদর জড়ানো। পায়ে চটি নেই। এই শীতে রঙ্গময়ীর পায়ের চামড়া ফেটে একাকার কাণ্ড। ফিতে-পেড়ে সাদা খোলের একটা শাড়ি পরনে।

হেমকান্তর স্নিগ্ধ মুখে ক্ষীণ হাসির রেখা ফুটল। বললেন, বড় ঠান্ডা পড়েছে, খালি পায়ে ঘোরা ঠিক নয়।

রঙ্গময়ী বলল, আহ্লাদের কথা পরে হবে। ওসব তোমার মুখে মানায় না। শরৎ খবর দিয়ে গেল কোকাবাবুর শ্বাস উঠেছে। একবার যাও।

হেমকান্ত নড়ে উঠলেন, খুব খারাপ অবস্থা নাকি?

এখন আর খারাপ নয়, একেবারে শেষ অবস্থা। একবার যাও।

হেমকান্ত গম্ভীর হলেন। বললেন, আমি গিয়ে কী করব? বোকার মতো দাঁড়িয়ে থাকতে হবে। গোটা কয়েক সান্ত্বনার বুলি আউড়ে যেতে হবে। এ ছাড়া আর কী?

রঙ্গময়ী খুব শান্ত স্বরে বলল, সেটুকুও তো করা দরকার।

আজ আমার শরীর ভাল নেই মনু। মনটাও খারাপ।

তা হলে যাবে না?

নাই গেলাম। এসব সামাজিকতা আমার ভাল লাগে না।

না কি চোখের সামনে কাউকে মরতে দেখতে চাও না!

হেমকান্ত একটু হাসলেন। বললেন, তাও বটে।

রঙ্গময়ী হেমকান্তর দু'হাত দূরত্বে দাঁড়ানো। তার গা থেকে একটা আঁচ আসছে বলে মনে হল হেমকান্তর। রঙ্গময়ী বলল, তুমি আমি সবাই একদিন না একদিন তো মরবই। মরতে দেখা ভয়ের কী?

হেমকান্ত অন্য পন্থা ধরে বললেন, কোকাবাবু যদি মরেন তা হলে আমাকে তো আবার স্নান না করিয়ে ঘরে ঢুকতে দেবে না।

স্নান করবে। তাতে কী? গরম জল করা থাকবে। আগুন আর লোহা ছুঁয়ে ঘরে ঢুকবে। আমি সব তৈরি রাখব।

রাখবে জানি। কিন্তু আজ আমার অত হাঙ্গামা ভাল লাগছে না।

রঙ্গময়ী একটু হতাশার গলায় বলে, কোনওকালেই তো কোনও হাঙ্গামা পোয়ালে না। এমন জড়ভরত হয়ে দিন কাটাতে ভাল লাগে তোমার?

হেমকান্ত বিষণ্ণ গলায় বললেন, সংসার বাস্তবিকই বড় জটিল জায়গা, মনু। সুনয়নী গেছে, ভেবেছিলাম এরপর আর লোক-লৌকিকতা, ভদ্রতা-অভদ্রতার ধার ধারতে হবে না। আপনমনে থাকব। এখন দেখছি, নিজের মতো করে থাকবার উপায় নেই।

অত রেগে যাচ্ছ কেন? ব্যাপারটা খুব সামান্য। কোকাবাবু তোমাদেরই জ্ঞাতি। এক শহরে বাস। না গেলে কেমন দেখাবে? এ সময়ে শত্রুও তো যায়।

মনু, তুমি কোনওদিন আমার কোনও অসুবিধে বুঝলে না। কোনটা আমি ভালবাসি, কোনটা বাসি না, সেটা জেনেও তুমি সবসময়ে অপছন্দের কাজটাই আমাকে দিয়ে করাতে চাও। মরার সময় নাই বা গেলাম, কোকাবাবুর অসুখের সময় তো আমি প্রায়ই দেখতে গেছি।

রঙ্গময়ী হাসল না বটে, কিন্তু তার মুখে কিছু কোমলতা ফুটল। যেমন শিশুর অসহায়তা দেখে মায়ের মুখে ফোটে। রঙ্গময়ী খুব মৃদু স্বরে বলল, সঙ্গে আমি গেলে?

হেমকান্ত একথায় হঠাৎ মুখ তুলে রঙ্গময়ীর দিকে তাকান। বিভ্রান্তের মতো বলেন, তুমি গেলে— তুমি গেলে—

সহিসকে গাড়ি জুততে বলো গে, আমি তৈরি হয়ে আসছি।

হেমকান্ত হঠাৎ বললেন, খারাপ দেখাবে না, মনু?

রঙ্গময়ী যেতে যেতে মুখ ফেরাল। মুখে একটু হাসি। কী অপরূপ হয়ে গেল মুখটা! বিহ্বল হেমকান্ত চেয়ে রইলেন।

রঙ্গময়ী বলল, দেখাবে। তবু তোমার জন্যেই যেতে হবে।

বরং খবর পাঠিয়ে দাও, আমার শরীর খারাপ।

সেটা অজুহাত হল, অজুহাত কি ভাল?

মানুষের শরীর খারাপ হয় না?

হয়। তোমার হয়নি।

কে বললে হয়নি?

রঙ্গময়ী একটু ভ্রূ কুঁচকে চিন্তান্বিত মুখে বলে, সত্যি বলছ নাকি? শরীর সত্যিই খারাপ?

হেমকান্ত একটা দীর্ঘশ্বাস ফেললেন। বললেন, তোমরা তো কেউ আমার কোনও খবর রাখো না মনু। সে না হয় নাই রাখলে, কিন্তু মুখের কথাটুকু অন্তত বিশ্বাস কোরো।

রঙ্গময়ী এই অভিমানের কথায় মুচকি হেসে বলল, শরীর খারাপ তা বুঝব কী করে? দিব্যি তো ফুল-ফুল সেজে কুঞ্জবনে এসে বসে আছ।

হেমকান্ত ডাক-হাঁক বা প্রচণ্ড প্রতাপের মানুষ নন। তবে বন্ধ কপাটের মতো তার একটা নিরেট গাম্ভীর্য আছে। সেইজন্য সকলেই তাঁকে সমীহ করে। তাঁর মুখের দিকে চেয়ে তরল কথাবার্তা কেউই বলে না। অবশ্য রঙ্গময়ী তার ব্যতিক্রম। হেমকান্তও রঙ্গময়ীর কাছেই কিছু প্রগলভ হয়ে ওঠেন। রঙ্গময়ীর একথাটায় তিনি হাসলেন না। বোধহয় পুরনো ক্ষতে ব্যথাতুর স্পর্শ পেলেন। বললেন, আজকের দিনটা আমার ভাল যাচ্ছে না, মনু। মনটা মুষড়ে আছে। এর ওপর যদি কোকাবাবুর মৃত্যুটা চোখে দেখতে হয় তবে সারা রাত আর ঘুম হবে না।

রঙ্গময়ী তার মায়াবী চোখ দিয়ে যতদূর সম্ভব খুঁটিয়ে লক্ষ করে হেমকান্তকে। তারপর বলে, মনের আর দোষ কী? পুরুষ মানুষরা হাঁটে, বেড়ায়, আড্ডা দেয়, তাস পাশা খেলে। তোমার তো সেসব কিছু নেই। কেবল বসে বসে আকাশ পাতাল কী যে ভাবো!

হেমকান্ত একটু ব্যঙ্গের হাসি হেসে বললেন, আমি কি কেবল বসেই থাকি? কিছু করি না?

তা বলিনি। নিজের সব কাজ তুমি নিজেই করে নাও। কিন্তু সেটাও কি বাপু পুরুষ মানুষকে মানায়? নিজের ছাড়া কাপড় ধুচ্ছ, নিজের জল গড়িয়ে নিচ্ছ, নিজের মশারি টাঙাচ্ছ বা জুতো বুরুশ করছ, পুরুষ মানুষের এ কেমন ধারা? অত দাসদাসী তবে আছে কেন?

তা হলে কিছু করি বলছ?

করো, কিন্তু ওসব করো বলে আমি তোমার প্রশংসা করতে পারব না।

তোমার প্রশংসা! ওরে বাবা! সে তো নোবেল প্রাইজ পাওয়ার শামিল।

আমার প্রশংসা তো বড় কথা নয়। তোমার বউও দুঃখ করে বলত, উনি যে কেন সকলের এত ছোঁয়াচ বাঁচিয়ে চলেন!

বলত নাকি?

বলবে নাই বা কেন? তাকে তো তুমি স্বামীসেবার সুযোগই দাওনি। জ্বর হলে মাথাটা পর্যন্ত টিপে দিতে ডাকতে না।

সেটা ভাল হয়নি বুঝি?

ভাল কি মন্দ সে জানি না। মেয়েমানুষের বুদ্ধি অল্প, তার ওপর আমি মুখ্যু মানুষ। আমাদের চোখে ভাল লাগে না বলেই বলি।

রঙ্গময়ীর স্বরে একটু অভিমানের সুর ছিল কি? হেমকান্ত মনে মনে একটু উদ্বিগ্ন হলেন। জগৎ ও জীবন সম্পর্কে তাঁর নিজস্ব যে মতগুলি আছে তা তিনি কদাচিৎ লোকের কাছে ব্যক্ত করেন। তর্ক করতে কেউ তাঁকে দেখেনি কখনও। হেমকান্ত মৃদু স্বরে বললেন, তোমার বুদ্ধি অল্প নয়। মূর্খও তোমাকে কেউ বলেনি। আমার সম্পর্কে তোমার সিদ্ধান্তও সঠিক। আমি নিজে আমার ত্রুটিগুলি খুব ভাল বুঝি। কিন্তু মনু, দোষ জেনেও কি সব সময়ে মানুষ সে দোষ ছাড়তে পারে?

রঙ্গময়ী ভ্রুকুটি করে বলে, তোমার দোষ দেখে বেড়ানোই বুঝি আমার কাজ? সেসব নয়। কিছু মনে কোরো না আমার কথায়। শরীর খারাপের কথা বলছিলে, কী হয়েছে তা তো বললে না।

এখনও তেমন কিছু হয়নি। হয়তো শরীর ততটা খারাপ নয়। মনটা খারাপ। আর মন খারাপ বলেই শরীরটাও ভাল লাগছে না।

চুপচাপ বসে থাকলে কি মন ভাল হবে? একটু বেড়িয়ে এসো গিয়ে। কোকাবাবুর বাড়িতে না যাও, অন্য কোথাও তো যেতে পারো।

হেমকান্ত হঠাৎ দাঁড়ান। বলেন, না, তার দরকার নেই। চলো, বরং দু'জনেই কোকাবাবুর বাড়িতে যাই।

একথায় রঙ্গময়ী যেন একটু খুশি হয়। একটা দীপ্তি ক্ষণেক খেলা করে যায় মুখে। চোখের গভীর দৃষ্টি যেন বলে, এই তো চাই।

রঙ্গময়ীর সঙ্গে হেমকান্তর বাইরের সম্পর্কটা খুবই পলকা। প্রায় কিছুই নয়। রঙ্গময়ী এ বাড়ির পুরুতের মেয়ে। পুরুত বিনোদচন্দ্র এখন খুবই বুড়ো হয়ে পড়েছেন। তাঁর ছেলে লক্ষ্মীকান্তই এখন পুজো-আর্চা করে। বিনোদচন্দ্রের অনেকগুলি ছেলেমেয়ে। তাদের অধিকাংশই লেখাপড়া শেখেনি। ভাল করে খাওয়াই জুটত না তাদের। রঙ্গময়ী বিনোদচন্দ্রের চতুর্থ কন্যা। তাঁর আশা ছিল জমিদার শ্যামকান্তর মধ্যমপুত্র হেমকান্তর সঙ্গে এই মেয়েটির বিয়ে হবে। শ্যামকান্তর স্ত্রী মেয়েটির সুলক্ষণ দেখে একবার এরকম অভিমতও ব্যক্ত করেন। কষ্টেসৃষ্টে তিনি মেয়ের বিয়ে দিলেও চতুর্থ রঙ্গময়ীর জন্য বিনোদচন্দ্র অন্যত্র বিয়ের চেষ্টা করেননি। বয়সে রঙ্গময়ীর চেয়ে হেমকান্ত প্রায় পনেরো বছরের বড়। কিন্তু রঙ্গময়ীর যখন বছর পাঁচেক বয়স তখন হেমকান্তর বিয়ে হয়ে যায়। এরপর বিনোদচন্দ্র নলিনীকান্তর আশায় বসে রইলেন। কিন্তু শ্যামকান্ত বা তাঁর স্ত্রীর তরফ থেকে তেমন কোনও আশাব্যঞ্জক ইঙ্গিত পেলেন না। তাঁর বড় তিনটি মেয়েই গরিবের ঘরে পড়েছে। তাদের একজন আবার অকাল-বৈধব্যের কবলে। ছেলেরা কেউই মানুষ হয়নি। বিনোদচন্দ্র তখন রঙ্গময়ীকে জমিদারের ঘরে বিয়ে দেওয়ার জন্য মরিয়া। পুরোহিত হলেও তাঁর নীতিজ্ঞান প্রখর ছিল না। গলগ্রহ এক বালবিধবা বোন তাঁর সংসারে আছে। কনকপ্রভা। কনকের বুদ্ধি তীক্ষ্ণ, তবে বাঁকা। কনক একদিন বিনোদচন্দ্রকে বলল, সোনাভাই, যদি চৌধুরীবংশেই মনুকে দিতে চাও তো সোজা পথ ছাড়ো। বিনোদচন্দ্র সোজা পথ ছাড়তে রাজি, কিন্তু বাঁকা পথ পেলে তো!

কনক সেই বাঁকা পথের সন্ধান দিল না। তবে নিজেই দায়িত্ব নিল।

নলিনী বড় দালানে থাকত না। কাছারিঘরের পাশে খাজাঞ্চি মুহুরি বা ওই ধরনের কর্মচারীদের জন্য যে এক সারি ঘর ছিল তারই একটায় থাকত। বিলাসব্যসনের ধারে কাছেও ঘেঁষত না সে। ঘরে একটি তক্তপোশ, তাতে দীন বিছানা। কয়েকটা বইয়ের আলমারি আর লেখাপড়ার জন্য একটা টেবিল আর চেয়ার ছিল। অনেক রাত অবধি জেগে সে পড়াশুনো করত সেই ঘরে।

সেই ঘরে মাঝে মাঝে কনক রঙ্গময়ীকে পাঠাত। রঙ্গময়ীর কাজ ছিল গিয়ে জিজ্ঞেস করা, আপনার কি কিছু লাগবে?

এরকম নিরীহভাবে ব্যাপারটা শুরু হয়েছিল। নলিনীর ঘরে মাঝে মাঝে খাওয়ার জল বা ঘোলের শরবত দিয়ে আসত রঙ্গময়ী। কাজটা তাকে দিয়ে কেন করানো হচ্ছে তা অবশ্য সে বুঝত না। নলিনীর প্রতি সে কোনও যুবতীসুলভ আকর্ষণও বোধ করত না।

নলিনীও ছিল হৃদয়চর্চা থেকে বহু দূরের মানুষ।

কিন্তু কনক ধৈর্য হারাচ্ছিল। মেয়েটা হাবা, ছেলেটা গবেট।

সুতরাং আর-একটু বাঁকা পথ নিতে হল কনককে। একদিন একটু বেশি রাত্রে সকলে ঘুমোনোর পর রঙ্গময়ীকে ঠেলে তুলে দিল কনক, যা তো, নলিনীর বোধহয় খুব জ্বর এসেছে। দেখে আয় তো।

রঙ্গময়ী ঘুমচোখে একটু অবাক হলেও তড়িঘড়ি গিয়ে ঢুকেছিল নলিনীর ঘরে। নলিনী পড়তে পড়তে মুখ তুলে অবাক হয়ে চাইল। এত রাত্রে রঙ্গময়ী!

কিছু বুঝবার আগেই বাইরে থেকে দরজা টেনে শিকল তুলে দিল কনক।

নলিনী চমকে উঠল।

আর থরথর করে কেঁপে উঠল রঙ্গময়ী!

॥ ২ ॥

টহলদার একটা কালো পুলিশ ভ্যান খুব শ্লথ গতিতে ফ্রি স্কুল স্ট্রিট ধরে উত্তরমুখো এগিয়ে আসছে। হেডলাইটের সামনে ফুটপাথ ধরে দু'জন মাতালকে দৌড়োতে দেখা যাচ্ছে। একজন লম্বা, ফিট চেহারা। অন্যজন কিছু থলথলে। দু'জনেই দৌড়োচ্ছে ল্যাং ল্যাং করে, টলোমলো পায়ে। পড়ছে, আবার উঠছে। পিছু ফিরে দেখছে বারবার। ভ্যানটা তাদের ঠিক তাড়া করছে না, কিন্তু অনুসরণ করছে। লেগে আছে আঠার মতো পিছনে।

হাঁফাতে হাঁফাতে প্রশান্ত বলে, রোজ ন্যাকড়াবাজি! শালা, রোজ ন্যাকড়াবাজি! আমাদের পেয়েছেটা কী? অ্যাই ধ্রু-ধ্রুব, আয় কেলো করি সেদিনের মতো।

লম্বাজন ধ্রুব। হাইড্র্যান্টের উঠে-থাকা ঢাকনায় একটা হোঁচট খেয়ে খানিক দূর ভারসাম্যহীনভাবে পড়ো-পড়ো হয়ে গিয়েও দাঁড়ায়। কোমরটা চেপে ধরে বলে, মাইরি! মাইরি! রোজ পিছনে ভূতের গাড়ি! আর পারা যায় না।

অনেক রাত। ফাঁকা রাস্তায় হকারদের উঠে-যাওয়া অস্থায়ী দোকানপাটের ইট পড়ে আছে ফুটপাথে। প্রশান্ত একটা ইট তুলে নিয়ে ধ্রুবর দিকে চেয়ে বলে, ঝাড়ব?

কেস খারাপ হয়ে যাবে। সেদিনের কথা মনে নেই?

আজ ফুটো করে দেব। দেব?

দাঁড়া, একটু ভাবি।

গাড়িটা কিছু দূরে হেডলাইট জ্বেলেই দাঁড়িয়ে আছে। তারা দৌড়োলে আবার পিছু নেবে।

ধ্রুব সেদিকে চেয়ে বলল, এটা পুলিশের ভ্যান নয়।

তা হলে?

এটা মাইরি ভূতের গাড়ি।

তোর বাপের মাথা। দুটো ইট ঝাড়, ভাগবে।

ধ্রুব মাথা নেড়ে বলে, কালুর দোকানে হুটোপাটা করাটা আজ ঠিক হয়নি।

আলবাত ঠিক হয়েছে। শালা মাল বেচে খায়, তার আবার টাইম লিমিট কীসের? বারোটার পর সেল ক্লোজড, ইয়ার্কি পেয়েছে?

তা বলে ভাঙচুর করবি? সিভিলাইজেশন নেই?

আমি তো সেকথাই কালুকে বললুম, ঘর থেকে বার করে দিচ্ছিস, এটা কোন দেশি ভদ্রতা! বল, প্রথমে আমি রং দেখিয়েছি? ওই শালাই তো রং নিচ্ছিল।

ক্ষমাও তো করতে পারতি!

ক্ষমা?— প্রশান্ত একটু বেকুব বনে চেয়ে থাকে। তারপর জিভে চুক চুক দুটো শব্দ করে বলে, ইস শালা, তখন কথাটা মাথায় আসেনি মাইরি। অথচ দ্যাখ ধ্রু-ধ্রুব, আমি শালা লোককে ক্ষমা করতে কত ভালবাসি। হাজার হাজার লোককে রোজ ক্ষমা করে দিচ্ছি শালা, আর কালুটাকে পারলুম না! এঃ!

জামাকাপড়টা অন্তত পরে থাকো। মেয়েটা হেদিয়ে পড়ে আছে, দেরি করে গেলে চলবে? তোমার না হয় দায়িত্বজ্ঞান নেই, তা বলে...

উমাপতি মিনিট পাঁচেক তাঁর নানা কুকার্য ও চারিত্রিক ত্রুটি-বিচ্যুতির কথা কমলাবালার তীক্ষ্ণ কণ্ঠে শুনে গেলেন। বেশ শান্তভাবেই শুনলেন।

পাঁচটা মিনিট একটু দম ফিরে পাওয়ার প্রয়োজন ছিল তাঁর। শরীরটা আজ একেবারেই জুতের নেই। কিন্তু কমলাবালা সে ফুরসুত তাঁকে দিলেন কই? উমাপতি উঠলেন এবং খাটের বাজু থেকে তাঁর চিরাচরিত হেঁটো ধুতিখানা নামিয়ে নিয়ে পরলেন। গায়ে চড়ালেন খদ্দরের পাঞ্জাবি।

মেয়ের শ্বশুরবাড়ি দুর্গাপুর। বিয়ের পর প্রথম বাচ্চা হতে কলকাতায় এসেছে। অলিখিত নিয়ম অনুযায়ী প্রথম বাচ্চা হওয়ার দায় বাপের বাড়িতেই বহন করতে হয়। নিয়মটা মানতে উমাপতির বিশেষ আপত্তি নেই। মেয়েটাও তাঁর আদরের। কিন্তু গোলমাল বাঁধাচ্ছে শরীরটা। বেশ কয়েকদিন যাবৎ সকালে উঠে তাঁর মনে হয়, আজকের দিনটা বুঝি কাটবে না। হাসপাতাল রওনা হওয়ার সময় রোজ বোধ হয়, আজ কিছুতেই গিয়ে পৌঁছোতে পারব না।

বড় ছেলে পঙ্কজ চাকরি করে রেলে। গয়ায় পোস্টিং। সপরিবারে সেখানেই থাকে। মেজো মনোজের ইতিহাস কিছু বিচিত্র। শ্রীময়ীকে তার পছন্দ নয় বলে বিয়ের পর থেকেই ঝামেলা পাকিয়েছিল। সেই ঝামেলা বহু দূর গড়াল শেষ অবধি। শ্রীময়ী দুটো ফুটফুটে ছেলে প্রসব করল একসঙ্গে। তারপরই হঠাৎ মনোজ বাড়ি থেকে বেপাত্তা হয়ে গেল। মাসখানেক গভীর দুশ্চিন্তায় কাটানোর পর সে শ্রীরামপুর থেকে একটা চিঠি দিয়ে জানাল যে, নিজের পছন্দমতো একটি মেয়ের সঙ্গে সে ঘর বেঁধেছে। তবে সে পাষণ্ড নয়। স্ত্রী এবং পুত্রদের ভরণপোষণ বাবদ কিছু পাঠাবে বাড়ি প্রতি মাসে! তা পাঠায়ও। তবে নিজে সে আর এ মুখো হয় না। শ্রীময়ীর বাপের বাড়ির অবস্থা অবশ্য অকথ্য রকমের খারাপ। মা নেই, বাপ ধুঁকছে। সেখানে আশ্রয় নিতে যাওয়ার মানে আত্মহত্যা। শ্রীময়ী তবু যেতে চেয়েছিল, উমাপতি দেননি। বস্তুত গরিবের ঘরের সুলক্ষণা মেয়েটিকে তাঁরই আগ্রহে বউ করে আনা হয়েছিল। দায়টা উমাপতিকে বহন করতে হচ্ছে। ছেলে ঘর ছেড়ে যাওয়ায় কমলাবালা শ্রীময়ীর ওপর খুশি ছিলেন না। তাঁর ধারণা বরকে বশ করার মতো সৌন্দর্য ও ছলাকলা না থাকাটা শ্রীময়ীরই দোষ। পরে অবশ্য যমজ নাতিদের প্রতি টান আসায় কমলাবালা আর ঝামেলা করেন না। বিশেষত যখন শ্রীময়ীর ওপরেই গোটা সংসার। উমাপতির ছোট ছেলে সরোজ। সে অবশ্য বেকার এবং বাড়িতেই থাকে। অতিশয় নরম, ভিতু এবং মানসিক ভারাক্রান্ত ছেলে। প্রায় কোনও কাজেই তাকে পাওয়া যায় না। এমনিতেই বেশ রোগাভোগা। হাসপাতালে তিনবেলা গিয়ে দিদির খাবারটুকু সে পৌঁছে দিতে পারত। কিন্তু হাসপাতালে গেলে নাকি ওষুধের গন্ধে তার গা গুলোতে থাকে। রুগি দেখলে হাত-পা ঠান্ডা হয়ে আসে। উমাপতি একবার রেগে গিয়ে বলেছিলেন, তোকেই যদি কখনও রুগি হয়ে যেতে হয় তখন কী করবি? এ অলক্ষুনে কথায় কমলাবালা চটে গিয়ে কুরুক্ষেত্র করেছিলেন।

উমাপতির বাসাটা গলির মধ্যে। সামনেই খোলা নর্দমা, সরু রাস্তা, উলটোদিকে একটা কারখানার টানা দেয়াল। গলিটা কানা বলে এ রাস্তায় লোক চলাচল খুবই কম।

এক হাতে টিফিন ক্যারিয়ার ও অন্য হাতে ছাতা নিয়ে সদর খুলে সিঁড়ির দিকে পা বাড়িয়েও উমাপতির মনে হল, আজ না গেলেই যেন ভাল হত। তিনি কি বাস্তবিকই পৌঁছোতে পারবেন?

কিন্তু মনের জোর! হ্যাঁ, মনের জোর দিয়ে সব হয়।

দুটো অচেনা ছেলে কারখানার দেয়ালে পিঠ রেখে নিচু স্বরে কী যেন কথা বলছিল। উমাপতি বেরোতেই একবার তাঁর দিকে তাকিয়ে ধীর পায়ে হেঁটে বড় রাস্তার দিকে চলে গেল। উমাপতি ছেলেদুটোর দিকে একটু চেয়ে রইলেন। এ গলিতে অচেনা মুখ দেখা খুবই অস্বাভাবিক ঘটনা।

বড় রাস্তা অবধি উমাপতি মনের ব্যায়াম করতে করতে চলে এলেন। বারবার নিজেকে বললেন,

তোমার কিছুই হয়নি, কিছু হয়নি, নাথিং রং। মনটাকে শক্ত করো হে। মনের জোরই আসল।

বড় রাস্তার মুখে এসে উমাপতি সেই অস্বস্তিটা টের পেলেন, যার কোনও ব্যাখ্যা নেই। বলা যেতে পারে যে, উমাপতি ষষ্ঠ ইন্দ্রিয় দিয়ে টের পেলেন, পরিস্থিতিটা বিশেষ সুবিধের নয়।

অতীতে দাঙ্গার সময় বা যে-কোনওরকম হাঙ্গামার প্রাক্কালে উমাপতি মাঝে-মধ্যে এই অস্বস্তিটা বোধ করেছেন। আজও করলেন। যদিও চারদিক মোটামুটি স্বাভাবিক। রিক্সা ঠেলা মোটরগাড়ি চলছে, লোকজন যাতায়াত করছে, রোজকার মতোই জীবন চলমান। তবু উমাপতির মনে হল, কী যেন থমথম করছে চারদিকে, কী যেন একটা ঘোঁট পাকিয়ে উঠছে।

এ পাড়া এমনিতেই ভাল নয়। ইন্ডাস্ট্রিয়াল বেল্ট-এর আশেপাশের জায়গা সাধারণত খুব একটা শান্ত হয়ও না। তার ওপর আছে রেলের ইয়ার্ড। ওয়াগন ব্রেকারদের আস্তানা চারদিকেই। নিত্য নতুন মস্তান উঠে এসেছে। দু'দলে মারপিট, বোমাবাজি প্রায় নিত্যকার ঘটনা। একসময়ে এই পাড়ায় উমাপতি রাস্তায় বেরোলে লোকেরা সসম্ভ্রমে পথ ছেড়ে দিত, কত লোক পায়ে হাত দিয়ে প্রণাম অবধি করেছে। উমাপতি তখন এখানকার শ্রমিকদের হয়ে লড়তেন, মিউনিসিপ্যালিটিকে শাসন করতেন, রাজনৈতিক নেতা বা এম এল এ-দের সঙ্গে ওঠাবসা ছিল তাঁর। আজও সেই একই পাড়ায় আছেন, কিন্তু সমাজজীবনের সঙ্গে যোগাযোগ কেটে গেছে। নতুন প্রজন্মের মানুষেরা তাঁকে চেনে না, যুব সম্প্রদায়ের কাছে তিনি প্রায় বিস্মৃত। এভাবে নিজের সামাজিক মৃত্যু দেখে যে-কারও দুঃখ হওয়ার কথা। উমাপতিরও হয়তো হয়। কিন্তু তিনি নিয়তির অমোঘ বিধানকে মানেন। নতুন প্রজন্মের সঙ্গে তাল রেখে তিনি ছুটতে পারলেন কই? সে আমলের মাতব্বররা অনেকেই মরে গেছে, যারা আছে তারা বৃদ্ধ, অথর্ব, পঙ্গু, গৃহবন্দি। দু'-চারজন সচল আছে বটে, কিন্তু তারা নিজেদের নিয়ে ভারী ব্যতিব্যস্ত। চিরদিন তো কারও সমান যায় না। এ পাড়া একসময়ে খানিকটা ভদ্রস্থ ছিল, যখন ভদ্রলোকেরা পাড়া শাসন করত। আজ আর তা নেই। ভদ্রলোকদের দিন ফুরিয়েছে। তবে উমাপতিকে তাঁর প্রাপ্য মর্যাদায় না চিনলেও পাড়ার একজন পুরনো মানুষ হিসেবে সকলেই চেনে। সকলে এও জানে যে, উমাপতি একসময়ে স্বদেশি করেছেন, জেল খেটেছেন, স্বাধীনতার পরেও বেশ কিছুদিন রাজনীতির সঙ্গে জড়িত ছিলেন। সে-হিসেবে সামান্য একটু পরিচিতি আজও নেই-নেই করেও আছে।

উমাপতি চারদিকটা আর-একবার ভাল করে দেখলেন। না, কোনও অস্বাভাবিকতা নেই। সব কিছু স্বাভাবিক। সব ঠিক হ্যায়। বাদল বা কালুর দল কোনও নতুন হাঙ্গামা করেনি পরশু থেকে। কোথাও কোনও খুনের কথা শোনেননি উমাপতি।

তবে মনটার এত অস্বস্তি কেন?

মালাধরের চায়ের দোকানটা বাসস্টপের পিছনের গলিতে এক পা ঢুকলেই। দোনোমোনো করেও উমাপতি গলিতে ঢুকে দোকানে উঁকি দিলেন। সরোজ বসে একটা খবরের কাগজ পড়ছে।

উমাপতি ডাকলেন, ওরে শোন।

সরোজ উঠে এল, কী বলছ বাবা?

উমাপতি কী বলবেন বুঝে উঠতে পারছিলেন না। তাঁর এই দুর্বল প্রকৃতির ছেলেটিকে তাঁর বলতে ইচ্ছে করছিল, এখানে আর বসে থাকিসনি। বাড়ি যা। কিন্তু কথাটা বললেই তো হল না। অস্বাভাবিক শোনাবে। কী বলা যায় ভাবতে ভাবতে তিনি মাথা চুলকে বললেন, তোর মা'র শরীরটা ভাল নয়। একটু তাড়াতাড়ি ফিরিস।

সরোজ ঘাড় নাড়ল।

উমাপতি এর বেশি আর বলতে পারলেন না। বলতে পারলেন না যে, তাঁর ষষ্ঠ ইন্দ্রিয় কিছু অস্পষ্ট আভাস দিচ্ছে।

সরোজকে নিয়ে চিন্তার একটি কারণ হল, স্বপন নামে একটি ছেলে। সরোজের সঙ্গে ক্লাস থ্রি থেকে একটানা পড়েছে। বাল্যবন্ধু এবং বেশ ঘনিষ্ঠ বন্ধু।

স্বপন কিছু খারাপ ধরনের ছেলে ছিল না। সরোজের মতো নরম-সরম না হলেও ভদ্র ছেলে। কিন্তু গত বছর খানেক যাবৎ কোনও রহস্যময় কারণে সে বাদলের দলে ভিড়েছে। কারণটা অর্থনৈতিক হওয়াই স্বাভাবিক। কিন্তু স্বপন আর সরোজ যে একসময়ে একসঙ্গে কবিতা-টবিতা লেখার চেষ্টা করত এবং 'নীলাকাশ' নামে একটি লিটল ম্যাগাজিনও কয়েক সংখ্যা বের করেছিল এটা উমাপতি ভুলতে পারেন না। তাই ব্যাপারটা তাঁর কাছে ভারী অদ্ভুত ঠেকে।

বাদলের দলে ভিড়বার পর থেকেই স্বপন আর উমাপতির বাসায় যায় না। খুনখারাপি করে কি না কে জানে, তবে স্বপন মস্তান হলেও তার হাবভাব বেশ গম্ভীর এবং শান্ত। উটকো তরল মস্তানি তার নেই। আর এখনও সরোজের সঙ্গে তার গভীর ভাব।

উমাপতির দুশ্চিন্তার কারণ এইটাই। স্বপনের সঙ্গে সরোজের সম্পর্কটা না থাকলেই তিনি বেশি খুশি হতেন।

অনভিজ্ঞেরা কলকাতা বা হাওড়ার যে-কোনও হাসপাতালে পা দিয়েই মর্ত্যের নরক দেখে আঁতকে উঠবে সন্দেহ নেই। কিন্তু উমাপতি অনভিজ্ঞ নন। হাওড়ার এই হাসপাতালকে তিনি নিজের হাতের তেলোর মতোই জানেন। বহুবার আসতে হয়েছে। এখানকার খাবার দেখলে কুকুর মুখ ফিরিয়ে নেয়, লাশ পড়ে থাকে ঘণ্টার পর ঘণ্টা, রুগিরা বিছানাতেই পায়খানা-পেচ্ছাপ করে তাতেই ডুবে থাকে, জমাদার নার্স আয়া ঝাড়ুদারদের দেখা মেলে না আলাদা পয়সা না ফেললে। ওয়ার্ডে ঘুরে বেড়ায় যথেচ্ছ কুকুর ও বেড়াল।

চন্দনা আছে কেবিনে। কেবিনের অবস্থা যে খুব বেশি ভাল নয় তা বলাই বাহুল্য। কিন্তু চন্দনার নিজস্ব আয়া আছে এবং আয়া দু'জনই উমাপতির চেনা। পাড়ার মেয়ে, চন্দনাকেও চেনে। তারা পালা করে থাকে বলে চন্দনা একরকম সইয়ে নিতে পেরেছে। তবে তার ইচ্ছে ছিল প্রথম বাচ্চা নার্সিং হোমেই হোক। উমাপতি সেটা পেরে ওঠেননি। সেই অর্থবল তাঁর নেই। পঙ্কজ আর মনোজ যা পাঠায় তাতে কায়ক্লেশে সংসার চলে যায় মাত্র। সরোজ দুটো টিউশানি করে। উমাপতি নিজে দেশোদ্ধার করতেন বলে কোনওকালেই রোজগার বলতে তেমন কিছু ছিল না, তবে এম এসসি ডিগ্রিটা থাকায় বুড়ো বয়সে কয়েক বছর একটা কলেজে চাকরি করেছেন। তারপর একটা কারখানায় চেনাজানার সূত্রে ক্যান্টিনে সাপ্লায়ারের একটা সাব-কন্ট্রাক্ট পান। পাউরুটি, ডিম আর কাঁচা সবজি। খুবই অলাভজনক ব্যাবসা। সরোজই ওটা দেখে। মাসে মাত্র শ'দুই টাকা ঘরে আসে। এর জোরে মেয়েকে নার্সিং হোমে রাখার স্বপ্নও দেখা যায় না।

নাতিটা বেশ হয়েছে দেখতে। আঁতুরবেলায় এতটা বোঝা যায় না। তবে রং বোধহয় ফরসাই হবে। মুখ-চোখে কোনও আদল আসেনি এখনও, তবে চোখদুটো চন্দনার মতোই টানা-টানা হবে।

বাবা, তোমার শরীরটা কি ভাল নয়?

কেন? বেশ তো আছি, সব ঠিক হ্যায়।

কেমন যেন দেখাচ্ছে তোমাকে?

বয়স তো হল রে। এখন তো কেবল ক্ষয়ের পালা। ভাঙছে, একটু একটু করে ভাঙছে। ও নিয়ে ভাবিস কেন? আজ না হিমাংশু আসবে?

চন্দনা মুখটা ফিরিয়ে নিল। বলল, আসার তো কথা। শেষ অবধি দেখো ফের কোনও জরুরি কাজে আটকে গেল কি না। ওকে ছাড়া তো প্ল্যান্টই অচল।

পতিগর্বে ভারী উজ্জ্বল হল মুখখানা। উমাপতি পরিতৃপ্তির সঙ্গে দেখলেন, একজন ইঞ্জিনিয়ারের অভাবে কোনও প্ল্যান্টই কি অচল হয় আজকাল? কিন্তু তা না হলেই বা কী? অহংকারটুকু তবু ভালই লাগল উমাপতির। আহা, এরকম অহংকার যদি তাঁকে নিয়ে কমলাবালারও থাকত?

বনস্পতিতে ভাজা পরোটা আর নিতান্তই কম তেল দিয়ে রাঁধা আলুর ছেঁচকি খুব উঁচু জাতের জলখাবার কি না তার বিচারবোধ উমাপতি হারিয়ে ফেলেছেন। তবে এটা বুঝলেন যে, তার

আদরের মেয়েটির মুখে খাবারটা রুচল না। কেমন নাক সিঁটকে, মুখটা তেতো করে একটু গিলল মাত্র। ইঞ্জিনিয়ারের বউ, সুতরাং আজকাল ভালই খায়-দায় নিজের বাড়িতে। জিবটাও জাতে উঠেছে। কিন্তু এই এতকাল নিজের বাপের বাড়িতে সেদ্ধপোড়া খেয়ে যে এত বড়টি হল সেই শিক্ষাটা গেল কোথায়? বনস্পতি বা রেপসিড যা-ই দিয়েই ভাজা হোক তবু তো পরোটা। এই পরোটাই যে ন'মাসে-ছ'মাসে জুটত না এতকাল।

উমাপতি মেয়ের খাওয়ার ছিরি দেখে একটা দীর্ঘশ্বাস ফেললেন। এর চেয়ে দুর্গাপুরে প্ল্যান্টের হাসপাতালে ভাল বিলিব্যবস্থায় চন্দনার বাচ্চা হলেই ভাল ছিল। মেয়ে এবং জামাইয়েরও তাই মত ছিল। উমাপতিও তাই চেয়েছিলেন। কিন্তু কমলাবালা ভীষণ বেঁকে বসেছিলেন। প্রথমবারের বাচ্চা হওয়ার দায়িত্ব বাপের বাড়ি না নিলে নাকি মাথা কাটা যাবে। প্রায় সকলের অমতে এবং কমলাবালার জেদে মেয়েকে এই নরকে এনে ফেলতে হল।

বাঁচোয়া যে গোটা দুই সন্দেশ ছিল জলখাবারের সঙ্গে। একটা ডিমও। ফলে কিছুটা মানরক্ষা হল উমাপতির। আয়া টিফিন ক্যারিয়ারটা ধুয়ে দিলে তিনি তাড়াতাড়ি উঠে পড়লেন।

সকালের আয়াটি তার বাড়ির কাছের খাটাল থেকে সামনে দোয়ানো দুধ এনে দেয়। ছয় টাকা সের। গা চড় চড় করে উমাপতির। সেই দুধ খেতে খেতে চন্দনা ভ্রূ কুঁচকে বলল, বাইরে একটা গণ্ডগোল হচ্ছে না?

উমাপতিও শুনলেন। কিছু চেঁচামেচি। হাসপাতালে অমন কত হয়!

পকেট থেকে আয়ার প্রাপ্য টাকা মেটালেন উমাপতি। চন্দনার ডেলিভারির জন্য পঙ্কজের কাছে বাড়তি কিছু টাকা চেয়ে চিঠি লিখেছিলেন। ছেলে পঞ্চাশ টাকা বেশি পাঠিয়েছে। খরচ চারশো ছাড়িয়েছে, আরও হবে। তবু ভাগ্যিস, চন্দনার নরম্যাল ডেলিভারি হয়েছিল। সিজারিয়ান হলে উমাপতির দুর্গতি ছিল।

বাবা, যাচ্ছো?

যাই।

তোমার জামাই এলে কী বলব বলো তো!

কী বলবি?

ধরো যদি কাল-পরশুই নিয়ে যেতে চায়? হয়তো ঠিক এই অবস্থায় রাখতে চাইবে না।

উমাপতি ঘাড় নেড়ে বললেন, ঠিকই তো। নিতে চাইলে যাবি। যাওয়াই তো উচিত।

চন্দনা খুশি হল। দুর্গাপুরে ওরা একটা বিশাল বাংলোয় থাকে। ঝি চাকর আছে, মালি আছে! জামাই বাবাজীবনের একখানা গাড়িও আছে। দেড বছর হল খুব সুখের মুখ দেখেছে চন্দনা। বেচারাকে এই দুর্গতির মধ্যে এনে ফেলা ঠিক হয়নি। মোটেই ঠিক হয়নি। চন্দনার দুর্গতি, উমাপতির নিজের দুর্গতি। কমলাবালা যে কেন এটা বোঝেন না!

বাবা, তা হলে আমি কিন্তু তোমার অনুমতি নিয়ে রাখলাম।

হ্যাঁ, হ্যাঁ, ঠিক আছে।

তোমার জামাই কিন্তু এবার শ্বশুরবাড়িতে উঠবে না। বলেই দিয়েছে।

উমাপতি তটস্থ হয়ে বললেন, তা হলে কোথায় উঠবে?

ওর এক বন্ধুর বাড়িতে। পাইকপাড়ায়। বন্ধু অনেকদিন ধরেই বলছিল।

উমাপতি মাথা নেড়ে বললেন, ঠিক আছে।

জামাই-মেয়ে এসে উঠলে ছোট বাসাটায় দম ফেলার অবস্থা থাকে না। একবারই এসে উঠেছিল, সেই দ্বিরাগমনে। তারপর আর আসেনি। মেয়েও এসে আজকাল থাকতে চায় না। ব্যাপারটা খুবই স্বাভাবিক ঠেকে উমাপতির কাছে। এরকমই হওয়ার কথা।

বলতে কী, এরকম হওয়াই ভাল।

আউটডোরে একটা লোককে আনা হয়েছে। পেট ফাঁক, মাথায় তিন ইঞ্চি ছ্যাঁদা, পেটে আর বুকে তিনটে গুলি। লাশই বলা যায়, তবে এখনও শ্বাস আছে। এক ভিড় লোক জুটেছে আউটডোরে। কয়েকজন উত্তেজিতভাবে চেঁচামেচি করছে।

উমাপতি ফের সেই অস্বস্তিটা টের পেলেন। কাল অবধি ভালয়-ভালয় কেটেছিল। আজ আবার বোধহয় শুরু হল। ভিড়কে পাশ কাটিয়ে উমাপতি বেরোবার জন্য এগোলেন। আজকাল হাঙ্গামা দেখলেই সরে পড়েন। এ সমাজের অন্তঃসারশূন্য মাৎস্যন্যায়ের চেহারাটা যত না দেখা যায় ততই ভাল। মানুষের যুক্তি এবং বুদ্ধি যখন শেষ হয়ে যায় তখনই সে খুন করে এবং করতে থাকে।

খুন উমাপতি নিজেও করেছেন। কিন্তু রাগের বশে বা স্বার্থের খাতিরে নয়। অনিলকে খুন করেছিলেন তাঁকে খুন করতে পার্টি নির্দেশ দিয়েছিল বলে। অনিলকে না মারলে সেদিন অনেকে ধরা পড়ত। আর কালীকে মারতে হয়েছিল নিজের প্রাণ বাঁচাতে। বন্দুক-পিস্তলের সামনেও ঘাবড়ে না গিয়ে কালী তার সড়কি তুলেছিল।

সেসব কথা উমাপতি এখন ভুলে যেতে চান। বিচার করলে সব খুনই নিছক খুন। তাগিদ বা অজুহাত যা-ই থাকুক না কেন। উমাপতি আজ আর সেই সব কাজের জন্য পাপবোধে ভোগেন না বটে, কিন্তু মনে পড়লে কষ্ট হয়। অনিল বেঁচে থাকলে তাঁর বয়সিই হত, ছেলেপুলে নাতি-নাতনি হত। সুখে থাকত কি না বলা মুশকিল। তবে বংশ বিস্তার করত। কালী যখন মরে তখন তার সাতটা ছেলেপুলে, জমিজমা, ফলাও কারবার। ডাকাতি করার উপযুক্ত ঘর। তাই কালীর জন্য তত দুঃখ হয় না। তবু মনটা বিষণ্ণ হয়।

দাদু!

উমাপতি তাকিয়ে দেখলেন পাড়ার একটা ছোঁড়া ফটকের সামনে জটলার মধ্যে দাঁড়িয়ে দাঁত বের করে হাসছে। বাজারে ওর বাবার আলুর দোকান আছে, সেখান থেকেই আলু নেন উমাপতি। বললেন, কী রে? এখানে কী?

পান্টুর হয়ে গেল। আধমরা করে রেললাইনে ফেলে রেখেছিল।

পান্টু!

খুব রুস্তম ছিল। চেনেন না?

চেনেন বই কী উমাপতি। নামে ভালই চেনেন, এক-আধবার দেখেছেন। এক সময়ে বডি বিল্ডার ছিল, পরে সহজ রোজগারে নেমে পড়ে।

উমাপতি বললেন, বাড়ি যা, কখন কোন হাঙ্গামা লেগে পড়ে।

একটু দেখে যাই।

উমাপতি এগোলেন। আজকের দিনটাকে খুব সুবিধের মনে হচ্ছে না তাঁর। একেবারেই সুবিধের নয়। শরীরটাও আজ মোটেই জুতের নেই।

বাড়ি ফিরে দেখলেন, নাতি দুটো আদুর গায়ে সদরে বসে অ্যালুমিনিয়ামের বাটিতে করে মুড়ি খাচ্ছে। দু'-আড়াই বছর বয়স। দাদুর সঙ্গে বিশেষ বনে না, ঠাকুমার খুব বশ। তাঁকে দেখেই দু'জনে একসঙ্গে জিব ভেঙাল। ওরা এরকমই। কোত্থেকে যে শেখে। কমলাবালাই হয়তো শেখান। রেগে গেলে তিনি প্রায়ই উমাপতিকে ভেঙান।

ঘরে এসে খোঁজ করে জানলেন, সরোজ এখনও ফেরেনি। বেশ অস্থির বোধ করলেন উমাপতি, পান্টুর খুন হওয়ার খবর হয়তো পাড়ায় তেমন ছড়ায়নি। কিন্তু ছড়ালেই মুশকিল। উমাপতিকে এক কাপ চা দিল শ্রীময়ী। উমাপতি রবিবারে রেশন তোলেন। কিন্তু গতিক সুবিধের নয়, বন্ধ হতে পারে। তাই বললেন, রেশনটা তো তোলা হয়নি। দাও এইবেলা তুলে আনি।

শ্রীময়ী বলল, চা খান, আমি ব্যাগ টাকা গুছিয়ে দিচ্ছি।

কমলাবালা বাথরুমে। তাই নিশ্চিন্তে চা খেতে খেতে উমাপতি ভাবলেন, সে আমলে

কন্ট্রাসেপটিভের এত চলন ছিল না। অনেকে বুঝতই না ব্যাপারটা কী। সেই আমলে উমাপতি একদিকে যেমন স্বদেশি করেছেন তেমনি সন্তানের ফলনও কম হয়নি তাঁর, নয়টি হয়েছিল। পাঁচটি গেছে। তারা থাকলে উমাপতির দুর্গতি বাড়ত বই কমত না। আরও অভাব, আরও দুশ্চিন্তা। কোনটা কী রকম হত, কে বলবে! যে চারটি আছে তাদের নিয়েও কি কম ভাবনা?

আবার পান্টুর কথা মনে পড়ল। মনে পড়ল বহুকাল আগে তাঁর একটা জার্মান মাউজার পিস্তল ছিল। অনিলকে যেটা দিয়ে মারেন। দেশ স্বাধীন হলে সেটা সরকারে জমা দেন। থাকলে বেশ হত। আত্মরক্ষার জন্য একটা অস্ত্র থাকা ভাল।

॥ দুই ॥

আজ প্রেস কনফারেন্সে মুখ্যমন্ত্রী বেশ ভাল মুডে ছিলেন। অনেক পয়েন্টেই কথা বললেন তিনি। বাংলাদেশ-পশ্চিমবঙ্গ সীমান্ত, ত্রিপুরা ও আসামে বাংলাদেশি অনুপ্রবেশ, উপজাতি সমস্যা, কেন্দ্র-রাজ্য সম্পর্ক, ওভার-ড্রাফট। ফাঁকে ফাঁকে নিজের বয়স, বুদ্ধিজীবীদের ভূমিকা এবং কলকাতায় জঞ্জাল নিয়ে লঘু রসিকতাও ছিল। স্বভাবত গম্ভীর মুখ্যমন্ত্রী সহজে হাসিঠাট্টা করেন না। আজ মুড ভাল ছিল। সাংবাদিকরা জানেন, মুখ্যমন্ত্রীর মেজাজ ভাল থাকাটা একটা বিরল ব্যাপার।

জিজা বিশেষ প্রশ্ন করেনি। মাত্র দুটো। সে রীতিমতো ছুকরি সাংবাদিক, এখনও ততটা সাহস হয়নি তার যে পটাপট প্রশ্ন করে মন্ত্রীদের রং ফুটে ফেলে দেবে। তার প্রথম প্রশ্ন ছিল, এই রাজ্যে আইন-শৃঙ্খলা ব্যবস্থা অন্য রাজ্যের চেয়ে ভাল বলে মুখ্যমন্ত্রী মনে করেন কি না। এলেবেলে প্রশ্ন। মুখ্যমন্ত্রী বললেন, করি। এ রাজ্যের অবস্থা অনেক ভাল। জিজার দ্বিতীয় প্রশ্ন ছিল গৃহবধূ হত্যা নিয়ে। আজকাল বউ খুনের একটা হাওয়া এসে গেছে নাকি? মুখ্যমন্ত্রী প্রশ্নটিকে গুরুত্ব দিলেন এবং সরকার এ ব্যাপারে যা যা করছে তা জানালেন। পুরনো প্রশ্ন এবং যথারীতি সনাতন উত্তর।

কিন্তু এই দ্বিতীয় প্রশ্নটির বেলায় গ্রেগরি পেক, অর্থাৎ টুলু চৌধুরী উঠে দাঁড়িয়ে বলল, গৃহবধূ হত্যা, নারী হত্যা ইত্যাদি আলাদা ইস্যু হওয়া উচিত নয়। এতে পুরুষেরা এবং বিশেষত স্বামীরা খুবই নিরাপত্তার অভাব বোধ করছেন। এখন এমন হয়েছে যে, স্ত্রীর স্বাভাবিক মৃত্যু ঘটলেও স্বামীরা ফেরার হন।

এতে সকলেই হেসে উঠল। এমনকী মুখ্যমন্ত্রীর মুখেও একটু কৌতুক খেলা করে গেল।

জিজার কিন্তু লাল হয়ে উঠল মুখ। সে বেশ ঝাঁঝের সঙ্গে বলে উঠল, ব্যাপারটাকে লাইট করাটা মোটেই উচিত নয়। খুনটা রসিকতার ব্যাপার নাকি?

টুলু চৌধুরী কথাটা শুনে জিজার দিকে একটু তাকাল, জিজা চোখ সরিয়ে নিল।

একজন সাংবাদিক হাওড়ার জঞ্জাল এবং সমাজবিরোধী নিয়ে প্রশ্ন করল। কালকেও একজন খুন হয়েছে এবং দু'দল থেকেই দাবি উঠেছে যে, নিহত ব্যক্তি তাদের সমর্থক। কিন্তু মুখ্যমন্ত্রী আর সময় দিতে পারলেন না। তাঁকে বিকেলে দিল্লির ফ্লাইট ধরতে হবে।

জিজা প্যাড আর ডটপেন ব্যাগে ভরে ফট করে ব্যাগের মুখ আটকাল। আড়চোখে লক্ষ করল, টুলু চৌধুরী উঠে দাঁড়িয়েছে, লম্বায় ছ'ফুট এক ইঞ্চি, মেদহীন রুক্ষ শক্ত চেহারা, চোখে-মুখে বুদ্ধির ঝিকিমিকি, অবিকল গ্রেগরি পেক-এর মতোই পেটানো মুখশ্রী। এমন বিরল পুরুষালি সৌন্দর্য খুব কম চোখে পড়েছে জিজার। বিশেষত চল্লিশোর্ধ কোনও ভুঁড়িহীন মানুষ আজকাল সে দেখেই না। টুলু চৌধুরী অনেক মেয়ের মাথা খেয়েছে এবং বিয়াল্লিশ বছর বয়সে আরও অনেকের মাথা খাওয়ার জন্য জিব দিয়ে ঠোঁট চাটছে। জিজা সবই জানে। আর সে এটাও টের পায়, টুলু চৌধুরীকে দেখলেই

তার বুকের ভিতরটা দপ করে উঠে, গায়ে একটু শিহরন দেয়। অথচ লোকটাকে সে প্রাণপণে ঘেন্না করতে চেষ্টা করে।

বেরোবার মুখে টুলু এসে ধরল, জিজা, তোমার গাড়ি আছে?

জিজা না তাকিয়ে বলল, আছে।

আমার গাড়িটা ছেড়ে দিতে হল, একটা লিফট দেবে?

গাড়ি ছেড়ে দিলেন কেন? আমি তো ছাড়িনি।

আরে ভাই, তোমার অফিসের কথা আলাদা, দেদার গাড়ি ওদের। আমার গরিব অফিস, গাড়ির খুব টানাটানি।

আসুন, পৌঁছে দিয়ে যাচ্ছি।

আমি অফিসে যাব না। কর্পোরেশনে।

সন্দিহান জিজা বলল, সেখানে কী?

টুলু অভয় দিয়ে বলল, নো স্কুপ, নাথিং। যাব নিজের কাজে।

যেসব পুরুষ খুব ল্যালার মতো কাছে ঘেঁষার চেষ্টা করে মেয়েরা তাদের মোটেই পছন্দ করে না। ল্যালা পুরুষ দেখলেই জিজার অ্যালার্জি হয়। কিন্তু টুলু চৌধুরীর এই গায়ে পড়া ভাবটাকে অপছন্দ করলেও ঠিক ততটা ঘেন্না করতে পারল না জিজা। লোকটার চেহারা সুন্দর বলে নয়, এ লোকটার মধ্যে কোথাও একটা ধিকিধিকি আগুন ছিল। সেটা এখন আর নেই। নিবে গেছে। শুধু উনুন নিবে গেলেও যেমন অনেকক্ষণ গরম আঁচটা থাকে অনেকটা সে রকমই কিছু। এ লোকটা এক সময়ে ভারতবর্ষের গাঁ-গঞ্জে পায়ে হেঁটে পাগলের মতো ঘুরেছে, বিভিন্ন জায়গায় তৈরি করেছে লোকসেবা সংগঠন। লোকটা ঘুরেছে মঠে মন্দিরে আশ্রমে তীর্থে। কীসের একটা অন্বেষণ ছিল টুলু চৌধুরীর এবং যতদিন সেটা ছিল ততদিন লোকটা ছিল সন্ন্যাসী-উদাসীন-বৈরাগী এক মানুষ। সবই শোনা কথা জিজার। ওই বৃহৎ জীবন থেকে কেন টুলু চৌধুরী আবার সংকীর্ণতায় গণ্ডিবদ্ধ করল নিজেকে তা বিশেষ জানা যায় না, তবে আগুন ছিল, সন্দেহ নেই।

জিজা গাড়ির দরজা খুলে দিয়ে বলল, উঠুন।

টুলু উঠল, জিজা তার পাশে বসে দরজাটা বন্ধ করে দিয়ে বলল, সল্ট লেক-এ আপনার বাড়ি হচ্ছে না?

টুলু মৃদু হেসে বলল, হ্যাঁ, তুমি জানো দেখছি।

শুনেছিলাম। কে যেন বলছিল, জমিটা অনেকদিন আগে আপনি একটা ট্রাস্টের নামে কিনেছিলেন। বোধহয় অনাথ আশ্রম বা ও রকম কিছু করবেন বলে।

টুলু চৌধুরী কথাটা শুনল কি না বোঝা গেল না। কিন্তু বাইরের দিকে চুপ করে তাকিয়ে রইল।

একটু কষ্ট হল জিজার। কথাটা অমন মুখের ওপর না বললেই হত। কিন্তু লোকটাকে একটু আঘাত দেওয়ার লোভও সে সংবরণ করতে পারল না। দুনিয়াটা পচে গেছে বটে, কোনও মানুষই এখন আর শতকরা একশো ভাগ সৎ নেইও বটে, কিন্তু আজও জিজা কোনও মানুষের মধ্যে সততার অভাব দেখলে চটে যায়।

টুলু খানিক বাদে মুখ ফিরিয়ে বলল, ট্রাস্ট বানচাল হয়ে গেছে। যা করতে চেয়েছিলুম তা হল না। জমিটা আমার নামেই কেনা ছিল।

জিজার উচিত ছিল চুপ করে থাকা। কিন্তু নিজেকে সামলাতে না পেরে সে বলল, কিন্তু জমি কেনার টাকাটা দিয়েছিল পাবলিক। আপনি চাঁদা এবং দান নিয়েছিলেন।

এই আক্রমণেও টুলু ধৈর্য হারাল না। খুব শান্ত মুখশ্রী নিয়েই বসে রইল সে। মৃদু স্বরে বলল, সবটাই নয়। জমির দামের অর্ধেক আমি দিয়েছিলুম। বাকি অর্ধেক ডোনেশন। সেই জন্য পুরো জমিটায় আমি বাড়ি করছিও না। অর্ধেকটা বাদ রাখছি। কিন্তু এত খবর তোমাকে দিল কে?

খবরটা তো খুব সিক্রেট নয়। অনেকেই আলোচনা করে।

টুলু চৌধুরী খুব মৃদু স্বরে বলল, না, বলাবলি করে না। তার কারণ খবরটা প্রায় কেউই জানে না। তুমি খুব ভাল রিপোর্টার হবে জিজা। নিশ্চয়ই তোমার হাই কানেকশনস আছে, নইলে এ খবরটা তুমি পেতে না।

জিজা তার বব চুলওয়ালা মাথাটা খুব তাচ্ছিল্যের ভঙ্গিতে একটু ঝাঁকিয়ে বলল, টুলু চৌধুরী কে এবং সে কোথায় বাড়ি করছে আর কার জমিতে, তা নিয়ে কারও মাথাব্যথা নেই। আমি জাস্ট একটা গসিপ শুনেছিলাম। আপনি কর্পোরেশনে যাচ্ছেন শুনে হঠাৎ মনে হল, হয়তো ওই বাড়ির ব্যাপারেই হবে।

টুলু চৌধুরী হয়তো ভাবল, জিজার গাড়িতে ওঠাই আজ তার ভুল হয়েছে। কিছুক্ষণ চুপ করে চেয়ে রইল বাইরের দিকে। তারপর মুখটা জিজার দিকে ঘুরিয়ে বলল, তোমার গাটস আছে জিজা। ভাল রিপোর্টার হতে গেলে ওটা খুব দরকার।

জিজা অম্লানবদনে বলল, আপনার গাটস অনেক বেশি। নইলে পাবলিকের টাকায় ট্রাস্টের জমিতে নিজের বাড়ি করতে পারতেন না। কিন্তু অত গাটস থাকা সত্ত্বেও তো আপনি তেমন ভাল রিপোর্টার নন।

রোজ যেমন সংলাপ বা চাপান-ওতোরে টুলু অভ্যস্ত জিজা তা থেকে অনেক দূরে এনে ফেলেছে তাকে। এত অকপটে, প্রায় বিবেকের সংলাপের মতো স্পষ্টাস্পষ্টি তার মুখের ওপর কেউ তো এরকম সব কথা বলে না। কাজেই বাক্য খুঁজে পেতে টুলুকে প্রায় মিনিটখানেক অপেক্ষা করতে হল। এবং অবশেষে যে বাক্যটা সে খুঁজে পেল সেটাও পানসে এবং জোলো। তার স্বভাবত ভাবলেশহীন এবং আত্মসন্তুষ্টির হাসি মাখানো মুখখানা বেশ টকটকে হয়ে উঠল। রীতিমতো ক্রুদ্ধ গলায় সে বলল, জিজা, ইউ আর গোয়িং টু ফার।

জিজা শিশুকাল থেকে এক রাগী ও চণ্ড পুরুষের ছায়ায় বড় হয়েছে। পুরুষের রাগকে সে বড় একটা ভয় পায় না। সে একটু হেসে খুব নরম গলায় বলল, অবশ্য আপনি কিছু মনে করে থাকলে আমি দুঃখিত। কিন্তু টুলুদা, এসব কথায় আপনি রেগে যান কেন? যারা অন্যায় করে তারা তো মান-অপমান গায়ে মাখে না, ইমিউন হয়ে যায়। আপনি এখনও হতে পারেননি?

টুলু এবার সত্যিই বাক্য খুঁজে পেল না। বার দুই ব্যর্থ হাঁ করে মুখ বুজে ফেলল।

জিজা খুব সমবেদনার গলায় বলল, আপনি সিগারেট খেতে পারেন। আমার অসুবিধে হবে না।

টুলু একথায় একটু যেন সচকিত হয়ে প্যান্টের পকেট থেকে সিগারেট বের করে অত্যন্ত নার্ভাস হাতে ধরাল। সিগারেটের কথা সে ভুলে গিয়েছিল।

জিজা পিছনে মাথা হেলিয়ে চোখ আধবোজা করে সামনের উইন্ডস্ক্রিনের ভিতর দিয়ে এক অসহনীয় জ্যামের দৃশ্য দেখতে লাগল। এসপ্ল্যানেডের চৌমাথা পার হয়ে সুরেন ব্যানার্জি রোডে ঢোকা যেন এ জন্মে আর সম্ভব হয়ে উঠবে না। জিজা চোখ তুলে ড্রাইভারের মাথার ওপর ছোট্ট আয়নাটার মধ্যে টুলু চৌধুরীকে দেখল। সত্যিই অসাধারণ এক পাশ্চাত্য মুখশ্রী। তার ওপর নিজেকে প্রদর্শন করার আর্টটিও এই লোকটির জানা। তেলহীন ঈষৎ রুক্ষ লম্বা চুল কপালের সিকিভাগ ঢেকে ঢেকে টেনে ডানদিকে আঁচড়ানো। কয়েকটা পাকা চুল জাহির আছে, টুলু তাতে কলপ দেয়নি বা তুলে ফেলেনি। কারণ অল্প পাকা চুল অভিজ্ঞতা ও তারুণ্যের সংমিশ্রণ ঘটায় এবং পুরুষের যৌন আকর্ষণ বাড়ায় বলে জিজার ধারণা। টুলু সেটা জানে। টুলুর গায়ে খুবই ফিকে চওড়া হরেক রঙের স্ট্রাইপ দেওয়া একটা টি শার্ট। খুব টাইট ফিটিং নয়। তাতে ফিগারটা বেশ চওড়া দেখাচ্ছে। বাঁ হাতে রীতিমতো দামি একখানা ঘড়ি। খুব যে সেজেছে তা নয়, কিন্তু বেশ নিপুণভাবে নিজেকে ফুটিয়ে তুলেছে। অবশ্য এখন জিজার দ্রুতগতির বলের মোকাবিলা করতে না পেরে বেকুব ব্যাটসম্যানের মতো মুখ করে বসে আছে টুলু। রিক্ত, ব্যক্তিত্বহীন, অস্থির।

সেই অস্থিরতা থেকেই বোধহয় হঠাৎ বলল, জিজা, আমি নেমে যাচ্ছি। এটুকু হেঁটে চলে যাব। কাছেই তো।

জিজা মাথা নেড়ে বলল, আচ্ছা।

অফিসে এসেই প্রথমে বাথরুমে গেল জিজা। মুখে জলের ঝাপটা দিল। ঘাড়ে আর কানের পিঠ জলে ভিজিয়ে নিল। জল দিয়ে মুখ ধোয়াই হল জিজার একমাত্র রূপের পরিচর্যা। সে কোনও রূপটান ব্যবহার করে না। লিপস্টিক, স্নো, পাউডার কিচ্ছু না। শুধু শীতকালে চামড়া ফাটে বলে ক্রিম লাগায়। রূপটান ব্যবহার করে না বলেই যখন তখন মুখে জলের ঝাপটা দিতে পারে সে। তার চুল বব করা, কিন্তু সেটা ফ্যাশানের জন্য নয়। বড় চুলের জন্য কিছু ঝক্কি পোয়াতে হয়, বব বা বয়কাটে ঝক্কি অনেক কম। সে কখনও সখনও শাড়ি পরে বটে, কিন্তু বেশিরভাগ সময়েই তার পরনে থাকে হ্যান্ডলুমের হাফহাতা কুর্তা আর জিনসের প্যান্ট। পায়ে হকি বুট। তার কানে, গলায়, হাতে দুল, হার চুড়ি বা বালা নেই। বাঁ হাতে একখানা কমদামি ডিজিট্যাল ঘড়ি আছে মাত্র। তার নখ স্বাভাবিকভাবে কাটা এবং তাতেও কোনও নেলপালিশ নেই। কিন্তু এতটা বঞ্চিত করেও নিজের শরীর এবং মুখশ্রীকে সে রূপহীনা করতে পারেনি। জিজার উচ্চতা খুব বেশি নয়, পাঁচ ফুট এক বা দুই ইঞ্চি। সে বেশ ছিপছিপে। রং ফরসাই বলা যায়। যা প্রথমে চোখে পড়ে তা হল তার মেদহীন শরীরের একটা সতেজ লকলকে ভাব। তার মুখ যতটা সুন্দর ততটাই ধারালো এবং তীব্র। কমনীয়তার যে অভাবটুকু রয়েছে তা ওই তীব্রতার জন্যই। দুটো চোখ যথেষ্ট আয়ত, কিন্তু আবার সেখানেও সেই ধার, সেই তীব্রতা। মিস ক্যালকাটা প্রতিযোগিতায় নামলে জিজা অনায়াসে ফাইনালে পৌঁছোবে, কিন্তু মিস ক্যালকাটা হতে পারবে না কখনও। কারণ তার মধ্যে লাস্যময়তা আর কমনীয়তা এই দুই বস্তু নেই। জিজার মধ্যে মেয়েমানুষি কম থাকার প্রধান কারণ হচ্ছে সে তার বাবার হাতে মানুষ। তার বাবা শুভঙ্কর তার শিশু কন্যাটিকে বুক দিয়ে বড় করে তোলে। পাছে মেয়ের অযত্ন হয় বা সৎ মা এসে অত্যাচার করে সেই ভয়ে সে আর বিয়ে পর্যন্ত করেনি। শুভঙ্কর যথেষ্টই পুরুষালি পুরুষ। এক সময়ে বক্সিং লড়ত, টেনিস সে এখনও খেলে, প্রচণ্ড সাহসী এবং একটু মস্তান গোছের লোক। রেগে গেলে সে আজও যাকে তাকে ধরে পেটায়। সেই শুভঙ্করের যাবতীয় স্নেহ ভালবাসা জড়ো হয়েছিল মেয়ের ওপর। আর মেয়েও বড় হল নিজেকে বাবার আদলে ঢেলে দিয়ে। একটু বড় হওয়াব পর জিজা তার বাবার ওপর আধিপত্য বিস্তার করে এবং শুভঙ্কর খুব বশংবদ হয়ে মেয়ের আধিপত্য মেনেও নেয়। তাই জিজা যখন কলকাতায় চাকরি করতে আসতে চাইল তখন শুভঙ্কর বিষণ্ণ হলেও বাধা দিল না। সে জানে, মেয়ে চিরকাল কারও নিজের থাকে না। পর হওয়ার জন্যই ওই কোকিল ছানারা আসে।

কথা হল, জিজা জানে যে সে অনেকটাই তার বাবার মতো। সেও প্রচণ্ড সাহসী, বড় একটা কারও তোয়াক্কা করে না, মেয়েমানুষি ন্যাকামি তার মধ্যে নেই। তা বলে সে পুরুষালি মেয়েও নয়। একটু অন্য রকম মেয়ে। আর সে যে অন্য রকম মেয়ে এটা মোটামুটি পুরুষেরা সময় মতোই আঁচ পেয়ে যায়। তাই বড় একটা কেউ তাকে ঘাঁটায় না বা তার কাছে ঘেঁষবার চেষ্টা করে না। যারা করে তারা যথেষ্ট অপমানিত হয়।

মুখ ধুয়ে একটা বড় রুমালে ঘাড় গলা মুখ মুছে জিজা নিউজ রুমে এসে চটপট টাইপ রাইটারে বসে গেল রিপোর্ট লিখতে। ছাত্রী হিসেবে সে দারুণ ভাল ছিল, রিপোর্টার হিসেবেও কিছু খারাপ নয়। সে মনোযোগী, বুদ্ধিমতী, চক্ষুষ্মতী। কাজেই, আত্মবিশ্বাস প্রবল।

রিপোর্ট লিখতে এক ঘণ্টার মতো লাগল। তারপর ব্যাগ থেকে একখানা পেপার ব্যাক বের করে পড়তে বসে গেল সে।

রোজই পড়ে। কখনও কনসেনট্রেশনের অভাব হয় না। কিন্তু আজ হল। বার বার টুলু চৌধুরীর কথা মনে পড়ছিল। লোকটাকে সে আজ হালকা রকম অপমান করেছে। কিন্তু মুশকিল হল, ওই

বিবাহিত এবং তার প্রায় ডবল বয়সের পুরুষটির প্রতি জিজার একটা ব্যাখ্যার অতীত আকর্ষণও আছে। আজ অবধি ঠিক এরকম আকর্ষণ সে আর কারও প্রতি বোধ করেছে বলে মনে পড়ে না। লোকটাও কি তার প্রতি কোনও আকর্ষণ বোধ করে?

গড়ফাদার এসে জিজার ডেস্কের পাশে দাঁড়ালেন। মুখে সেই অতি সজ্জনসুলভ হাসি।

রিপোর্টটা ভালই হয়েছে। গৃহবধূ-হত্যার প্রসঙ্গটা কে তুলেছিল? তুমি নাকি?

জিজা একটু লাজুক মুখে বলল, হ্যাঁ।

তা ওটাই হাইলাইট করলে না কেন? ইকুয়্যালি সিরিয়াস প্রবলেম।

আমি ভাবছিলাম আসাম ইজ মোর সেনসিটিভ কোশ্চেন।

আরে ও নিয়ে তো রোজ হচ্ছে। আচ্ছা, এরকমই থাক। এডিট যা করার তা নিউজ থেকেই করবে। কাল তোমার কখন ডিউটি, জিজা?

সকালে।

গড়ফাদারকে সামান্য চিন্তিত মনে হল। ভ্রূ কুঁচকে একটু চিন্তা বা দুশ্চিন্তা করতে করতে আপনমনে একটা সুরহীন 'হুঁ-হুঁ-হুঁ-হুঁ' শব্দ করে যেতে লাগলেন। গড়ফাদার কোনও গুরুত্বপূর্ণ সিদ্ধান্ত নেওয়ার আগে শব্দটা করেন। ওটা গান হতে পারে, গানের ক্যারিকেচার হতে পারে। একসময়ে শব্দটা থামিয়ে বললেন, একটা মুশকিল হয়েছে।

কী মুশকিল?

আমি তোমাকে কখনও কোনও বিপজ্জনক অ্যাসাইনমেন্টে পাঠাইনি। কিন্তু এখন আমার হ্যান্ড বড্ড শর্ট। তিনজন রিপোর্টার জন্ডিসে পড়ে আছে। দু'জন লম্বা ছুটিতে। দু'জন বাইরের অ্যাসাইনমেন্টে। অথচ হাওড়ায় একজন কাউকে না পাঠালেই নয়।

জিজা একটু অবাক হয়ে বলল, তাতে কী আছে! আমি পারব।

আমি একটু ওল্ড স্কুলের লোক, বুঝলে জিজা। মেয়েদের যে-কোনও কাজে লাগানোটা আমার আনএথিক্যাল মনে হয়।

আপনি আমার যোগ্যতায় সন্দেহ করেন না তো!

আরে না না, কী যে বলো। তুমি তো বেশ স্মার্ট। কিন্তু আফটার অল মেয়ে তো! আর হাওড়ায় যা ঘটছে, সেসব সমাজবিরোধীদের কাজ। ছোরাছুরি বোমা-পিস্তল চলছে, সেখানে তোমাকে পাঠানো মানে— তুমি আমার মেয়ে হলে আমি পারতাম না।

জিজা একটু হেসে বলে, কিন্তু আমার বাবা আপনার জায়গায় হলে ঠিক আমাকে পাঠাতেন।

গড়ফাদার আবার হাসলেন। সজ্জনের অপ্রতিভ ঠান্ডা হাসি। বললেন, তা হলে কাল সকালে তুমি স্ট্রেট হাওড়ায় চলে যেয়ো। অ্যাট ইওর ওন টাইম। সেখান থেকে অফিসে ফিরে রিপোর্ট লিখো। পারবে তো! ভেবে দেখো এখনও।

জিজা আত্মপ্রত্যয়ের সঙ্গে হেসে বলল, কলেজে থাকতে কতবার পুলিশের সঙ্গে মারদাঙ্গা করতে হয়েছে। সোডার বোতল আর ইট ছুড়েছি কত। ইউনিয়নে-ইউনিয়নে বহু ফাটাফাটি হয়েছে।

গড়ফাদার একটু শিউরে উঠলেন বলে মনে হল জিজার। গড়ফাদার অবশ্যই জানেন যে, দুনিয়াটা ধীরে ধীরে গোল্লায় যাচ্ছে। একটি গুরুত্বপূর্ণ সংবাদপত্রের বার্তা সংগ্রহের প্রধান হিসেবে তাঁর কাছে সব খবরই জড়ো হয়। কিন্তু তিনি সেগুলো সব মেনে নিতে পারেন না। তাঁর ছাত্রজীবনে মেয়েরা অতিশয় সুশীলা ছিল, ভারী লজ্জাবতী। এই প্রজন্মের মেয়েদের যে মেয়ে বলে ভাবতেই কষ্ট হয়।

গড়ফাদারের ব্যথিত মুখ দেখে জিজা করুণাভরে বলল, আপনি ভাববেন না, চিত্তদা, আমি পারব। কোনও বিপদে পড়ব না।

গড়ফাদার কথা বলতে পারলেন না। শুধু মাথা নেড়ে চিন্তিত মুখে এবং একটি মেয়েকে

বিপজ্জনক কাজে পাঠানোর লজ্জায় অধোবদন হয়ে নিজের চেয়ারে ফিরে গেলেন। জিজা দৃশ্যটা দেখে একটু হাসল। এক নিজের স্ত্রী ছাড়া জগতের আর সব স্ত্রীলোকের সঙ্গে চিত্ত ঘোষের একটাই সম্পর্ক মাত্র। বাবা আর মেয়ে। তাই আড়ালে মেয়েদের কাছে উনি গডফাদার, সামনে চিত্তদা।

## ॥ তিন ॥

যদি কেউ বলে যে, শুভেন বসুর কোথাও জীবনদর্শন বা ফিলজফি নেই, তা হলে সে খুব ভুল করবে। শুভেন বসুর কেন, দুনিয়ার সব মানুষেরই একটা না একটা জীবনদর্শন থাকবেই। যদি কেউ বলে 'না মশাই, আমার কোনও ফিলজফি-টফি নেই' তা হলে ধরে নিতে হবে যে, ওটাই তার ফিলজফি। শুভেন বসুর ক্ষেত্রে অবশ্য তা নয়। তার জীবনদর্শন তো আছেই, বরং কখনও সখনও মনে হয় তার জীবনদর্শনের সংখ্যা একটু বেশি এবং এক এক সময় এক-এক অবস্থার চাপে এক-এক রকম। কলেজে পড়ার সময় শুভেন বামপন্থী রাজনীতি করত এবং ইউনিয়নের সেক্রেটারি অবধি হয়েছিল। সেই সময় সে বিখ্যাত রাজনৈতিক তত্ত্ববিদ প্রকাশ গাঙ্গুলির প্রায় তলপিবাহক ছিল। প্রকাশ গাঙ্গুলি সক্রিয় রাজনীতি করেন না বটে, কিন্তু দলে তাঁর একটি অত্যন্ত শ্রদ্ধার স্থান আছে। পড়াশুনোর অসুবিধে হবে— এই ভয়ে তিনি বিয়ে অবধি করেননি। পৈতৃক বাড়িটা ভাইদের পুরোটা ভোগ করতে দিয়ে নিজে একতলার একখানা এঁদো ঘরে দিনরাত পুঁথিপত্রের মধ্যে ডুবে থাকতেন। অনেক বড় বড় নেতার তাঁর কাছে যাওয়া-আসা। তাঁর মুখের কথার অনেক দাম। লোকে বলে, শুভেন বৃহত্তর রাজনৈতিক ফায়দা তোলার জন্যই প্রকাশ গাঙ্গুলির কাছে যাওয়া-আসা করত। বলতে গেলে একরকম তাঁর পুষ্যিপুত্তুরই হয়ে উঠেছিল। বন্ধুরা অবশ্য তাকে বলত, ও লোকটার কাছে যাসনে, লোকটা হোমো। কথাটা মিথ্যে। প্রকাশ গাঙ্গুলির শরীর-বোধ ছিল না। তত্ত্ব নিয়ে ভাবতে ভাবতে লোকটা হয়ে গিয়েছিলেন তত্ত্বের মতোই রসকষহীন, ছিবড়ে। তবে ঝানু লোক। শুভেনকে স্নেহ করলেও তোল্লাই দেননি। একটু নেড়েচেড়েই বুঝতে পেরেছিলেন যে, একে দিয়ে তেমন কিছু হবে না।

প্রকাশ গাঙ্গুলিকে ধরে করে কিছু না হওয়ার মধ্যেও একটা কিছু হয়েছিল শুভেনের। সে মার্ক্সবাদ সম্পর্কে খামচা খামচা করে কিছু শিখেছিল। ইচ্ছে করলে আরও জানতে বা শিখতে পারত, কিন্তু সেই ধৈর্য বা সময় তার ছিল না।

অনেকেরই ধৈর্য এবং সময় থাকে না বলে মার্ক্সবাদ বা গাঁধীবাদ বা অন্যান্য বাদ শেষ অবধি শেখা হয়ে ওঠে না। তবে শুভেন একটা মোদ্দা কথা শিখে নিয়েছিল যে, সর্বহারার বিপ্লব ছাড়া কিছু হওয়ার নয়। আর-একটা কথাও ছিল তার মনোমতো, শ্রেণিশত্রু। যা হোক, কয়েকটা কথা এবং বিশেষ কয়েকটা শব্দ সম্বল করে শুভেন চারদিকটাকে বড় কম গুঁতোয়নি। যারা কষ্ট করে মার্ক্সবাদ জেনেছে বা শিখেছে তারা শুভেনের সামনে রীতিমতো লজ্জায় পড়ে যেত। কারণ, শুভেন ভুলভাল জানলেও যা বলে তা বেশ জোরের সঙ্গে বলে এবং বেশ গুছিয়েও। কারণ শুভেন জানে যে, সে কাজ করে বেড়াবে অলিতে গলিতে পানবিড়িঅলাদের কাছে, কুলি ধাওড়ায়, কারখানার রগচটা এবং মদ্যপ শ্রমিক, চোর গুন্ডা পকেটমারদের কাছে, তার অত সব না জানলেও চলবে। তা ছাড়া তার তখন দ্রুতগতির উন্নতি প্রয়োজন। অতএব ভ্যানতাড়া শিখতে গেলে চলবে কেন?

বলাই বাহুল্য শেষ অবধি হালকা কল্কে পায়নি সে। কিছুদিন খিদমগারি করে নেতা হওয়ার আশায় জলাঞ্জলি দিয়ে সে দলটা পালটে ফেলল। দ্বিতীয় দলে তখন বেশ কয়েকজন বুড়োটে নেতা হাল ধরে আছে এই এলাকায়। শুভেন বেছে বেছে ভিড়ল উমাপতির সঙ্গে। এক সময়ে সে উমাপতির মেয়ে চন্দনাকে বিয়ে করবে বলেও স্থির করেছিল। শেষ অবধি ততটা গড়ায়নি।

উমাপতির মেয়েকে বিয়ে করলে তার পলিটিক্যাল গেন কিছুই হত না। কিছুদিন পরেই বুঝল, লোকটা খিটকেলে এবং কেমন যেন পলিটিকসে গা নেই। আরও কয়েকজনের কাছে ঘুরে ঘুরে বেড়াল সে। কেউ তেমন পাত্তা দিল না।

তবে হাল না ছেড়ে সে ছোটখাটো দলের সঙ্গে যোগাযোগ রাখতে লাগল। ছোট দলে প্রাধান্য পাওয়া সোজা। জনগণের কাছে নিজের ভাবমূর্তি উজ্জ্বল করতে সে প্রায়ই গিয়ে এসপ্লানেড ইস্টে কোনও ছুতোয় গ্রেফতার বরণ করত আর তখন তার দলের ছেলেরা পাড়ার দেয়ালে দেয়ালে বড় বড় পোস্টার সাঁটত: 'শুভেন বসুর মুক্তি চাই,' 'শুভেন বসুর ওপর পুলিশি নির্যাতন চলবে না,' 'জনগণ শুভেনের সঙ্গে আছে,' 'শুভেন বসু যুগ যুগ জিও,' ইত্যাদি। কিন্তু মজা হল, এসব পোস্টার যখন সাঁটা হত তার অনেক আগেই শুভেন বসুকে বা আরও অনেককে পুলিশ নির্জন ময়দানে নিয়ে গিয়ে ছেড়ে দিত।

শুভেন বসু চায় সকাল ছ'টা থেকে রাত বারোটা অবধি জনগণের সমস্ত মনোযোগের কেন্দ্রবিন্দুতে থাকতে। শুভেন বসু আরও চায়, জনগণের মানসলোকের রাজপুত্র হতে। তার আকাঙ্ক্ষা, জনগণকে সম্পূর্ণ সম্মোহিত করে ফেলা।

এগুলোর কোনওটাই এখনও সম্ভব হয়নি বটে, কিন্তু শুভেন তা বলে হাল ছেড়ে দেয়নি। সে সর্বদাই সুযোগের অপেক্ষা করে এবং সবরকম ঘটনাতেই নিজেকে যথাসাধ্য প্রোজেক্ট করার চেষ্টা করে। মারপিট, ধর্মঘট, আন্দোলন, মিছিল, বয় স্কাউট, মণিমেলা, রক্তদান শিবির, চক্ষুদান প্রকল্প কিছুই সে বাদ দেয় না। সে গোটা পঞ্চাশেক ছেলে-ছোকরা জুটিয়ে একটা ঘোঁট পাকিয়ে নিয়েছে।

শুভেন একটা কলেজে অধ্যাপনা করে। তার বউও সেই কলেজেরই অধ্যাপিকা। শুভেনের বাবার তেমন পয়সা না থাকলেও শ্বশুর কালোয়ার। সংসার নিয়ে তার তেমন ভাবনা নেই।

পান্টুর খুন হওয়ার খবরটা পেয়েই তিন লম্ফে শুভেন গিয়ে অকুস্থলে হাজির হয়। সে-ই পুলিশকে খবর দিয়ে লাশ হাসপাতালে নেওয়ার ব্যবস্থা করে। তারপর খবরটা দিয়ে আসে বিভিন্ন খবরের কাগজের অফিসে। পান্টুর ফ্যামিলিতে খবরটা পৌঁছে দেয় সে-ই।

সুপারম্যান, টারজান, স্পাইডারম্যান, ফ্যানটম এদের যে অতিপ্রাকৃতিক ক্ষমতা আছে তা নিতান্তই গাঁজাখুরি গপ্পো বটে, কিন্তু শুভেনের ওরকমই সুপার-সুপার কিছু হওয়ার আকাঙ্ক্ষা বহুদিনের। লম্বায় মাত্র পাঁচ ফুট দু'ইঞ্চি হওয়া সত্ত্বেও সে একদা সুপারম্যান বা টারজান হওয়ার আকাঙ্ক্ষায় প্রবল মনোযোগে ব্যায়াম করেছে। ঘুসি দিয়ে তিনটে লোককে ঘায়েল করার কৃতিত্ব অর্জনের জন্য বক্সিং ক্লাবে ভর্তি অবধি হয়েছিল। কিছুদিন জুডো ক্লাবেও। কিন্তু সেই রোগাভোগা খিন্ন চেহারাটা পালটায়নি। শুভেন এও জানে, জন্মসূত্রে যে-শরীর এবং যে-মগজ সে পেয়েছে তা দিয়ে সুপারস্টার হওয়ার আকাঙ্ক্ষা বাতুলতা মাত্র। তবে সে আশা করে এবং ঈশ্বরের কাছে প্রচণ্ড ক্ষুধা নিয়ে প্রার্থনা করে, তার ওপর একটা ভরটর কিছু হোক। যেমনটা সেই প্রমথ চৌধুরীর মন্ত্রশক্তি গল্পের নায়ক ঈশ্বরের হত। নিশুতরাতে ছাদে গিয়ে বসে ধ্যানস্থ থেকেছে শুভেন, রাত-বিরেতে মফস্‌সলের শ্মশানে গিয়ে সাধুদের ভজানোর তাল করেছে, তান্ত্রিক জ্যোতিষ কিছুই গোপনে বাদ রাখেনি। বহু-প্রত্যাশিত সেই ভর আজও হল না।

পান্টুর মার্ডারটাকে রাজনৈতিকভাবে কাজে লাগানো যায় কি না এ নিয়ে ভাবতে ভাবতে শুভেন এসে মালাধরের দোকানে বসে চা খেতে লাগল। দোকানে সরোজ ছাড়া তৃতীয় খদ্দের নেই।

শুভেন গলা খাঁকারি দিয়ে বলল, খবর শুনেছিস?

সরোজ খবরের কাগজ থেকে মুখ তুলে বলল, কোন খবর?

পান্টু। পান্টু কাল খুন হয়ে গেল।

সরোজ বিন্দুমাত্র বিচলিত হল না। খুব উদাসীন মুখ করে বলল, ও। ও তো রোজই হচ্ছে, নতুন কী?

কথাটা মিথ্যে নয়। খুনখারাপি রোজই হচ্ছে বটে, কিন্তু যারা খুন হচ্ছে তারা সবাই শুভেনের চেনা নয়। পান্টু চেনা। আর পান্টু মস্তানও বটে।

সরোজ বোধহয় নামটা ঠিকমতো শুনতে পায়নি, এই ভেবে শুভেন আবার বলল, আরে পান্টু— মানে সেই বডি বিল্ডার।

সরোজ মুখ তুলে মৃদু একটু হাসল। তারপর বলল, চিনি। টিকেপাড়ার পান্টু। কালুর ডানহাত ছিল।

বিস্মিত শুভেন বলল, তার খুনটা তোর কাছে কি খবরই নয় নাকি? আমি তো ভাবছিলাম হাওড়া-বন্‌ধ ডেকে দিই আগামী কাল।

সরোজ তেমনি মৃদু হাসি-মাখা মুখে বলল, ডাকতে হবে না, এমনিতেই বন্‌ধ হয়ে যাবে। একটা খুন হলেই এলাকার দোকানপাট বন্ধ হয়ে যায়।

শুভেন গম্ভীর হয়ে বলল, বন্‌ধ ডাকতে চাইছি পান্টুর জন্য নয়। এইসব খুনখারাপির বিরুদ্ধে আমাদের একটা কিছু করা উচিত। নাগরিক কমিটি, শান্তি কমিটি কেউ কিছু করছে না,পলিটিক্যাল পার্টি সবাই চুপ করে আছে। আর রোজ লাশ পড়ে যাচ্ছে।

সরোজ খবরের কাগজটা ভাঁজ করে রাখল। কেনার পয়সা নেই বলে তাদের বাড়িতে খবরের কাগজ রাখা হয় না। সে রোজ সকালে এসে এই দোকানে কাগজ পড়ে। রাজনীতি, খেলা, সিনেমা সব পড়ে। আজও পড়েছে। নতুন কোনও জ্ঞানলাভ ঘটেছে বলে মনে হচ্ছে না। প্রায়ই হয় না।

শুভেন হঠাৎ বলল, স্বপন কোথায় বল তো?

স্বপন আজ আসেনি।

রোজই তো আসে বলে জানি।

সরোজ একটু যেন পাংশু মুখে বলল, হ্যাঁ। আজ আমার সঙ্গে একটা জরুরি অ্যাপয়েন্টমেন্ট ছিল। কিন্তু আসেনি।

ওর বাড়িতে খোঁজ নিয়েছিস?

না। ভাবছি যাব।

শুভেনের বাস্তববুদ্ধি খুব খারাপ নয়। বাতাসে গন্ধ শুঁকে সে একটা কিছু টের পেল। হঠাৎ বলল, আসেনি যখন, তোরও আর গিয়ে কাজ নেই।

সরোজ অবাক হয়ে বলল, কেন বলুন তো?

শুভেন চা শেষ করে আর এক কাপের অর্ডার দিয়ে বলল, যতদূর মনে হচ্ছে পান্টু মার্ডার হওয়ায় স্বপন গা-ঢাকা দিয়েছে। ওর বাড়ি নিশ্চয়ই ওয়াচ করছে কালুর ছেলেরা। তোর ওখানে না-যাওয়াই ভাল।

কিন্তু কালুর ছেলেরা বেলিলিয়াসে ঢুকবে কী করে? বেলিলিয়াস তো স্বপন আর বাদলদার এলাকা।

দূর পাগলা। এলাকা আজকাল এবেলা ওবেলা হাতবদল হয়। কালুর দলে ভিখু নামে নতুন একটা ছেলে এসেছে। ডেঞ্জারাস টাইপ। স্বপনের বাড়ি তোর না যাওয়াই ভাল। আমার মনে হচ্ছে ওদের এলাকায় কালু পেনিট্রেট করেছে। পান্টু ওর মস্ত সহায় ছিল।

সরোজ একটু ম্লানমুখে বসে রইল।

শুভেন চা শেষ করে উঠতে উঠতে বলল, চ, আমার সঙ্গে।

কোথায়?

একটা মিটিং-এর অ্যারেঞ্জমেন্ট করি। কিছু একটা না করলেই নয়। এরা দিন দিন পেয়ে বসছে। রেলের ওয়াগন, কলকারখানা আর বেকারি যেখানে থাকবে সেখানে অ্যান্টিস্যোশালও তৈরি হবে। পার্মানেন্টলি এই সমস্যার সমাধান হবেও না। কিন্তু বাড়াবাড়িটা বন্ধ করতে হবে।

সরোজ ফ্যাকাসে মুখে উঠে দাঁড়িয়েছিল। দুর্বল গলায় বলল, কিন্তু শুভেনদা, স্বপনের যদি কিছু হয়ে থাকে?

শুভেন সরোজের কাঁধে হাত রেখে মৃদু একটু আশ্বাসের চাপ দিয়ে বলল, স্বপনের খোঁজ আমি আর কাউকে পাঠিয়ে নিচ্ছি। কিন্তু তুই খবরদার যাস না। তুই যে স্বপনের বন্ধু তা ওরা জানে।

স্বপন তো আমার স্কুল-মেট। আমি তো আর বাদলদার দলে যাইনি।

তবু সকলে তো আর অতটা তলিয়ে বুঝবে না। আজকাল উঠতি ছোকরা মস্তানদের পকেটেও পিস্তল, রিভলবার, পাইপগান। ঘোড়া টিপবার জন্য আঙুল সবসময়ে নিশপিশ করছে। তোকে দেখতে পেলে বেশি ভাবনাচিন্তা না করেই হয়তো নলটা তুলে ঘোড়া টিপে দিল।

সরোজের মুখখানা খুবই সাদা দেখাচ্ছিল। চোখে আতঙ্ক।

শুভেন ওর কাঁধে একটু চাপড় মেরে বলল, অত সাহসী বাপের ব্যাটা হয়ে তুই অত ভিতু কেন বল তো? আমি তো শুনেছি উমাদা স্বদেশি আমলে খুনখারাপিও করেছেন।

সরোজের গলা শুকিয়ে গিয়েছিল। শুকনো একটা ঢোঁক গিলে বলল, একটু আগে সকালের দিকে দুটো অচেনা ছেলে দোকানের সামনে দিয়ে যাচ্ছিল। হঠাৎ দাঁড়িয়ে একজন আমাকে লক্ষ্য করে কী যেন বলল পাশের ছেলেটাকে। তখন সন্দেহ হয়নি। এখন মনে হচ্ছে—

কী মনে হচ্ছে? তোকে মারতে এসেছিল?— বলে খুব হাসল শুভেন। তারপর বলল, চ, তোকে বাড়ি অবধি এগিয়ে দিয়ে যাই। ভীষণ ঘাবড়ে গেছিস।

ছেলে দুটোর মুখচোখের চেহারা ভাল নয়। অন্যরকম।

ও তোর মনের ভুল। আজকাল অধিকাংশ ছেলে-ছোকরারই মুখচোখের চেহারা ভাল নয়। ডিপ ফ্রাস্ট্রেশন তো। এই যে তুই এত ভিতু ভালমানুষ গোছের ছেলে, তোকে দেখলে কি চট করে মনে হবে লোকের যে, তুই ভারী ভালমানুষ?

সরোজ আর কিছু বলল না।

বড় রাস্তায় পা দিয়েই সে অনুভব করল, আবহাওয়া ভাল নয়। এই কাজের দুপুরেও রাস্তা বেশ ফাঁকা। বাস রিক্সা টেম্পো বা লরি বিশেষ নেই। দোকানপাট বেশিরভাগই বন্ধ। থমথমে ভাব।

শুভেন চিন্তিত মুখে চারদিকটা লক্ষ করে বলল, নাঃ, এ তো দেখছি বেশ ঘোরালো হয়ে দাঁড়াল।

কী শুভেনদা?

লোকে ভয় পাচ্ছে রে, বড্ড বেশি ভয় পাচ্ছে। দোকানপাট বন্ধ হয়ে গেছে, গাড়িঘোড়া উইথড্রন হয়ে যাচ্ছে। ভেরি প্যাথেটিক। সমাজে এখন ঠিক দুটো ডায়ামেট্রিক্যালি অপোজিট শ্রেণি। একদল চূড়ান্ত ডরকোক, ভিতু। আর একদল মরিয়া, জান-কবুল। ইন বিটুইন প্রায় কেউই নেই। গড্ডলিকা প্রবাহ কাকে বলে জানিস? ভেড়ার পাল। ভেড়ার পাল সংখ্যায় যতই বাড়ুক একটা নেকড়ে তাড়া করলে সবকটা পালায়। এখনকার জনসাধারণ হচ্ছে হুবহু তাই, একজন রুস্তম একটা পটকা ছাড়লে বা একখানা পিস্তল আপসালে হাজারটা লোক পড়ি কি মরি করে ছোটে।

জনগণের চরিত্র সম্পর্কে শুভেনের এই বাণী যতই সারগর্ভ হোক সরোজের তাতে বিশেষ পরিবর্তন হল না। সে ভীত সন্ত্রস্ত চোখে চারপাশটা দেখছিল।

বাঁ ধারে মোড়ের কাছে উমাপতিকে দেখা গেল। দু'হাতে দুটো চটের বাজারব্যাগ নিয়ে আসছেন। ব্যাগদুটো ময়লা, তাপ্পিমারা, উমাপতির মুখে কয়েকদিনের না-কামানো দাড়ি, মুখে জবজবে ঘাম, চশমা ঘামে পিছলে নাকের ওপর অনেকটা নেমে এসেছে।

শুভেন ডাকল, উমাদা! কী ব্যাপার?

উমাপতি একবার মরা চোখে শুভেনের দিকে চাইলেন। এই বয়সে বোঝা টানার মতো শরীরের অবস্থা নয়। দাঁতে দাঁত চেপে, মনের জোরে চালু রাখেন মাত্র নিজেকে। একটু হাঁফধরা গলায় বললেন, রেশনের দোকানটা একটু হলেই বন্ধ হয়ে যাচ্ছিল আর কী! কাল আবার খোলে কি না খোলে।

সরোজ বাবার দুরবস্থা দেখেও এগিয়ে গিয়ে বোঝাটা হাত থেকে নিল না। আসলে এসব সৌজন্যবোধ তার মাথায় খেলছেই না এখন। উমাপতি তার দিকে চেয়ে বললেন, এখনও বাইরে ঘুরে বেড়াচ্ছিস? বাড়ি যা।

শুভেন বলল, বাড়িই যাচ্ছিল, পথে আপনার সঙ্গে দেখা। পান্টুর খবর পেয়েছেন নাকি?

না পাওয়ার কী? আমি তো তখন হাসপাতালেই ছিলাম, যখন বডি আনল।

বিকেলে একটা মিটিং ডাকছি উমাদা, আসবেন? এ জিনিস তো চলতে দেওয়া যায় না।

আমি গিয়ে আর কী করব? আমি তো পাস্ট টেন্স। তোমরা যা করার করো। তবে মিটিং করে কি এসব বন্ধ করতে পারবে?

অন্তত লোককে একটু সচেতন করা যাবে। কিছু না করার চেয়ে তো সেটা ভাল হবে। এই সরোজ, উমাদার হাত থেকে ব্যাগদুটো নিয়ে বাড়ি যা।

সরোজ ব্যাগদুটো নিল। উমাপতি বললেন, আজ আর বেরোস-টেরোস না।

সরোজ ঘাড় নেড়ে বাড়ির গলিতে ঢুকে পড়ল।

একটু দূরে কোথাও একটা বোমার শব্দ হল। বেশ জোরালো শব্দ। উমাপতি বললেন, শুনলে তো! শুরু হয়ে গেল। মিটিং শেষ অবধি করতে পারবে কি না দেখো। আর এরাও বুঝে গেছে যে, ভদ্রলোকেরা মিটিং-এর বেশি আর কিছু করতে পারবে না। পুলিশ ওদের হাতে, অ্যাডমিনিস্ট্রেশন ওদের তেল দেয়, বড় বড় ইন্ডাস্ট্রিয়ালিস্টরা ওদের পোষে। তোমার আমার মতো লোককে ওরা পরোয়া করবেই বা কেন?

এই কথাটায় শুভেন একটু ক্ষুণ্ণ হল। উমাপতি তাকে সাধারণ মানুষ হিসেবেই গণ্য করছেন। শুভেন নিজে জানে, সে ততটা সাধারণ মানুষ নয়। অন্তত জনগণ বা জনতা বলতে যা বোঝায় তাদের দলের একজন সে নয়। সে কিছুটা নিশ্চয়ই বিশিষ্ট, আলাদা। উমাপতিও সেটা জানেন, স্বীকার করছেন না।

শুভেন বিনীতভাবেই বলল, আমরা না কিছু করলে আর কে করবে দাদা? জনসাধারণকে লিডারশিপ দেওয়ার মতো ক'জনই বা আছে?

উমাপতি অতিশয় বিরক্ত মুখ করে বললেন, সে তোমরা করো গে। ওর মধ্যে আমাকে ধোরো না। আমি পাস্ট টেন্স। আমার সময়কালে আমি যা করার করেছি। এ দেশের লোক যে কী মাল দিয়ে তৈরি তা হাড়ে হাড়ে জানি। এখন তোমাদের যুবক বয়স, ঘরের খেয়ে বনের মোষ তাড়াতে পারবে। আমার তেল ফুরিয়েছে।

বয়সটা কোনও ফ্যাক্টর নয় উমাদা।

আলবাত ফ্যাক্টর। বয়স ফ্যাক্টর, সংসারের অবস্থা ফ্যাক্টর, ছেলেপুলেরা ফ্যাক্টর। সেসব বোঝবার মতো অবস্থা তোমার হয়নি। নিজে চাকরি করছ, বউমা করছে, দোহাত্তা রোজগার। আর ওদিকে আমি দেশোদ্ধার করেছি আর আমার ছেলেপুলেরা বখে গেছে, সংসারের বারোটা বেজেছে। বুড়ো বয়সে বুড়ো আঙুল চুষছি। তোমাদের মতো চালাক তো আর ছিলাম না। বউয়ের গয়নাগুলো ইস্তক বাধা দিয়ে দেশোদ্ধার করেছি। এখন আর আমাকে মিটিং দেখিয়ো না।

উমাপতি প্রায় চেঁচাচ্ছিলেন। হঠাৎ খেয়াল হল, আজ সকালেও শরীরটা অস্পষ্ট নোটিস দিয়েছে। উত্তেজনা ভাল নয়। তাই হঠাৎ চুপ করে গেলেন। রুমাল নেই বলে, কোঁচা দিয়ে মুখের ঘাম মুছলেন। বস্তুত শুভেনের কথায় তাঁর রেগে যাওয়ার কোনও কারণই ছিল না। মস্তানি বন্ধ করতে কেউ যদি মিটিং করতে চায় তো করতেই পারে। দোষটা কোথায়? আসলে বহুকালের নানা ক্ষোভ, ক্ষয়ক্ষতির স্মৃতি, ব্যর্থতা এসব জমে জমে ভিতরটা আজকাল সর্বদা তেতে থাকে।

শুভেনও জানে কোনও পরিস্থিতিতেই উত্তেজিত হতে নেই। এবং কোনও অপমানকেও গায়ে মাখতে নেই। উমাপতি স্বদেশি করতেন, দেশভাগের পরও রাজনীতি করেছেন। আজকাল আর

কষ্কে পাচ্ছেন না। ফ্রাস্ট্রেশন তো থাকতেই পারে। দেশটা তো নানারকম ফ্রাস্ট্রেশনেই ভরে আছে। কিন্তু এই উমাপতির মতো লোককে শুভেনের দরকার। এইসব লোক শুভেনের পিছনে থাকলে তার ভাবমূর্তি উজ্জ্বল হয়। এইসব লোকের এমনিতে প্রভাব প্রতিপত্তি না থাকলেও

একটা গুডউইল আছে। এরা মোটামুটি সৎ, নির্লোভ, স্বার্থত্যাগপরায়ণ, কষ্ট-পাওয়া লোক। এরা কারও পক্ষে হাত তুললে সেই হাত লোকের চোখে পড়বেই।

শুভেন ঘাড় চুলকে বলল, আজ বেলা হয়ে গেছে উমাদা, বাড়ি গিয়ে স্নান-খাওয়া করুন।

উমাপতি নরম হলেন। হঠাৎ তাঁর মনে পড়ল, শুভেন একসময়ে চন্দনাকে বিয়ে করবে বলে ঠিক করেছিল। অবশ্য নিতান্তই কাঁচা প্রস্তাব এবং মারফতি। উমাপতি রাজি হননি। ছোকরাকে তাঁর বিশেষ সুবিধের মনে হত না। আজও হয় না। তবে অনুচিত উচ্চাকাঙ্ক্ষা ছাড়া শুভেনের আর তেমন দোষও কিছু তাঁর নজরে পড়েনি। উমাপতি তাঁর কাঁধে দুর্বল একখানা হাত রেখে বললেন, বুঝলে চারদিককার অবস্থা দেখে আজকাল আর মাথার ঠিক রাখতে পারি না। চট করে মাথায় রক্ত চড়ে যায়।

তার কাঁধে রাখা উমাপতির হাতটা যে কাঁপছে, তা টের পেল শুভেন। কত বয়স হবে উমাপতির? আশি-টাশি? কিন্তু এই বয়সেও মানুষটার রেহাই নেই।

## ॥ চার ॥

সরোজের যা কিছু প্রার্থনা সবই আকাশের কাছে। আকাশ তার কল্পতরু, আকাশ তার ঈশ্বর। ওই আলোহীন, শীতল, অনন্ত প্রসারিত শূন্য ও নিস্তব্ধতার মধ্যেই রয়েছে সৃষ্টির বীজ, মৃত্যুর অলঙ্ঘ্য নির্দেশ। একদিন সূর্য নিভবে, নিভে যাবে অনন্ত নক্ষত্রের আলো, ঘটবে কল্পান্ত। তবু এই অনন্ত প্রসারিত নিস্তব্ধতা শেষ হবে না। শূন্যের তো লয় নেই। সরোজ জানে এই জগৎ মিথ্যা, মিথ্যা এই ব্যক্ত জীবনের যত উপচার আর আয়োজন। পায়ের নীচে মাটি, এও মিথ্যা। আসলে তার উপরে আকাশ, নীচে আকাশ, চারদিকে আকাশ, আকাশ আর আকাশ। সে আর আকাশ। আকাশ আর সে। আর কে আছে না আছে তাতে কিছু এসে যায় না। জন্ম থেকে আমৃত্যু তার এই যে জীবন, এ শুধু নিজের সঙ্গে আকাশকে অঙ্গীভূত করে নেওয়া ছাড়া কিছু নয়। আকাশের সঙ্গে সম্পর্ক আবিষ্কারের চেষ্টাই কি নয় মানবজীবন?

বরাবর, সেই বাল্যকাল থেকেই সরোজ হল হাঁ-করা ছেলে। একটু বোকা, একটু আনমনা, একটু কম বুঝদার। তার দুই দাদা অনেক বেশি বাস্তবজ্ঞানসম্পন্ন, বিষয়ী। সে নয়। যাবা প্রকৃত চিন্তাশীল তাদের কথা আলাদা। মহামস্তিষ্কসম্পন্ন চিন্তাশীলেরা নিত্যই পৃথিবীর ধ্যানধারণা পালটে দিচ্ছে, বিজ্ঞানে ঘটাচ্ছে অঘটন, অর্থনীতিতে আনছে বিপ্লব, সমাজনীতিতে ঘটাচ্ছে ওলট-পালট। সে ওরকম চিন্তাশীল নয়। তবে তার মাথাতেও আসে নানারকম চিন্তা, সেই শিশুবয়স থেকেই। আর সেইসব অদ্ভুত চিন্তার নানামুখী ধাক্কায় সে চিরকাল বেসামাল। রাস্তায় চলতে গিয়ে তার পা পড়ে খন্দে, পড়া ভুল করে, ভুল জামা ভুল জুতো পরে বসে থাকে। তবে সংসারটা বড় অভাবের, তাই একটু-একটু করে মাথায় নানা বাস্তববুদ্ধি ঢুকতে থাকে। কিন্তু আজও সে প্রকৃত বাস্তববুদ্ধি থেকে অনেক দূরে। তাই বাড়ির লোক এখনও তাকে একটু সামলে চলে।

সরোজের চিন্তার রাজ্যটি কেমন তার হুবহু বিবরণ সে নিজেও দিতে পারবে না। সে এক আবোল তাবোল, উলট-পুরাণের রাজ্য। সেখানে কী ঘটে আর ঘটে না, তার কোনও ঠিক-ঠিকানা নেই। তবে তার মাথা কখনও নিস্তব্ধ থাকে না, ঘুমে বা জাগরণে সেখানে সর্বদাই বুদবুদ উঠছে, মিলিয়ে যাচ্ছে। অফুরন্ত বুদবুদ। ক্ষণস্থায়ী, অর্থহীন। এইসব চিন্তার বুদবুদকে সে কখনও সাজিয়ে

সিজিল-মিছিল করে নিয়ে দেখেনি। সে পারেও না তা। নিজের এলোমেলো মাথার ভিতর এইসব রঙিন বুদবুদ প্রত্যক্ষ করা—এই তার এ জীবনে সবচেয়ে বড় উপভোগ, সবচেয়ে বড় অবলম্বন।

কিন্তু আবার এক প্রগাঢ় অন্যমনস্কতা তাকে কেবলই এই চারদিককার নানা ঘটনাবলী ও অভিজ্ঞতা, নানা অবশ্যকর্তব্য ও দায়দায়িত্ব থেকে অনেক দূরে নিয়ে যায়।

একটা কারখানায় সে সবজি, ডিম আর পাউরুটি সাপ্লাই দেয়। কাজটা হয়ে যায় খুব সকালেই। তেমন জটিল বুদ্ধির কাজ কিছু নয়। বাঁধা ক্রেতা বাঁধা বিক্রেতা, সে শুধু মিডলম্যান। এছাড়া কয়েকটা টিউশনি করে সে। সবই বিকেল বা রাতে। সারাটা দিন ফাঁকা এবং খাঁ-খাঁ। এই সারাটা দিন নিয়েই যত জ্বালা। এই সময়টুকু যদি কোনও চাকরি বা কাজ দিয়ে ভরে নিতে পারত তবে বড় ভাল হত। কিন্তু হয়নি। বি এসসি পাস সার্টিফিকেটখানার জোরে বা টাইপিং আর শর্টহ্যান্ড দিয়ে কিছু কাজ আদায় করা শক্ত। তেমন চেষ্টাও সে করেনি। এই বাস্তববুদ্ধিহীন ছেলেটিকে কাছছাড়া করতে মা নারাজ। বুড়ো বয়েসে উমাপতিরও আর কোনও শক্তসমর্থ সহকারী নেই, সরোজ ছাড়া। কলকাতার আওতার বাইরে যেতে সরোজও খুব আগ্রহী নয়। হাওড়ার মধ্যে এঁদো গলির মধ্যে পঁচিশটি বছর কেটে গেল একটানা।

কথা ছিল স্বপন আজ একজনের কাছে নিয়ে যাবে চাকরির জন্য। ধরা-করা করে চাকরি পাওয়া ব্যাপারটা সরোজের একদম পছন্দ নয়। আত্মসম্মানে লাগে। সেটা স্বপনও জানে। তবে ভোলাবাবু নাকি ভাল লোক। চিনেবাজারে তাঁর একটা অফিস আছে। সারাদিন ভোলাবাবু চড়কিবাজি করে বেড়ান, অফিসে টেলিফোন আসে, পাওনাদার আসে, দেনাদার আসে। অফিস সামলাতে একজন চালাক-চৌকো লোক দরকার। বুদ্ধি করে টেলিফোনে গলা বুঝে মিষ্টি করে মিথ্যে কথা বলবে, পাওনাদার তাড়াবে আর দেনাদারকে বসিয়ে রাখবে। মাইনে তিনশো বা মেরেকেটে চারশো। সরোজ রাজি হচ্ছিল না। কিন্তু স্বপন বলল, আরে সারাদিন বসে বসে ফাঁকা ঘরে আগড়ম বাগড়ম ভাববারও তো চান্স পাচ্ছিস। কলকাতায় দিনদুপুরে একখানা ফাঁকা ঘর পাওয়াই কি সোজা কথা?

স্বপন তাকে খুব ভাল চেনে। খুব শিশুকাল থেকে এই ইস্কুলে এক ক্লাসে পড়েছে দু'জন। সেই থেকেই তাদের গলায়-গলায় ভাব। দুই বন্ধুর মধ্যে একটাই তফাত ছিল। স্বপনটা মারকুট্টা, ডানপিটে, চাঁড়ালে রাগী। সরোজ তা নয়। তবু দু'জনেরই দু'জনের প্রতি সাংঘাতিক টান ভালবাসা।

তা বলে যে দুই বন্ধুরই রাস্তা এক হবে তার কোনও মানে নেই। স্বপনের বাড়ির অবস্থা সরোজের চেয়েও খারাপ। চব্বিশ পরগণার সইদপুর গ্রাম থেকে হাওড়ায় ভাগ্য ফেরাতে এসে ওর বাবা বিশেষ কিছু করতে পারেননি। নানা ধান্ধায় ঘুরে এবং মার খেয়ে অবশেষে একখানা তেলেভাজার দোকান দিয়েছিলেন। তাতে হয়তো চলেও যেত ওদের। কিন্তু দুটো পয়সা হাতে আসতে না আসতেই ছেলেছোকরারা তোলা আদায় শুরু করে দিল। প্রথম প্রথম চপ ফুলুরি পেঁয়াজি খেয়ে পয়সা না দিয়ে চলে যেত। তারপর শুরু হল পয়সা আদায়। দুর্বল এবং ভিতু মানুষটা এর কোনও প্রতিকার খুঁজে পাননি। সামান্য একটু খেঁকিয়ে ওঠায় ছেলেগুলো একদিন তাঁর উনুন উলটে, কড়াই ফেলে, জিনিসপত্র লন্ডভন্ড করে দিয়ে যায়। তাঁকেও দু'-চার ঘা চড়চাপড় এবং লাথি খেতে হয়েছিল। ছেলেছোকরারা সব জায়গাতেই একটু ত্যাঁদোড় হয় বটে, কিন্তু এতটাই সাংঘাতিক রকমের হিংস্র হয় না। চারপাশটার মতিগতি বুঝে অগত্যা ফের তেলেভাজার দোকান চালু করলেন ঠিকই, কিন্তু যে-ব্যাবসা রমরম করে চলার কথা ছিল তা টিমটিম করে চলতে লাগল। স্বপনের ছেলেবেলাটা যে দুঃসহ দারিদ্র্যের মধ্যে কেটেছে তার সাক্ষী সরোজ নিজেই। আর ওই জন্যই দুঃখী বলেই স্বপনকে তার বড় আপন লেগেছিল।

স্কুল থেকেই স্বপনের গরম রক্তের ধাত প্রকাশ পেতে লাগল। কলেজে উঠে সে রীতিমতো ষণ্ডা। পড়াশুনোর মাথা ছিল না কোনওদিনই। প্রায়ই বলত, এসব ফালতু পড়া পড়ে কী হবে? ঝুটমুট গলা শুকোনো। লাইনে নেমে পড়লে কাজের কাজ হয়।

সরোজ তাকে ফেরাতে পারত না, ফেরাতে পারেওনি। স্বপন যখন যা স্থির করে তাই করে। এক চুলও সরে না। বাদলের দলে কী জটিল পথে গিয়ে সে ভিড়ল কে জানে। সেই থেকে দুই বন্ধুর রাস্তা আলাদা হয়ে গেল। রইল শুধু ভাবটুকু। আজও আছে।

দু'খানা রেশন ব্যাগ হাতে নিজেদের গলির মধ্যে ঢুকে সরোজ কিছুক্ষণ স্তব্ধ হয়ে দাঁড়িয়ে রইল। সরোজ জানে, স্বপন নিজেও জানে যে, স্বপন বেশিদিন বাঁচবে না। এ লাইনে এখানে খুব বেশিদিন কেউ বেঁচেবর্তে থাকে না। এখন পকেটে পকেটে পিস্তল, পাইপগান। কে কার পরোয়া করে? দু'দিন এক মস্তান মাথা চাড়া দেয় তো একদিন তার লাশ পড়ে থাকে নর্দমার ধারে। আর একজন তার জায়গা নেয়। কিন্তু বেশিদিন কেউ শিখরে থাকতে পারে না। খুনখারাপি, মস্তানি বা লাইনের গল্প কখনও স্বপন করত না তার সঙ্গে। কিন্তু ওর মুখ দেখে মাঝে মাঝেই সরোজ বুঝে যেত, স্বপন ক্রমশ খুব বিপদ আর টেনশনে জড়িয়ে পড়ছে। তবে সংসারের অবস্থা ফিরিয়ে ফেলেছে স্বপন। যে বাড়িটায় ভাড়া থাকত সেটাই বাড়িওলার কাছ থেকে কিনে নিয়ে খোলার ঘর ভেঙে পাকা দালান তুলে ফেলে। সোফাসেট, খাওয়ার টেবিল, একখানা সাদা-কালো টিভি অবধি গড়িয়েছিল ব্যাপারটা। তারপর সন্ধ্যা নামে একটি মেয়ের সঙ্গে পটাপটি হল। বিয়েটা হবো-হবো করছে। সন্ধ্যা সরোজদের গলিতেই থাকে। দুটো বাড়ি আগে। কিন্তু এত সুখের আয়োজনের আড়ালে বিস্ফোরক তো তৈরি হয়েই ছিল।

স্বপন কি পালিয়েছে? খুবই আশ্চর্যের ব্যাপার। স্বপন তো পালানোর ছেলেই নয়। তবু যদি কেলোর দল ওর পাড়ায় পেনিট্রেট করেই থাকে আর ও যদি পালিয়ে যেতে পেরে থাকে তো খুব ভাল। কিন্তু সরোজের ভয়, স্বপন পালায়নি। খুব একটা গণ্ডগোলে পড়েছে। নইলে কথা যখন দিয়েছিল, ঠিক আসত।

যে দুটি ছেলে তাকে ওয়াচ করে গেল তাদের কথা ভেবে একটু শিউরে উঠল সরোজ। ব্যাগদুটো তুলে বাড়ির দিকে এগোল।

দরজা খুলে শ্রীময়ী উদ্বেগের গলায় বলল, এই এলে? কী সব গণ্ডগোল হচ্ছে শুনছি, দেরি দেখে যা ভয় পাচ্ছিলাম। বাবা কোথায়?

আসছে।

শ্রীময়ী স্নান করেছে। এলোচুলে চকচকে করে তেল মেখেছে। ডগডগে সিঁদুর দিয়েছে সিঁথিতে। কপালে সিঁদুরের টিপ, তা থেকে সিঁদুরের গুঁড়ো পড়েছে নাকের ডগায়। তার বয়স পঁচিশ-টচিশের বেশি নয়। খুব সুন্দরী ছিল না কখনও, তবে কুৎসিতও নয় মোটেই। স্বামী নেয় না বলে অবশ্যই দুঃখ আছে তার, কিন্তু সারাদিন দুঃখী-দুঃখী ভাব করে সে থাকে না। স্বামী নেই বটে, কিন্তু এই তার আত্মীয় পরিজনের মধ্যে শ্রীময়ী নিজেকে জড়িয়ে নিতে পেরেছে।

সরোজ ঘরে ঢুকতেই শ্রীময়ী পাখা খুলে দিল, লুঙ্গি এগিয়ে দিল, এক গ্লাস ঠান্ডা জল গড়িয়ে রাখল টেবিলে। শ্রীময়ীর চলাফেরা এবং কাজকর্মের মধ্যে একটা স্নিগ্ধ আন্তরিকতা আছে। বউদি ছাড়া সরোজ অন্ধকার দেখে চারধার। বাড়িতে যতক্ষণ থাকে ততক্ষণ সে একরকম বউদির আঁচল-ধরা।

শ্রীময়ী রেশন রাখতে ভিতরে গিয়েছিল। চট করে ফিরে এসে বলল, মুখখানা ওরকম তোম্বা করে আছ কেন? কী হয়েছে?

জলের গেলাসটা বউদির হাতে দিয়ে সরোজ কাঠো-কাঠো গলায় বলল, স্বপনটার যে কী হল বুঝতে পারছি না। এক জায়গায় যাওয়ার কথা ছিল ওর সঙ্গে। সহজে অ্যাপয়েন্টমেন্ট ফেল করে না তো। ওদিকে ভীষণ গণ্ডগোল হচ্ছে শুনছি। কালুর দল নাকি ওদের পাড়ায় ঢুকে পড়েছে।

শ্রীময়ী একটু সাদা হয়ে গেল হয়তো। কিন্তু শান্ত গলাতেই বলল, যাও, স্নান করে নাও ভাল করে। খেয়েদেয়ে একটু জিরোও। অত ঘাবড়াবার কিছু নেই।

সরোজ কাহিল গলায় বলল, স্বপনকে যদি মেরে ফেলে বউদি?

শ্রীময়ী সরোজের মাথার ঝুঁটি ধরে একটু নেড়ে দিয়ে হাসল। তারপর হাত ধরে ভিতরের দিকে টেনে নিয়ে যেতে যেতে বলল, অতই যদি ভয় তবে বন্ধুকে গুন্ডামি করতে দাও কেন? অত ভয় পেয়ো না। স্বপন ভীষণ চালাক ছেলে। তোমার মতো বোকা নয়।

ভিতরের ঘরে দুই নাতিকে মেঝেয় বসিয়ে খাওয়াচ্ছেন কমলাবালা। এই দুই শিশু ঠাকুমা ছাড়া দুনিয়ায় আর কাউকেই আপনজন বলে ভাবে না। নাতিদের খাওয়াতে খাওয়াতে কমলাবালা একবার চোখ তুলে ছেলের দিকে তাকালেন।

ঘরে ঢুকবার আগেই শ্রীময়ী সরোজের হাত ছেড়ে দিয়েছিল। দেওরের সঙ্গে তার একটু নির্দোষ মাখামাখি আছে। সেটা কমলাবালা পছন্দ করেন কি না কে জানে। তবে তিনি একবার ঘি আর আগুনের উপমাটা আলতোভাবে প্রয়োগ করেছিলেন। সেই থেকে শ্রীময়ী সাবধান হয়েছে।

বাথরুমের দোরগোড়ায় এসে শ্রীময়ী বলল, এই কার্তিকে টনকো জলে স্নান করলে টক করে ঠান্ডা লেগে যেতে পারে। গায়ে একটু তেল মেখে নাও।

সরোজ নাক সিঁটকে বলল, ও বাবা, আমি ওই রেপসিড গায়ে মাখতে পারব না। ঘেন্না করে।

শ্রীময়ী হেসে মাথা নেড়ে বলল, রেপসিড নয়। একটু সর্ষের তেল আছে আমার কাছে। এনে দিচ্ছি।

রান্নাঘর থেকে একটা ছোট্ট শিশি এনে দিল শ্রীময়ী। তারপর চাপা গলায় বলল, এত যত্ন বউও করবে না, বুঝলে!

সরোজ একটু জেদি গলায় বলল, বউয়ের দরকার নেই।

মুখ টিপে হেসে শ্রীময়ী বলল, শুধু বউদি হলেই চলবে? তাই কি হয় ভাই! বেড়াল দিয়ে হালচাষ!

বেশি বোকো না। মেয়েরা যে কেন এত বকাবাজ হয়।

কমলাবালা নাতিদের জন্য আরও দুটি ভাত চাইলেন উঁচু গলায়, অ বউমা, দুটি ভাত দাও। আলুভাজা থাকলে দিয়ো। মুখের খুব তার হয়েছে বিচ্ছুগুলোর।

যাই।

বলে শ্রীময়ী ব্যস্ত হয়ে চলে গেল। শাশুড়িকে সে ভীষণ ভয় খায়।

স্নান করার সময় আজ একটু শীত করল সরোজের। আবহাওয়াজনিত না ভয়জনিত তা খুব ভাল বুঝল না সে। বাথরুম থেকে বেরিয়ে একটু রোদে গিয়ে দাঁড়াতে ইচ্ছে করছিল তার। এ বাড়িতে রোদ অতি দুর্লভ। একমাত্র সদর দরজা খুলে বাইরের সিঁড়িতে দাঁড়ালে একটু রোদ পাওয়া যায়। আজ সদরে গিয়ে রোদে দাঁড়াতে সরোজের ইচ্ছে করল না।

উমাপতি ফিরে এসেছেন। বাইরের ঘরে শ্রীময়ীকে উত্তেজিত কণ্ঠে কিছু বোঝাচ্ছেন। বোধহয় দেশ-কাল-পরিস্থিতির কথা, দেশের ক্রমাবনতির কথা এবং নিজেদের উজ্জ্বল যৌবন ও আত্মত্যাগের কথাও। উমাপতি আজকাল কদাচিৎ মুখ খোলেন। স্ত্রী বা ছেলেমেয়েদের কাছে কখনওই নয়। তারা বহুবার শুনে শুনে বিরক্ত। স্ত্রী কমলাবালা তো স্বামীর অতীতের নামে তেলে-বেগুনে জ্বলে ওঠেন। ছেলেরাও উপেক্ষা করে। তবে শ্রীময়ী কখনও ধৈর্য হারায় না, খ্যাঁক করে ওঠে না বা কথার মাঝখানে স্থানত্যাগ করে না, বরং খুব মন দিয়ে সমবেদনার সঙ্গে শ্বশুরের সব কথা শোনে বলে উমাপতি একমাত্র শ্রীময়ীর কাছেই মুখ খোলেন।

পিছনের দরজা খুলে নাতিদের মুখ ধুইয়ে ঘরে নিয়ে যাচ্ছিলেন কমলাবালা। ছেলের দিকে একটু কঠিন দৃষ্টিতে চেয়ে বললেন, হাবুর বাবা টাকা দিয়েছে?

দেবে।

হাবুকে পড়াত সরোজ। সম্প্রতি তার বাবা লে-অফের পাল্লায় পড়ে ঘরে বসে আছে। সরোজ

আর পড়ায় না। দু' মাসের টাকা বাকি। কমলাবালা সে-কথা ভুলতে পারেন না। রোজ একবার করে জিজ্ঞেস করবেনই। কার চাকরি গেছে কি না গেছে তা তিনি বুঝতে চান না। তাঁর প্রশ্ন টাকা নিয়ে। ইদানীং পাওনাগণ্ডার ব্যাপারে বড্ড বেশি কঠোর হয়েছেন।

কমলাবালা আঁচল দিয়ে নাতিদের মুখ সযত্নে মোছাতে মোছাতে বললেন, আর দেবে! দেওয়ার মানুষ হলে দু'-পাঁচ টাকা করে দিয়ে ফেলত।

লোকটার চাকরি নেই, খাবার জুটছে না, একটু কনসিডার করবে তো!

আমাদের কে ছেড়ে দিচ্ছে রে? দিতে পারব না বললে আমাদের পাওনাদাররা ছাড়বে? গলায় গামছা দিয়ে আদায় করবে না?

সরোজ একটু রেগেই গুম হয়ে ঘরে ঢুকছিল। কমলাবালা কঠিন গলায় বললেন, তোর বাবাকে বক্তৃতা বন্ধ করে স্নানে যেতে বল। বেলা হয়েছে। চন্দনার খাবার কি পাঠানো হয়েছে? বউমাকে জিজ্ঞেস কর তো। কারও বোধহয় খেয়ালই নেই। পোয়াতি মেয়েটা খিদেয় কাতরাচ্ছে।

উমাপতির আজকাল অনেক কিছুই খেয়াল থাকে না বটে। কিন্তু শ্রীময়ী সেরকম নয়। ননদের ভাত টিফিন ক্যারিয়ারে সে সাজিয়ে রেখেছে। কিন্তু রেশন দোকান থেকে তেতেপুড়ে আসা শ্বশুরকে তক্ষুনি আবার হাসপাতালে পাঠাতে তার কষ্ট হচ্ছিল। একটু দম ছাড়ার ফুরসত দিচ্ছিল বুড়ো মানুষটিকে। উমাপতির মুখচোখের চেহারা সে ভাল দেখছে না। গাল দুটো হঠাৎ একটু বসে গেছে, চোখের দৃষ্টিও বেশ ঘোলাটে।

সরোজ যখন চুল আঁচড়াচ্ছিল তখন শ্রীময়ী এসে বলল, তুমি তো যাবে না হাসপাতালে, কিন্তু আমার মনে হচ্ছে বাবার শরীরটা আজ ভাল নেই।

বাবার কী হয়েছে?

তা কী করে বলব? উনি তো কিছু বলেন না। ভাবছিলাম খাবারটা যদি এ বেলা আমিই পৌঁছে দিয়ে আসি। এ বেলাই শেষ। চন্দনার বর আজই নাকি ওকে নিয়ে যাবে।

সরোজ চিরুনি রেখে বলল, বাঁচা গেল। বড়লোকের বউ নিয়ে মহা ঝামেলা ছিল বাবা।

চন্দনা শুধু বড়লোকের বউই নয়, এ বাড়ির মেয়েও। কিন্তু বিয়ের পর থেকে চন্দনা কেমন উন্নাসিক, ন্যাকা আর বড়লোক-বড়লোক ভাবাপন্ন হয়ে গেল। এ বাড়িতে যে দু'-একবার এসেছে বেশ একটু দেমাক প্রকাশ করতে ছাড়েনি। এই অতীতটাকে বোধহয় ভুলতে চাইছে চন্দনা। যদি ভোলে তাতে বিশেষ আপত্তি নেই সরোজের। ও ভুলুক, সরোজরাও ভুলবে। ভুলতে পারছে না শুধু কমলাবালা। খানিকটা আত্মমর্যাদা এবং খানিকটা উমাপতিকে শিক্ষা দেওয়ার দ্বৈত উদ্দেশ্যেই বোধহয় জামাইয়ের ঘোরতর আপত্তি সত্ত্বেও মেয়ের ডেলিভারির দায়িত্ব ঘাড়ে নিয়েছিলেন তিনি। এতে কোনও পক্ষই খুশি হয়নি। চন্দনা এবং হিমাংশু দু'জনেই চেয়েছিল নার্সিং হোমের সুব্যবস্থা এবং আরাম। উমাপতির কোমরে সেই জোর নেই। ফলে হাসপাতালের কেবিন নেওয়া হল। তাতে চন্দনা বা হিমাংশু খুশি হল না। উলটে উমাপতির খাটুনি বাড়ল তিনগুণ। সংসারে এল খানিকটা বাড়তি চাপ এবং বড়লোকের বউকে যথেষ্ট খুশি করতে না পারার গ্লানি।

এসবের জন্য কমলাবালাই দায়ী। তবে তাঁর সঙ্গে ও নিয়ে কথা বলেনি সরোজ। মা রেগে যাবে। আসলে কমলাবালা বোধহয় একটা জীবন যে দুঃসহ ক্লেশ ভোগ করেছেন তার একটা শোধ তুলতে চান সংসারের সকলের ওপর। তাই ইদানীং তিনি বেশ কঠিন এবং নির্মম।

উমাপতি বাইরের ঘরে বসেই পাখার হাওয়া লাগাচ্ছিলেন গায়ে, এ সময়ে শ্রীময়ী টিফিন ক্যারিয়ার হাতে নিয়ে এসে চটি খুঁজছিল চৌকির তলায়।

উমাপতি আঁতকে উঠে বললেন, তুমি কোথায় চললে?

এ বেলাটা আপনি একটু জিরোন বাবা, আমি খাবারটা দিয়ে আসি। চন্দনার সঙ্গে দেখাটাও হয়ে যাবে, আজই তো চলে যাচ্ছে।

পাগল নাকি? বড় মস্তান খুন হয়েছে, কখন হাঙ্গামা লেগে পড়ে তার ঠিক নেই, এই পরিস্থিতিতে ঘরের বউরা বেরোয় নাকি? দাও দাও, আমাকে দাও।

আপনি সকাল থেকে একটুও বিশ্রাম পাননি। শরীরটা কাহিল দেখাচ্ছে।

উমাপতি ক্লিষ্ট একটু হাসলেন। বললেন, ওরে বোকা মেয়ে, আমি কি আর শরীরে ভর করে চলি? আমি চলি মনের জোরে। শরীর-শরীর করলে কবে শ্মশানে পৌঁছে যেতাম! দাও, ওটা আমিই দিয়ে আসি।

আর, আপনার বুঝি ভয় নেই বাবা? হাঙ্গামা হলে কি আপনার বিপদ ঘটবে না?

যদি কিছু হয় তো ভগবানের আশীর্বাদ বলেই ধরে নিয়ো। বুড়ো জঞ্জাল যত সাফ হয় ততই ভাল। তা ছাড়া খুনখারাপি আমিও করেছি। এখন খুন হলে সেটা কর্মফলই ফলবে। দাও, দিয়ে আসি। আর তোমরা বসে না থেকে খেয়ে নিয়ো।

হাত বাড়িয়ে উমাপতি টিফিন ক্যারিয়ারটা নিলেন। শ্রীময়ী ছাতাটাও এগিয়ে দিয়ে বলল, বড্ড রোদ উঠেছে। এটা নিয়ে যান।

দু' হাতে দুটো? তা দাও, চতুর্ভুজ হতে আর বাকি কী!

বেরোনোর সময় দরজার মুখ থেকে ফিরে উমাপতি বললেন, আর-একটা কথা বউমা, সরোজকে আজ আর বেরোতে দিয়ো না। অবস্থাগতিক ভাল নয়।

শ্রীময়ী মিষ্টি হেসে বলল, না, দেব না বেরোতে। আপনি ফিরে আসুন, তারপর আজ রাত অবধি আমরা তিনজনে তাস খেলব। দুরি ফিস।

উমাপতি একগাল হাসলেন। তারপর বেরিয়ে গেলেন। শ্রীময়ী উঁকি দিয়ে উমাপতির গমনপথের দিকে চেয়ে রইল। বড় রাস্তা অবধি একদম জনমনিষ্যি নেই কোথাও। খাঁ খাঁ করছে দুপুর। উমাপতি ঠিকঠাক মতো হাসপাতালে পৌঁছে আবার ফিরে আসতে পারবেন কি না সেটা চিন্তার বিষয়। শ্রীময়ী গেলেই ভাল হত।

উমাপতি বড় রাস্তায় পৌঁছে অদৃশ্য হতেই শ্রীময়ী দরজা বন্ধ করে ছিটকিনি তুলে দিল।

ভিতরের দিককার দরজায় সরোজ দাঁড়িয়ে। মুখে একটা জলে-পড়া ভাব। স্তিমিত গলায় বলল, বাবাই গেল, না বউদি?

শ্রীময়ী মৃদু হেসে বলল, তুমি কি ভেবেছিলে যে উনি এই হাঙ্গামায় আমাকে যেতে দেবেন? সেরকম মানুষ তো উনি নন। মরে গেলেও মেয়েদের বিপদের ঝুঁকি নিতে দেবেন না। বুঝলে মিয়া, সে আমলেই যা কিছু পুরুষমানুষ জন্মেছিল, তোমাদের আমলে সব ভেড়া। দল বেঁধে বোমা বন্দুক নিয়ে মানুষ মারাটাই শুধু বীরত্ব, আর এসব বীরত্ব কিছু নয় বুঝি? আশির ওপর বয়স, শরীরে হাড় ক'খানা সার, সকাল থেকে পেটে দানাপানি নেই, তবু এই হাঙ্গামার মধ্যে বেরিয়ে গেলেন, কেননা বউমার বিপদ হবে। দিস ইজ হিরোইজম, বুঝলে?

সরোজ মৃদু একটু হাসল। তারপর বলল, মা যদি শুনতে পায় তা হলে তোমার হিরোওয়ারশিপ বের করে দেবে বুঝলে!

জানি। তবু বলি, তোমরা লোকটাকে একটুও চিনলে না।

খুব চিনি। লোকটা হচ্ছে বুরবক অফ দি ফার্স্ট ওয়াটার। ফ্রিডম ফাইটার্স পেনশনটা পর্যন্ত নেয়নি, তাম্রপত্র রিফিউজ করেছে। মুচমুচ করছে অহংকার, অথচ মুরোদ নেই।

ও-কথা বোলো না, বোলো না, প্লিজ, তোমার পাপ হবে।

কথাটা আমার নয় বউদি, মায়ের।

জানি। তবু তুমি উচ্চারণ কোরো না। তোমার পাপ হবে। লোকটার জন্য তার দেশ কিছু করেনি সে-ও সওয়া যায়, তার পরিবার তাকে অনাদর করে তা-ও সওয়া যায়, কিন্তু ছেলে তাকে ঠাট্টা করে এটা কিন্তু সওয়া যায় না।

সরোজ শ্রীময়ীকে চেনে। জীবনের একটা মস্ত দুঃখ আর লজ্জাকে সবসময়ে বুকে চেপে রাখতে হয় বলে শ্রীময়ীর ভাবপ্রবণতা নানা উপলক্ষে ফেটে বেরোয়। মনোজ কাকে নিয়ে ঘর বেঁধেছে তা এ বাড়ির কেউই জানে না। সেই অচেনা অজানা একটা মেয়ের কাছে হেরে গিয়ে শ্রীময়ী যে কীভাবে এখনও নিজেকে সেই মনোজেরই আত্মীয়স্বজনের সঙ্গে জড়িয়ে রেখেছে কত ঘেন্নায় লজ্জায়, সেটা সরোজ অহরহ টের পায়। এই দুঃসহ অপমান সে সহ্য করে উমাপতি আর সরোজের মুখ চেয়ে। উমাপতি তাকে প্রাণাধিক ভালবাসেন।

॥ পাঁচ ॥

আর কিছুক্ষণের মধ্যেই যে রাস্তার সব যানবাহন বন্ধ হয়ে যাবে তা বড় রাস্তায় পা দিয়েই বুঝে গেলেন উমাপতি। একটু দূরে কোনও গলির মধ্যে ধমাধম বোমা পড়ছে। খুব রাগী শব্দ। নোংরা শব্দ। উমাপতির ধারণা, ক্ষুদিরাম যে-বোমা মেরেছিল তার শব্দ আর কালু ওস্তাদের চেলাদের বোমার শব্দ একরকম হতেই পারে না।

উমাপতি বাসস্টপে দাঁড়িয়ে বারুদের কটু গন্ধ পেলেন। তিনি ছাড়া রাস্তায় বড় একটা কেউ নেই। বাস আসবে কি? না কি হেঁটে রওনা হয়ে পড়বেন? হাসপাতাল খুব বেশি দূর নয় বটে, কিন্তু উমাপতির হাঁটুদুটো বারবার ভেঙে আসতে চাইছে। সামান্য টিফিন ক্যারিয়ারের ভার বহন করতে ভেঙে আসছে কাঁধ। ছাতাটায় একটু ভর রেখে দাঁড়ালেন। একটু দাঁড়িয়ে যাওয়াই ভাল। যদি একটা ছুটকোছাটকা বাস চলেই আসে!

সামনে একটা গলির মুখ দিয়ে দুটো ছেলে দৌড়ে বেরিয়ে রাস্তা পার হয়ে আর-একটা গলিতে সেঁধিয়ে গেল। উমাপতি কেতরে দাঁড়িয়ে দেখলেন। এসব বাইরের ঘটনা তাঁকে আজকাল তেমন বিচলিত করে না। গুন্ডা আর বীর এই দুইয়ের মধ্যে একটা মৌলিক পার্থক্য আছে। বীরত্বের মধ্যে স্বার্থত্যাগ আছে, বিশ্বাসের জোর আছে, নির্ভরতা আছে। গুন্ডারা লোভী, লোভের দরুণই বে-পরোয়া। তাদের সঙ্গে দেশের মূল জীবনস্রোতের কোনও যোগাযোগ নেই। তাই গুন্ডা-মস্তানদের তিনি ততটা ভয় খান না, এড়িয়ে চলেন মাত্র। তবে তিনি জানেন, হাল আমলের রাজনীতিতে গুন্ডা-মস্তানদের অনেকটা ভূমিকা আছে, যা স্বদেশি আমলে ছিল না। এখনকার নেতারা মস্তানদের হাতে রাখেন, তখনকার নেতারা রাখতেন না।

উমাপতি একটা দীর্ঘশ্বাস ফেলে টিফিন ক্যারিয়ারটা হাতবদল করলেন। রোদটা ঘাড় গরম করেছিল বলে ছাতাটাকে খুলতে হল। তারপর একা দাঁড়িয়ে রইলেন। বোমা পড়ছে তো পড়ছেই। একটার পর একটা। খুব দূরে নয়। আবার খুব কাছেও নয়।

আশ্চর্য এই যে, একটা বাস এল। ঝড়ের গতিতে আসছিল, বোধহয় এক্ষুনি গিয়ে গ্যারাজে ঢুকে যাবে। উমাপতি টিফিন ক্যারিয়ার শুদ্ধ হাত তুললেন।

বাস দাঁড়িয়ে গেল।

উঠুন দাদু, তাড়াতাড়ি উঠুন। লাস্ট বাস।

উমাপতি উঠলেন। ফিরতি পথে হাঁটতে হবে বুঝতেই পারছেন। কন্ডাক্টর জোরে ঘণ্টি বাজিয়ে ড্রাইভারের উদ্দেশে চেঁচাল, টেনে যাবি।

বাসে লোক নেই বললেই হয়। সাকুল্যে জনা দশ-বারো। সকলেই একটু উদ্বেগ নিয়ে বসে আছে। কারও মুখে কথা নেই। তাদের মধ্যে একমাত্র উমাপতিই নিরুদ্বেগ মুখে বসে রইলেন।

হাসপাতালের ভিড়টা আরও বেড়েছে। তবে তেমন হইচই নেই। কেমন বুকচাপা দমবন্ধ ভাব।

মেলা পুলিশও রয়েছে চারদিকে। একটা ঘোঁট যে পাকিয়ে উঠছে তাতে সন্দেহ নেই। উমাপতি ভিড় এড়িয়ে ভিতরে ঢুকে পড়লেন।

চন্দনাকে বেশ সাজিয়েছে আজ আয়া। চুলে তেল, মুখে পাউডার, একটু কি লিপস্টিকও, আজকাল আঁতুর না যেতেই এসব হয় বুঝি?

উমাপতি টিফিন ক্যারিয়ার রেখে বললেন, একটু তাড়াতাড়ি খেয়ে নে মা। আজ আবার হাঙ্গামা বেঁধেছে। ফিরতে বাস পাব না।

কী হয়েছে বাবা?

ওই যা হয় আর কী। গুন্ডায়-গুন্ডায় লড়াই। তোকে আজ হিমাংশু ঠিক নিতে আসবে তো!

চন্দনা একটু মিষ্টি হাসি হেসে বলল, ঠিক আসবে। বেলা এগারোটা নাগাদ ওর এক বন্ধু এসে আরও পাকা খবর দিয়ে গেল। দুটো-আড়াইটের মধ্যেই চলে আসবে।

একদিক দিয়ে ভালই হল। রাতে হয়তো খাবারটা দিয়ে যেতে পাবতাম না। বাস বন্ধ, বোমাও চলবে।

আচ্ছা বাবা, এ কাজটা তো সরোজও কবতে পারত। বউদিও তো আর কচি খুকিটি নয়। তুমি বুড়ো মানুষ, তিন বেলা তোমাকেই বা কেন হাসপাতালে আসতে হয়!

উমাপতি এ নিয়ে প্রশ্নের জবাব অনেকবার দিয়েছেন। সরোজের ভয়, বউমা মেয়েছেলে, কিন্তু সেসব জবাবে চন্দনা খুশি হয় না। নানা কটুকাটব্য করে। তাই চুপ করে রইলেন।

চন্দনা আয়াকে বলল, প্লেটে আর বাটিতে খাবারটা ঢেলে রেখে টিফিন ক্যারিয়ারটা তাড়াতাড়ি ধুয়ে দাও।

উমাপতি রুমালের অভাবে ছাতাটা দিয়েই কপালের ঘাম মুছলেন।

চন্দনা বলল, শোনো বাবা, এ যাত্রায় আর তা হলে মা'র সঙ্গে দেখা হচ্ছে না।

উমাপতি আঁতকে উঠে বললেন, না, না, যা অবস্থা ও পাড়ায় আজ না যাওয়াই ভাল।

দুর্গাপুরে গিয়ে চিঠি দেব। চিন্তা কোরো না, ওখানে তো ভালই থাকি। আর সরোজকে বোলো একবার যেন দুর্গাপুর যায়। ওর জামাইবাবুর খুব ইনফ্লুয়েন্স, ঠিক চাকরি দিয়ে দেবে।

উমাপতি সেটা জানেন। তবে সরোজকে কাছছাড়া করার ব্যাপারে খানিকটা অসুবিধে এখনও আছে। নিজের শরীরের অবস্থা উমাপতি ভাল বুঝছেন না। যতদিন খাড়া আছেন মনের জোরে সংসার চালিয়ে নেবেন, বাজারহাটও আটকে থাকবে না। কিন্তু একদিন মনের ওপর শরীর চেপে বসবেই। তখন সংসারে সমর্থ পুরুষ সরোজ ছাড়া আর কে?

চন্দনা বাপের মুখের দিকে একটু চেয়ে থেকে বলল, তোমাদের ওই একটা দোষ। ছেলেকে আগলে বসে থাকবে। তারও তো একটা ভবিষ্যৎ আছে। তাছাড়া ওই মেনিমুখো ছেলেটা বাইরে না গেলে মানুষ হবে ভেবেছ?

উমাপতি জীবনে অনেক উপদেশ শুনেছেন, আজও শুনলেন। বিশেষ প্রতিক্রিয়া হল না। চন্দনা তো তাঁদের ভালই চাইছে। কিন্তু সেই ভাল কতদূর ভাল তা বিবেচনা করে দেখা দরকার। জামাইয়ের অনুগ্রহ নিতেও তাঁর একটু আপত্তি আছে। কিন্তু সে কথা তিনি মুখে কখনও বলেন না। আবার ছেলেকে আটকে রাখলে স্বার্থপরতা হয়। দোটানা।

মুখে বললেন, তোর গর্ভধারিণীই এখন সংসারের ভালমন্দের কর্ত্রী। আমার মতামতের কোনও দাম নেই। ঠিক আছে, বলে দেখব তাঁকে।

তোমার জামাই নিজেই তো আমাকে বলেছে, সরোজ যদি দুর্গাপুরে আসতে রাজি হয় তো আটশো টাকা মাইনের চাকরি বাঁধা। ইচ্ছে করলে কন্ট্রাক্টরিও করতে পারে। অর্ডার তো তোমার জামাইয়েরই হাতে। তাতে রোজগার আরও বেশি।

আয়া টিফিন ক্যারিয়ারটা ধুয়ে এনে দিল। উমাপতি উঠলেন। নাতির ঘুমন্ত মুখের দিকে একবার

তাকালেন। আলাদা বেবি কটে নীল মশারির মধ্যে ঘুমোচ্ছে। শিশু, দুনিয়ার হালচাল এখনও জানে না। উমাপতি একটু মায়াবোধ করলেন। সামান্যই। বুকটা একটু দুলে উঠল মাত্র।

চলি রে।

চন্দনা উঠে প্রণাম করল। উমাপতি টেবিলে প্লেটের ওপর সাজানো খাবারটা আড়চোখে দেখে নিলেন। দু' টুকরো মাছ, লাবড়ার তরকারি, ডাল, পোস্ত আর ফুলকপির ডানলা। মন্দ নয়। আয়োজন ভালই। তবু চন্দনা এতে খুশি হবে কি না কে জানে। তবে ছোট ভাঁড়ের এক ভাঁড় ভাল দই আছে।

উমাপতি বেরিয়ে পড়ার আগে আয়ার টাকাটা মিটিয়ে দেওয়ার জন্য পকেটে হাত দিয়ে কয়েকটা নোট বের করলেন।

চন্দনা বলল, শোনো বাবা, ও টাকা আর তোমাকে দিতে হবে না। আমি দিয়ে দেবখন।

তুই দিবি কেন?

থাক না। এই একবারই দিচ্ছি। আর বকশিশও তোমাকে দিতে হবে না। ওরা তো ওদের জামাইবাবুর কাছ থেকে আদায় করবেই।

একটু দোনোমোনো করে উমাপতি নিরস্ত হলেন। দিলে দিক। দশটা টাকা তো বাঁচল। তবে কথাটা কমলাবালার কানে উঠলে কুরুক্ষেত্র করবেন নির্ঘাত।

বাবার মনের কথা বুঝে নিয়েই যেন চন্দনা বলল, মাকে কিছু বলতে হবে না। সংসারের অবস্থা তো আমি জানি, তুমি ভেবো না।

মেয়ের মুখের দিকে একটু তাকালেন উমাপতি। বড় আদরের মেয়ে। বরাবর উমাপতির বড় ন্যাওটা ছিল। সারাদিন কোলে আগলে রাখতেন। বিয়ের পর মেয়েটা যে সুখী হয়েছে এটাই বড় ভরসা। যদি একটু পর-পর ভাব হয়েই থাকে তবে সেটাও ভালই। মেয়েরা বিয়ের পর বাপের বাড়ির সঙ্গে যত কাটান-ছাড়ান করতে পারে ততই সুখী হয়। বাপের বাড়ির টান বেশি থাকলে স্বামীর ঘর কেন যেন আপন হতে চায় না।

অল্পবয়সি আয়াটি বাইরে কোথাও গিয়েছিল। ফিরে এসে বলল, আজ বিকেলে পাণ্টুদার ডেডবডি নিয়ে মিছিল বেরোবে। বাইরে খুব শ্লোগান হচ্ছে।

শ্লোগান শুনতে পাচ্ছিলেন উমাপতি। এতক্ষণ ছিল না। বললেন, মিছিল কারা বের করবে জানো? পাণ্টু তো কোনও দলের ছিল না যতদূর জানি।

আয়া একটু হাসল। বলল, সে তো সবাই জানে। কালুর দলে ঢুকে গুন্ডামি করত। কিন্তু শুভেনবাবু বলছেন পাণ্টুদা নাকি ওঁর দলের ছেলে।

শুভেন? বলো কী!

গেটের কাছে টুলের ওপর দাঁড়িয়ে শুভেনদা লোকদের ঠান্ডা হতে বলছেন। মাইক এলেই গরম গরম বক্তৃতা দেবেন।

উমাপতি একটা দীর্ঘশ্বাস ফেললেন। শুভেনটা পুরোপুরি ছাগল। আর মানুষ হবে না। কোন ঘটনাকে কীভাবে রাজনৈতিক সুবিধের জন্য কাজে লাগানো যায় এই ধান্দায় ছোকরা পাগলা হয়ে গেল। তবে ওর তেমন দোষ আর কী? এরকম ধান্দা সবাই করছে।

চন্দনা একটু উদ্বিগ্ন হয়ে বলল, বাবা, এই গোলমালে তুমি যাবে কী করে?

উমাপতি হেসে বললেন, এটা কোনও গোলমাল নয়। মিছিলও ভাল, শ্লোগান বা বক্তৃতাও ভাল। ভয় অন্য জিনিসকে। কালু বদলা নিতে শুরু করেছে।

তুমি তা হলে তাড়াতাড়ি চলে যাও।

যাই। হাসপাতালের পেমেন্টও মিটিয়ে দিয়ে যেতে হবে।

উমাপতি বেরিয়ে পড়লেন। হাসপাতালের বিল মেটাতে কিছুটা সময় গেল। যখন বেরোচ্ছেন

তখন দেখলেন, বাস্তবিকই শুভেন ফটকের বাইরে একটা টুলের ওপর দাঁড়িয়ে মাইক হাতে নিয়ে বক্তৃতা দিচ্ছে। বেশ গরম বক্তৃতা। সমাজবিরোধী কার্যকলাপ বন্ধ করতে হবে। শহিদ পান্টুর প্রতি সম্মান প্রদর্শনের জন্য হাওড়া বন্‌ধ করা হোক। পান্টুর হত্যাকারীকে খুঁজে বের করতেই হবে। পুলিশি নিষ্ক্রিয়তার বিরুদ্ধেও জনমত তৈরি করতে হবে। ইত্যাদি।

ফটক জ্যাম হয়ে আছে লোকের চাপে। ঠেলেঠুলে তার মধ্যে দিয়েই বেরোলেন উমাপতি। আর দেরি করা ঠিক নয়।

ভাগ্যটা ভালই। ফেরার পথেও বাস পেলেন উমাপতি। বাসে বেশ ভিড়ও। রাস্তাঘাট যতটা ফাঁকা ছিল ততটা আর নেই। লোকজন হাঁটাচলা করছে। দেখে উমাপতির আশা হল, টেনশনটা হয়তো বা কাটছে।

নিজের স্টপে নেমে উমাপতি যখন গলির দিকে হাঁটছেন তখন রাস্তার কলে দুই গামছা-পরা ছোকরা স্নান করছিল। একজনকে বলতে শুনলেন, কালু হটে গেছে রে।

কালু বা বাদল যে আসলে কে তা উমাপতি জানেন না। না জানলেও চলে। এরা শুধু দুটো নাম মাত্র। কিছুদিন পরপর নামগুলো পালটে যায়। নতুন নাম লোকের মুখে মুখে ফেরে।

শ্রীময়ী প্রায় দোরগোড়াতেই দাঁড়িয়ে ছিল। উমাপতি কড়া নাড়বার আগেই দরজা খুলে দিল।

দেরি দেখে যা চিন্তা হচ্ছিল।

উমাপতি টিফিন ক্যারিয়ারটা শ্রীময়ীর হাতে দিয়ে বললেন, বোধহয় টেনশনটা কেটে যাচ্ছে। বিকেলের দিকে সব ঠিক হয়ে যাবে মনে হয়।

চন্দনা কি আজ সত্যিই চলে যাচ্ছে, বাবা? একবার বাসায় আসবে না?

না, চলেই যাচ্ছে। জামাই গাড়ি নিয়ে আসবে, খবর পাঠিয়েছে। আমি হাসপাতালের বিল মিটিয়ে দিয়ে এসেছি।

মা কিন্তু খুব রাগ করছেন।

উমাপতি হতাশভাবে বললেন, আমাদের ওপর রাগ করে কী লাভ? চন্দনা আর জামাই মিলে ডিসিশন নিয়েছে। রাগ করলে তাদের ওপর করতে বলো। আমাদের অবস্থা জানে বলেই চন্দনা আঁতুর না উঠতেই চলে যাচ্ছে।

উমাপতি পাখার তলায় বসে হতাশার একটা দীর্ঘশ্বাস ছাড়লেন। তারপর বললেন, তোমার শাশুড়ির ভিতরে অনেক বিষবাষ্প জমে আছে। সেগুলো মাঝে মাঝে যে-কোনও ছুতোয় বেরিয়ে আসে। তা একরকম ভাল। কিছুক্ষণ আমাকে গালাগাল করলে যদি একটু হালকা হতে পারেন তো সেটা স্বাস্থ্যকরই। আমার আর ও বিষে কাজ হয় না। অভ্যেস হয়ে গেছে। তুমিও ভেবো না। এতদিনে শাশুড়িকে তো কিছুটা বুঝেছ।

শ্রীময়ী শুকনো মুখে বলল, মা'র কথায় কিছু মনে করিনি। কিন্তু ভাবছি চন্দনারা যে এভাবে চলে যাচ্ছে সেটা সত্যিই আমাদের দোষে নয় তো? আমিই তো খাবার করে দিতুম।

উমাপতি একটু ভাবলেন, তারপর হাতটা উলটে দিয়ে বললেন, দোষ ধরলে তো কত দোষই বের করা যায়। সে বেলভিউতে রাখলেও দোষ বের করত। তা নয় মা, ওদের একটু শ্রেণিচেতনা প্রবল হয়েছে। ওটা নিয়ে তোমার মাথা ঘামাতে হবে না। আমাদের সাধ্যমতো করেছি।

শ্রীময়ী চিন্তিত মুখে একটু শ্বশুরের দিকে চেয়ে রইল। তারপর বলল, আপনার জন্য একটু গরম জল করে রেখেছি। রসুনতেল করা আছে। ভাল করে তেল মেখে স্নান করে নিন। মা কিন্তু বসে আছেন।

উমাপতি উঠতে গিয়ে টের পেলেন শরীর যেন এক স্তূপ কাঠ। ওঠাতে পারছেন না। হাত-পায়ে দুর্বলতাজনিত একটা কাঁপুনি। মাথা ঝিমঝিম করছে। চোখ বুজে কিছুক্ষণ বসে থেকে উঠলেন। কমলাবালা দুই নাতিকে নিয়ে ছাদে গেছেন শুকনো জামাকাপড় আনতে। এ সময়ে ছাদে গেলে তিনি কিছুদিন বাড়িওলার বুড়ি মায়ের সঙ্গে আড্ডা মারেন।

উমাপতি বুঝতে পারছেন, মনের জোর আস্তে আস্তে শরীরের কাছে হার মানছে। শরীর বড় জীর্ণ, বড় বিকল হয়ে আসছে দিনকে দিন।

এমনিতে তাঁর কোনও অসুখ নেই, কিংবা থাকলেও জানেন না। বহুকাল তিনি রক্তচাপ মাপাননি, ব্লাড-সুগারের কাউন্ট নেননি। ওসব করার মতো বাবুলোক তিনি নন। কিন্তু শেষ সময়টায় যদি বিছানায় পড়ে ধুঁকতে ধুঁকতে যেতে হয় তবে বড় লজ্জার ব্যাপার হবে। বীরের মৃত্যু তাঁর আর হবে না। না হোক, অন্তত মৃত্যুটা আসুক হঠাৎ, বিনা নোটিশে, চিলের মতো ছোঁ মেরে প্রাণটুকু নিয়ে চলে যাক আকাশে। ঈশ্বর কি এটুকু দয়া তাঁকে করবেন না? বিছানায় পড়লে লজ্জা তো আছেই, তার ওপর কমলাবালা আর শ্রীময়ী আর সরোজ মিলে হয়তো সংসারের ঘটিবাটি গয়নাগাটি যা আছে বিক্রি করেও চিকিৎসা করাবে শেষতক। তাতে লাভ নবঘণ্টা। বরং সংসার ফাঁক হয়ে যাবে। উমাপতি এ সংসারের আর সর্বনাশ চান না। যথেষ্ট হয়েছে।

রসুনতেল মেখে গরমজলে স্নান করার পর শরীরটা আগের চেয়ে অনেক সুস্থ হয়ে উঠছিল। উঠলেও তা স্থায়ী হতে দিলেন না কমলাবালা। ছাদ থেকে নেমেই খিটখিট শুরু করলেন, তখন থেকে বলে আসছি, মেয়েটা ভাল ঘরে যখন পড়েছে আর বিয়েতে যখন তোমার গাঁটের কড়ি বিশেষ খরচ হয়নি তখন প্রথম বাচ্চাটা হতে একটু খরচ কোরো। তা শুনলে আমার কথা...

নাগাড়ে চলতে লাগল বাক্যবাণ। সামনের ঘরে বিশ্রাম নিতে শুয়ে উমাপতি এপাশ ওপাশ করতে লাগলেন। কোনওভাবেই যেন স্বস্তি হচ্ছে না। শরীরের ভিতরে একটা কী যেন গণ্ডগোল পাকিয়ে উঠছে।

মাঝে মাঝে উমাপতির ইচ্ছে হয়, বাড়ি থেকে বেরিয়ে যেদিকে দু'চোখ যায় হাঁটতে থাকেন। হাঁটতে হাঁটতে যতদূর শরীর বয় ততদূর চলে যান। তারপর বুড়ো জীর্ণ শরীর একসময়ে মুখ থুবড়ে পড়বেই। প্রাণবায়ুও হয়তো বেরিয়ে যাবে। সেটা আত্মহত্যাও হবে না, ইচ্ছামৃত্যু হবে।

শুয়ে শুয়ে শরীরময় অস্বস্তি বোধ করতে করতে হঠাৎ উমাপতির একটা অদ্ভুত কথা মনে পড়ল। একটু আগে হাসপাতালে চন্দনার আয়া যখন এসে খবর দিল যে, বাইরে শুভেন বক্তৃতা করতে মিছিল নিয়ে এসেছে তখন চন্দনার মুখটা হঠাৎ কেমন যেন লালচে হয়ে গিয়েছিল। তখন দেখেও তেমন কিছু মনে পড়েনি। এখন পড়ল। শুভেন যে একদা চন্দনাকে বিয়ে করতে চেয়েছিল সেটা ঠিক তখন মনে আসেনি। এখন মনে হচ্ছে হিমাংশুর সঙ্গে না হয়ে যদি শুভেনের সঙ্গেই বিয়ে হত তা হলে বোধহয় নার্সিংহোম বা খাবারের কোয়ালিটি নিয়ে কমলাবালার কাছে এত হেনস্থা হতে হত না তাঁকে।

ভাবতে ভাবতে উমাপতি একটু ঝিমিয়ে পড়লেন। ঘুম এল।

সন্ধের মুখে যখন শ্রীময়ী ডাকল তখনও টের পেলেন, শরীরটা জুতের নেই।

শ্রীময়ী বলল, আজ বড্ড ঘুমোচ্ছেন বাবা, রোজ তো এত ঘুমোন না!

উমাপতি উঠে বসে শ্রীময়ীর হাতে ধূমায়িত চায়ের পেয়ালার দিকে ভীত চোখে চেয়ে রইলেন। হাত বাড়িয়ে চায়ের কাপটা নেওয়ার সাহস হল না। ভয় হল, চায়ের কাপটা তিনি হাতে ধরে রাখতে পারবেন। হাত কেঁপে পড়ে ভেঙে যাবে।

উমাপতি বললেন, চা-টা রেখে দাও মা।

শ্রীময়ী একটা পুরনো ঠোঙার কাগজ বিছানায় পেতে চায়ের কাপ রাখল। প্লেটে দুটো বিস্কুট। বলল, শরীর ভাল আছে তো বাবা?

হ্যাঁ, হ্যাঁ, সব ঠিক হ্যায়।

আপনাকে শরীরের কথা জিজ্ঞেস করে তো লাভ নেই। সর্বদাই বলেন, সব ঠিক হ্যায়।

ঠিকই আছে মা। শরীর নিয়ে বলার মতো কিছু নেই। চলছে, চলবে।

উমাপতির উঠতে খুব কষ্ট হল। কিন্তু উঠলেন এবং বাথরুমে গিয়ে চোখেমুখে জলের ঝাপটা দিলেন অনেকক্ষণ।

ঘরে পা দিয়েই তাঁর মনে হল, সরোজ! সরোজ কোথায়?

বউমা!

শ্রীময়ী রান্নাঘর থেকে সাড়া দিল, যাই বাবা।

সরোজ কি বেরিয়েছে?

শ্রীময়ী তাড়াতাড়ি উঠে এসে বলল, না। রান্নাঘরে আমার কাছে বসে আছে।

রান্নাঘরে?

শ্রীময়ী হাসল, আমার আটা মেখে দিচ্ছে। আজ বেরোতে দিইনি।

তোমার শাশুড়ি?

ছাদে। নাতিদের নিয়ে এ সময়ে তো ছাদেই থাকেন।

উমাপতি চায়ে বিস্কুট ভিজিয়ে খেতে ভালবাসেন। প্লেটে ঢেলে চা খেতে ভালবাসেন। সেরকমই খেলেন। কিন্তু তেমন স্বাদ লাগল না মুখে। বাইরের অবস্থাটা একবার দেখা দরকার। টেনশনটা কমেছে কি না একবার দেখে এলে হয়।

উমাপতি লুঙ্গির ওপর একটা জামা চড়িয়ে নিলেন। সদর খুলে গলিটায় মুখ বাড়ালেন। কার্তিকের বেলা মরে সন্ধে লেগে গেছে। গলিটা ফাঁকা। বড় রাস্তায় তেমন কোনও নড়াচড়া চোখে পড়ছে না। তবে বোমার শব্দ নেই।

শরীরের যা অবস্থা তাতে শরীরের ওপর ভর করে বেরোনো চলে না। উমাপতি দম ধরে কিছুক্ষণ দাঁড়িয়ে থেকে মনটাকে উসকে তুললেন। মনই আসল শক্তি। মনই সকল শক্তির উৎস। ভাল মন্দ, সাদা কালো যা কিছু সব তো মনেরই খেলা। মনই সব গড়ে নেয়।

উমাপতি সত্যিই শরীরের ওপর নিয়ন্ত্রণ ফিরে পেলেন। টলমল করছে মাথা, ঢিবঢিব করছে বুক, হাত-পা ভেঙে আসছে, তবু উমাপতি পায়ে পায়ে মোড় অবধি চলে এলেন।

রাস্তাঘাট ফাঁকাই, তবে জনশূন্য নয়। দোকানপাট বেশিরভাগ বন্ধ হলেও দু' চারটে খোলা আছে। কালীমন্দিরে আরতির শব্দও শুনতে পেলেন। এক দঙ্গল শ্মশানযাত্রী একটা মড়া নিয়ে গেল হরিধ্বনি করতে করতে। একটা বাস আর দুটো ট্যাকসি গেল ময়দানের দিকে। ওদিক থেকে এল দুটো লরি, একটা মিনিবাস।

উমাপতি একটু নিশ্চিন্ত বোধ করলন। হয়তো গণ্ডগোলটা খুব একটা ছড়ায়নি, ঘোরালো হয়ে ওঠেনি।

স্বপনের সঙ্গে সরোজের বন্ধুত্বটাই তাঁকে আজকাল দুশ্চিন্তায় রাখে। যখন ছোট ছিল তখন একরকম। কিন্তু এখন তো আর তা নয়। স্বপন বাদলের দলের পান্ডা। তার সঙ্গে সরোজের মেশামেশি মোটেই ভাল নয়। তেমন চালাক চতুর ছেলে সরোজ হলে চিন্তা ছিল না। কিন্তু বড় বাস্তববুদ্ধিহীন ছেলে। কষ্ট পাবে, কষ্ট দেবেও।

একটা টেমি জ্বেলে গলির মুখে ফুচকাওলা পরেশ দাঁড়িয়ে আছে। এখনও খদ্দের জোটেনি।

উমাপতি তাকে জিজ্ঞেস করলেন, কী খবর রে পরেশ?

গণ্ডগোল আছে, তবে ওদিকটায় গলির মধ্যে।

স্বপনের কোনও খবর জানিস?

না। তবে কালুর দলে সিধু নামে একটা ছেলে ছিল। সেটাকে হাসপাতালে নিয়ে গেছে শুনেছি। নিজের হাতে বোমা বাস্ট করেছে।

আর কিছু?

এখনও কিছু শুনিনি। ওদিকটায় লোডশেডিং। কাল সকালের আগে জানা যাবে না। তবে পুলিশের গাড়ি টহল মারছে।

উমাপতি ফিরে এলেন ঘরে। ছিটকিনি দিলেন। এ পাড়ায় এখনও লোডশেডিং হয়নি। তবে হতে

কতক্ষণ! হ্যারিকেনটা চৌকির তলা থেকে বের করে নিবু নিবু করে জ্বালিয়ে রাখলেন। একটু শীত-শীত করছে। সুতির চাদরটা গায়ে জড়িয়ে বসে রইলেন বিছানায়।

শ্রীময়ী আর সরোজ রান্নাঘরে খুব কথা বলছে আর হাসাহাসি করছে। কমলাবালা ঘরে না থাকলে ওরা খুব হাসে-টাসে। উনি থাকলে সব চুপ মেরে যায়। শ্রীময়ী বলেছিল দুরি ফিস খেলবে। উমাপতি অপেক্ষা করতে লাগলেন। একটা কিছু করলে সময়টা কেটে যায়। কাল সকালে আর চন্দনার খাবার নিয়ে যেতে হবে না। বাঁচোয়া। অনেকক্ষণ ঘুমোবেন।

দেশ-কাল-পরিস্থিতির কথা ভাবতে ভাবতে ঢুলুনি এল।

হঠাৎ দরজায় প্রচণ্ড কড়া নাড়ার শব্দ আর সেইসঙ্গে একটা মেয়েলি গলার চাপা রুদ্ধশ্বাস ডাক, বউদি! বউদি! এই বউদি, দরজা খোলো শিগগির!

উমাপতি চট করে উঠে দরজা খুলে দিলেন। উচিত নয়, প্রথমে জিজ্ঞেস করে নিতে হয় কে বা কী চায়। দিনকাল তো ভাল নয়। কিন্তু গলার স্বরটা ভীষণ বিপন্ন মনে হল।

কে?

মেয়েটা উমাপতিকে প্রায় ধাক্কা দিয়েই ঘরে ঢুকে দরজাটা বন্ধ করে দিয়ে বলল, জ্যাঠামশাই, আমাদের ভীষণ বিপদ। আমি পিছনের দরজা দিয়ে পালিয়ে এসেছি।

উমাপতি চিনলেন। গণেশের মেয়ে। দুটো বাড়ি আগে থাকে। বেশ ডবকা চেহারা। উড়নচণ্ডী গোছের মেয়ে। শরীর দেখিয়ে ঘুরে বেড়ায় আর ছোঁড়াদের সঙ্গে মশকরা করে। চেহারাটা এখন উদ্‌ভ্রান্ত দেখাচ্ছে। গায়ের কাপড়ও ঠিক নেই। হাঁফাচ্ছে। দু' চোখে আতঙ্ক।

উমাপতি বললেন, কী হয়েছে তোদের বাড়িতে?

একদল গুন্ডা ছেলে ঢুকেছে দরজা ভেঙে। বলছে, স্বপনকে নাকি আমরা লুকিয়ে রেখেছি। বাবাকে লাথি মেরে ফেলে দিয়েছে। আমাকেও ধরত, কোনওরকমে পালিয়ে এসেছি।

স্বপনের নামে উমাপতি আবার বিবশ বোধ করলেন। স্বপনের সঙ্গে সরোজের মাখামাখিটা মোটেই ভাল হয়নি। উমাপতি দরজায় বাঠাম তুলে দিলেন।

রান্নাঘর থেকে শ্রীময়ী এসে অবাক চোখে মেয়েটার দিকে চেয়ে বলল, কী হয়েছে রে সন্ধ্যা?

ওঃ বউদি গো!

বলতে বলতে সন্ধ্যা হাউমাউ করে কেঁদে ফেলল। তারপর দৌড়ে গিয়ে জড়িয়ে ধরল শ্রীময়ীকে।

উমাপতি একটা শুকনো ঢোঁক গিললেন। তারপর শ্রীময়ীর দিকে চেয়ে বললেন, সরোজ কি এখনও রান্নাঘরে?

শ্রীময়ী সন্ধ্যাকে পাশের ঘরে নিয়ে যেতে যেতে পিছন ফিরে বলল, হ্যাঁ, আমি বেরোতে বারণ করেছি।

উমাপতি মাথা নেড়ে বললেন, ওর বোধহয় থাকা ঠিক হবে না! ওকে বলো, পিছন দিক থেকে বেরিয়ে যাক।

কেন বাবা?

ওসব কালুর দলের ছেলে। স্বপনকে খুঁজছে। এ বাড়িতেও আসতে পারে।

শ্রীময়ীর মুখটা হঠাৎ পালটে গেল। বিবর্ণ, শুকনো, ভয়ার্ত। একটা অস্ফুট শব্দ করে সে পর্দার ওপাশে চলে গেল সন্ধ্যাকে নিয়ে।

উমাপতি দুটো হাত বারবার নিষ্ফল মুঠো পাকাতে লাগলেন। মাউজার পিস্তলটা জমা দেওয়া ঠিক হয়নি। এ দেশের সরকার যখন তাঁর বা তাঁদের পরিবারের নিরাপত্তার ব্যবস্থা করেনি তখন নিজস্ব নিরাপত্তার ব্যবস্থা রাখাটা উচিত ছিল।

উমাপতি ঘরের কোণ থেকে লাঠিটা বের করে আনলেন। ধুলো আর ঝুল লেগে আছে

লাঠিটাতে। বেডকভারের ওপর ঘষে সেটা পরিষ্কার করে নিলেন। অবশ্য কাউকে মারতে গেলে যে লাঠি পরিষ্কার করতে হবে এমন কোনও নিয়ম নেই। তবু করলেন কিছু করতে হবে বলেই।

উমাপতি লাঠিটার ওজন এবং কতটা মারাত্মকভাবে সেটা ব্যবহারযোগ্য তা পরীক্ষা করার জন্য শূন্যে মাত্র একপাক লাঠিটা ঘুরিয়েছেন এমন সময় গলিতে ছুটপায়ের আওয়াজ পাওয়া গেল। একজন দু'জন নয়, অন্তত দশ-বারো জন আসছে। মুখে অশ্রাব্য খিস্তি। খোলা জানালা দিয়ে সবই শোনা যাচ্ছে।

দরজাটা খুলে বুক চিতিয়ে দাঁড়াবেন, না কি দরজা আঁট রেখে ঘরেই অপেক্ষা করবেন, সে বিষয়ে সিদ্ধান্ত নিতেও দেরি হল উমাপতির। তার আগেই দমাদম লাথি পড়তে লাগল দরজায়, এই শালা শুয়োরের বাচ্চা, খানকির বাচ্চা! দরজা খোল শালা....

এই গালাগাল তাঁর উদ্দেশে! অ্যাঁ! তাঁর উদ্দেশে! আশ্চর্য উমাপতি এই দেশকে পরাধীনতামুক্ত করতে, ইংরেজ তাড়াতে লড়াইটা তো বড কম করেননি। ইংরেজ মেরেছেন, বিশ্বাসঘাতক ভারতবাসী মেরেছেন, জেল খেটেছেন, পুলিশের মার খেয়েছেন বহুবার। এ দেশের লোকেরা এতটা নির্লজ্জ আর অকৃতজ্ঞ হয় কী করে?

উমাপতির রিফ্লেক্স কমে গেছে। নইলে তিনি চৌকিটা টেনে দরজায় ঠেকা দিতে পারতেন। সহজ কৌশল। তাতে দরজা ভাঙতে ওদের দ্বিগুণ সময় লাগত। কিন্তু দেশবাসীর অকৃতজ্ঞতার কথা ভাবতে গিয়ে অনেকটা মূল্যবান সময় নষ্ট করে ফেলেছেন।

দুর্বল দরজা ছিটকিনি আর বাঠাম ভেঙে দড়াম করে খুলে গেল। উন্মত্ত চেহারার কয়েকটা ছেলে ঝড়ের মতো ঢুকে পড়ল ঘরে।

উমাপতির হাতে লাঠি, কিংকর্তব্যবিমূঢ়। একটা ধাক্কায় ছিটকে কোথায় যে পড়লেন তা ঠাহর পেলেন না। শুধু ক্ষীণ কণ্ঠে বললেন, সরোজ! পালা!

দোতলার সিঁড়ি দিয়ে দ্রুত নামতে নামতে কমলাবালা চেঁচাচ্ছিলেন, ওরে কী হল রে? কী হয়েছে? কারা ঢুকল রে অমন ডাকাতের মতো?

ও বউমা, ও সরোজ...

এত চকিত ঝড়ের মতো ঘটনা ঘটছিল যে হতবুদ্ধি শ্রীময়ী দৌড়ে গিয়ে পিছনের দরজাটা খুলে সরোজকে বের করে দেওয়ার সময়টুকু পর্যন্ত পেল না। অবশ্য তাতে যে সরোজ বেঁচে যেত এমনও নয়। কালুর দল যে বাড়িতে অবধি হানা দিয়েছে এটা টের পেয়ে সে ঠান্ডা, সাদা, জড়বৎ হয়ে গিয়েছিল।

চারটে ছেলে উমাপতির বাধা অতিক্রম করে দ্বিতীয় ঘরে ঢুকেই সন্ধ্যাকে দেখতে পেল।

শালি! হারামির বাচ্চা!

বলতে বলতে একজন তার চুলের মুঠি পাকিয়ে ধরে প্রথমে একটা চড় মারল গালে। তারপর পেটে একটা লাথি, বল শালি, সেই শুয়োরের বাচ্চাকে কোথায় লুকিয়ে রেখেছিস?

সন্ধ্যা একটা হিক্কা তোলার শব্দ করে মেঝেয় পড়ে গেল, ও বাবা গো!

আর তিনজন ঘর পেরিয়ে রান্নাঘর আর বাথরুমে ঝাঁপিয়ে পড়ল।

তারা প্রথম বাধাটা পেল শ্রীময়ীর কাছে। মরিয়া শ্রীময়ী রুটি বেলার বেলুনটা নিয়ে রান্নাঘরের দরজায় দাঁড়িয়ে চেঁচিয়ে বলল, ভাল হবে না বলছি।

বলতে বলতেই সে বেলুনটা তুলে মারল। মারটা লাগল উন্মত্ত এক ছোকরার বাঁ হাতে। কিছুই নয়। ডানহাতের পিস্তলটা তুলে সে নলটা দিয়ে ঠকাস করে মারল শ্রীময়ীর কপালে। তারপর একটা ঝটকা মেরে শ্রীময়ীকে প্রায় ছুঁড়ে ফেলে দিল এক পাশে।

নিরস্ত্র সরোজ রান্নাঘরে নিস্পন্দ দাঁড়িয়ে। ভাষাহীন, বোবা, বিস্ময়ে ভয়ে জড়বৎ।

এই শুয়োরের বাচ্চা, কোথায় তোর স্বপন, বল! বল, নইলে এইখানে লাশ ফেলে যাব।

সরোজ একথার কী জবাব দেবে? সে শুধু ডাইনে বাঁয়ে মাথা নেড়ে বোঝাতে চাইল যে, সে জানে না।

দুটো ঘুসি পড়ল তার মুখে। দ্বিতীয়টা এত জোরালো যে সরোজের মাথা পিছনের দেওয়ালে গিয়ে ঠকাৎ করে ঠুকে গেল। চোখে অন্ধকার দেখে বসে পড়ল সে।

দু'জন তাকে টেনে তুলল।

চল শালা, আজ তোকেই ভোগে দিই। চল। ওঠ!

পিছনে একটা লাথি এসে পড়ল।

চল শালা।

বহুকাল সরোজ মার খায়নি। এত হিংস্র মার কখনওই নয়। কিন্তু ওরা কোথায় টেনে নিয়ে যাচ্ছে তাকে? কোথায়?

সরোজ চোখে ভাল দেখতে পাচ্ছিল না। কেমন ঘোলাটে ঘোর-ঘোর লাগছে। উলটো টানে তার চুলগুলো বজ্রমুষ্ঠিতে চেপে ধরেছে একজন। পটপট করে ছিঁড়ে যাচ্ছে চুলের গোছা। রিভলভারের নলের একটা খোঁচায় কান ছিঁড়ে রক্ত পড়তে লাগল। ধাক্কা, গুঁতো, লাথি, চুলের টান উলটো-পালটা নানারকমভাবে ওরা তাকে টেনে নিয়ে যাচ্ছে।

কমলাবালা বুকফাটা চিৎকার করে লোক ডাকছেন, ওরে তোরা আয় শিগগির...আমার ছেলেকে মেরে ফেলল... মেরে ফেলল...আয়....

কে আসবে? কেউ এক পাও এগোল না।

সরোজকে যখন গলিতে নামাল ওরা তখনই সরোজ ঠান্ডা ভয়ংকর মৃত্যুকে টের পাচ্ছিল। এরকমভাবে হঠাৎ তার সময় ঘনিয়ে আসবে তা তো কখনও ভাবেনি সে।

ছেলেগুলো অশ্রাব্য খিস্তি করছে। কলার ধরে, চুল ধরে, হাত ধরে এক অদ্ভুত নিষ্ঠুরতার সঙ্গে নিয়ে যাচ্ছে তাকে।

সরোজ একেবারে শেষ সময়ে নিজের ঘটনাটা বুঝে প্রাণপণে চেঁচাতে লাগল, বউদি! বাবা! বউদি! মেরে ফেলল...বাবা...মা...

একটা পিস্তলের বাঁট এসে হাঁ-করা মুখে লাগল। ছড়াক করে খানিকটা রক্ত আর আধখানা দাঁত ভেঙে পড়ে গেল। ঘটনাটা ঘটছে, তবু যেন ভারী অবিশ্বাস্য লাগে সরোজের। এরকমভাবে কেউ অন্য কারও শরীরকে নির্যাতন করতে পারে! এত নিষ্ঠুরভাবে? অনায়াসে?

মুখোমুখি যে মস্ত কারখানাটার টানা দেয়াল গলিটা জুড়ে আছে সেটা বহুদিন ধরে বন্ধ। কানাগলির শেষ দিকটায় কারখানার একটা ছোট্ট লোহার ফটক আছে। সেটা বরাবরই তালাবন্ধ থাকে। সরোজকে সেই দিকেই টেনে নিয়ে যাচ্ছিল ছেলেগুলো।

তাদের একজন গলির বাসিন্দাদের উদ্দেশে চেঁচিয়ে বলল, এই শুয়োরের বাচ্চারা, কেউ উঁকি দিবি না বলছি। সব জানালা দরজা বন্ধ করে দে।

বাস্তবিকই জানালা দরজা নিঃশব্দে বন্ধ হয়ে গেল। কেউ উঁকি অবধি দিতে সাহস পেল না।

কারখানার ফটকটা আজ কী মন্ত্রবলে যেন খোলা। সরোজকে টেনে হিঁচড়ে সেই ফটকের মধ্যে ঢোকাল ছেলেগুলো। পায়ের তলায় বড় বড় ঘাস টের পাচ্ছিল সরোজ! দীর্ঘদিন অব্যবহারে জায়গাটা জংলা হয়ে আছে। ভারী নির্জন। ভীষণ নিস্তব্ধ।

ছেলেগুলোর পিছু লাঠিহাতে তাড়া করে আসার একটা শেষ চেষ্টা করেছিলেন উমাপতি। কিন্তু শরীর, এই পোড়া শরীর আজ দিল না। মনের জোর যথেষ্ট ছিল। ছেলেকে খুন করতে টেনে নিয়ে যাচ্ছে বিবেকশূন্য উন্মাদ কিছু ছেলে, এ সময়ে কোনও বাপেরই মনোবলের অভাব হয় না। কিন্তু মনের অস্বাভাবিক শক্তিতেও জড়বৎ এই শরীর দিল না। সিঁড়ি দিয়ে নেমে গলিতে পাড়ে ছুটতে গিয়ে হাঁটু ভেঙে পড়লেন উমাপতি। খুব চোট লাগল গোড়ালি আর কনুইতে। উঠতে গিয়ে

দেখলেন, কোমরটাও অসাড়। নিষ্ফল চেঁচাতে লাগলেন, তোমরা কে কোথায় আছ! বেরিয়ে এসো। আমার ছেলেকে চোখের সামনে মেরে ফেলছে! চুপ করে থেকো না, এ বিপদ একদিন তোমাদেরও হবে। একবার রুখে দাঁড়াও সবাই মিলে। ওরা পালাবে।

কথাগুলো পর্যন্ত উমাপতির ঘড়ঘড়ে গলায় ভাল করে ফুটল না।

তবে ভরসার কথা শ্রীময়ী, খানিকটা ভ্যাবাচাকা খেয়ে গেলেও শ্রীময়ীই শেষ অবধি দৌড়ে বেরিয়ে এল। শাড়ি উড়ছে, চুল উড়ছে। পাগলের মতো সে গিয়ে লোহার ফটক দিয়ে ঢুকল ভিতরে।

ওকে মারবেন না, মারবেন না। ও কিছু করেনি। স্বপনদার খবর ও জানে না, বিশ্বাস করুন। একটু আগেই আমাকে বলছিল, স্বপন পালিয়ে গেছে... ওর সঙ্গে দেখা করার কথা ছিল... আসেনি...প্লিজ...

হেঁচকি তুলে কাঁদতে কাঁদতে কথাগুলো বলছিল শ্রীময়ী। কিন্তু কাকে? অন্ধকারে বিশাল কারখানার চত্বরে অনেক গোলকধাঁধা। বিশাল বিশাল লোহার যন্ত্রপাতি ছড়ানো চারদিকে, খোলা শেড-এর তলায় বিপুল বয়লার, চারদিকে বুকসমান আগাছা আর ঘাস। এর মধ্যে কোথায় কোন দিকে টেনে নিয়ে গেছে সরোজকে?

উন্মাদিনীর মতো চারদিকে তাকাল শ্রীময়ী। মনে হল বাঁদিকে গেছে। সঙ্গে সঙ্গে বাঁদিকে ছুটল শ্রীময়ী। চিৎকার করতে লাগল, প্লিজ... প্লিজ... একজন নিরপরাধকে মারবেন না, ও কিছু করেনি, শাঁখা ছুঁয়ে বলছি...মা কালীব দিব্যি...

কীসে পা বেঁধে পড়ল শ্রীময়ী তা সে বলতে পারবে না। মাথাটা ঠুকেও গেল লোহার কোনও যন্ত্রে। কিন্তু ব্যথা টেরই পেল না সে। উঠে দাঁড়াতে গেল। আর সেই মুহূর্তে ঠিক যেদিকে সে ভুলবশে দৌড়ে এসেছে তার উলটো দিকে, অনেকটা দূরে দড়াম করে একটা শব্দ হল।

স্তম্ভিত হয়ে গেল শ্রীময়ী। মারল?

দুম দুম করে আরও দুটো শব্দ হল পরপর। তারপর অন্ধকারে কয়েকটা পায়ের আওয়াজ দৌড়ে অন্য পাশ দিয়ে অন্ধকারে মিলিয়ে গেল।

শ্রীময়ী আবার ছুটতে লাগল।

সরোজ! সরোজ! কোথায় তুমি গো? বেঁচে আছ? সাড়া দাও।

সরোজ সাড়া দিল না। কিন্তু শ্রীময়ী ঘটনাস্থলের দিকে ছুটতে ছুটতে যেন তীব্র ইচ্ছাশক্তিবলেই সরোজকে দেখতে পেল। পিছনের দেয়ালের কাছে, ন্যাড়া একটা জায়গায় সরোজ পড়ে আছে।

শ্রীময়ী দৌড়ে গিয়ে ঝাপটে ধরল দেওরকে, সরোজ! সরোজ! ও সরোজ! সরোজ...

লোহার ফটক দিয়ে কয়েকজন বীর পায়ে ঢুকল ভিতরে। হাতে টর্চ। এরা তত ভিতু নয় পাড়ার লোকেদের মতো। টর্চ ঘুরিয়ে ঘুরিয়ে চারদিককার গোলকধাঁধার মধ্যে খুঁজতে খুঁজতে হাঁক দিল, সরোজ! কোথায় তুই?

শ্রীময়ী কান্না জড়ানো গলায় বলল, এই যে এখানে! শিগগির আসুন। ভীষণ রক্ত...

টর্চধারীরা দ্রুত পায়ে এগিয়ে এল। অগ্রবর্তীজন শুভেন।

এঃ, একটু দেরি করে ফেললাম। বউদি, আপনি বাড়ি যান, আমরা দেখছি। এসব পলিটিক্যাল মার্ডার ট্যাকল করা আমাদেরই কাজ। আপনি গিয়ে উমাপতিদাকে দেখুন। সঞ্জয়, দেখ তো নাড়িটা... আছে না গেছে...

একজন নাড়ি ধরল। বলল, এখনও আছে।

গুলি কোথায় লেগেছে?

মাথায়, বুকে, একটা বোধহয় তলপেটেও, চান্স নেই।

রাজুর গাড়িটা নিয়ে আয়, দৌড়ে যা। হাসপাতালে রিমুভ তো করি। রাজুকে বলিস পুলিশকে

যেন একটা ফোন করে দেয়। ইনফর্মেশন ফ্রম শুভেন বোস— একথাটা যেন বলে, না হলে পাত্তা দেবে না।

শ্রীময়ী কী করবে বুঝতে পারছিল না। শুধু, সরোজের রক্তে সে ভিজে যাচ্ছিল। কী মার মেরেছে ওকে! চুল ছেঁড়া, দাঁত ভাঙা, শরীরে কতগুলো ফুটো! হায় রে, একটু আগেও রান্নাঘরে বসে তার রুটি বেলে দিচ্ছিল!

শুভেনের দলের একটা ছেলে দুঃখিত স্বরে বলছিল, ঝুটমুট মেরে দিয়ে গেল সরোজকে। পাণ্টুকে মেরেছে স্বপন, তা ও কী করবে? ও তো আর মারেনি।

শুভেন গম্ভীরভাবে বলল, ডোন্ট আটার নেমস্। পরিস্থিতিটা আগে ভাল করে বোঝার চেষ্টা কর। ছেলেগুলোকে চিনতে পেরেছিস?

নাঃ, তবে ওটা কোনও ব্যাপার নয়। ছেলেগুলোকে সবাই চেনে।

শুভেন গম্ভীরভাবে বলল, হুঁ।

শ্রীময়ী ওদের কথা শুনছিল না। মুখ তুলে অসহায়ভাবে বলল, শুভেনদা, একটু জল এনে দিতে পারেন? সরোজ হাঁ করে আছে। মনে হয় তেষ্টা পেয়েছে।

নিশ্চয়ই, নিশ্চয়ই। পটল, ছুটে গিয়ে জল নিয়ে আয় তো।

দেখতে দেখতে জায়গাটায় ভিড় হয়ে গেল। টর্চের পর টর্চ এসে ঢুকছে।

## ॥ ছয় ॥

এটা জিজার মাঝে মাঝে মনে হয় পৃথিবীর বেশিরভাগ মেয়েই চলেছে সমকামিতার দিকে। বিশেষ করে কুমারী এবং চাকরিরতা মেয়েরা। পুরুষেরা তো কখনও মেয়েদের পুরোপুরি বোঝে না। মুখে নানারকম মিষ্টি কথা বলে, উইমেন্স লিবকে সাপোর্ট করার ভান করে, নারীমুক্তির কথা বলে, কিন্তু ভিতরে ভিতরে মনে করে, মেয়েরা দাসী বাঁদি। পুরুষেরা আর অদূর ভবিষ্যতে মেয়েদের সঠিক বুঝবেও না। নিজেদের দাবি-দাওয়া, একতরফা কাম, একতরফা সুপিরিয়রিটি নিয়ে সুযোগ পেলেই ঝাঁপিয়ে পড়বে মেয়েদের ওপর। পুরুষের এই স্বার্থপরতা, ওই কর্কশ সান্নিধ্য ক্রমেই মেয়েরা অপছন্দ করছে। পুরুষ নয়, মেয়েদের প্রতি প্রকৃত সহমর্মিতা একমাত্র মেয়েদেরই আছে, তারাই প্রকৃত টের পায় মেয়েদের দুঃখ কোথায়। আর এই সূত্রেই এখন বিশ্বময় মেয়েদের মধ্যে অলক্ষে শুরু হয়ে গেছে লেসবিয়ানিজম্। টেনিস খেলোয়াড়, গায়িকা, অ্যাথলিট, ওয়ার্কিং গার্লসরা খোলাখুলি স্বীকার করছে, তারা পুরুষসঙ্গীর চেয়ে মেয়ে সঙ্গীই বেশি পছন্দ করে। তারা সমকামী।

অসুস্থতা? নিশ্চয়ই। তবে এই অসুস্থতা সৃষ্টির মূলে পুরুষদেরই অবদান সর্বাধিক। মেয়েদের দুর্বলতর শ্রেণিতে ফেলে দিয়ে পুরুষেরা সেজেছে রক্ষাকর্তা, হিম্যান এবং হিরো। আবার তারাই ধর্ষণকারী, অত্যাচারী, তারাই ভোগপটু। এই অবস্থা চললে নারীমুক্তি আসবার কোনও সম্ভাবনাই নেই। জিজা জানে, পৃথিবীতে যতগুলো মেয়ে খুন হয় খোঁজ নিলে জানা যাবে তার নব্বই শতাংশই বিবাহিতা। আর এই খুন-হওয়া বউদের হত্যাকারী শতকরা নব্বইটি ক্ষেত্রেই তাদের স্বামী বা স্বামীর নিয়োজিত ভাড়াটে খুনি। কিন্তু পুরুষদের ক্ষেত্রে প্রায়ই তা নয়। যত বিবাহিত পুরুষ খুন হয় তার মধ্যে হাজারে হয়তো একজন স্ত্রী বা তার প্রেমিকের হাতে খুন হয়।

অবশ্য জিজার এই পরিসংখ্যান নিতান্তই তার আন্দাজ মাত্র। হিসেবটা হয়তো একটু বাড়িয়ে ধরা। কিন্তু খুব বেশি বাড়ানো নয়।

জিজা আগে একটা মেয়েদের হোস্টেলে থাকত। যেখানে বয়স্কা কুমারী মহিলার অভাব নেই। বিগতযৌবনা বা পুরুষালি মেয়ের সংখ্যা উদ্বেগজনক রকমের বেশি। পরিষ্কারভাবে টের না

পেলেও এদের মধ্যে কারও কারও সমকাম-প্রবণতা আছে বলে তার মনে হয়েছে।

জিজা নিজে সমকামী নয়। এ ব্যাপারে তার একটা বিরাগ আছে। কিন্তু তা বলে সে এইসব সমকামীদের ঘেন্নাও করে না। সে জানে, পুরুষদের কাছ থেকে যথেষ্ট সমবেদনা ও মনোযোগ না পাওয়ার ফলেই এই বিকৃতি।

জিজা এখন চেতলায় একটা ফ্ল্যাট নিয়ে থাকে। ছোট্ট দু' ঘরের ফ্ল্যাট। জিজা আর সুমিতা এক ঘরে, অন্য ঘরে রাজ আর শমিম নামে আর দুটি মেয়ে। জিজা আর সুমিতা বাঙালি, অন্য দু'জনের একজন ইউ পি আর-একজন অন্ধ্রের মেয়ে। চারজনই চাকরি করে এবং বেশ ভাল চাকরি। বয়সও বেশ কাছাকাছি। তারা সমান টাকা দেয় ভাড়া এবং মেস বাবদ। পালা করে রাঁধে, বেশ ভাল আছে তারা। সময় পেলে একটু হুল্লোড় বা আড্ডা দেয়। শমিম বড়লোকের মেয়ে বলে তার স্টিরিয়ো এবং টিভি আছে। সবাই স্টিরিয়ো শুনে নাচে, টিভি-তে প্রোগ্রাম দেখে। চারজনের কেউই সমকামী নয় বা সেরকম প্রবণতা কখনও চোখে পড়েনি জিজার। কিন্তু সে এটা লক্ষ করেছে যে, কেউই বিয়েতে বিশেষ আগ্রহী নয়। এমনকী প্রেমের ব্যাপারেও একটু উদাসীন। বরং কেরিয়ারের ব্যাপারে অনেক বেশি সিরিয়াস।

বলতে নেই জিজার এটা খুব পছন্দ। বিয়ে বা প্রেম জিনিসটাকে সে দু' চোখে দেখতে পারে না। তাই টুলু চৌধুরীর প্রতি নিজের গোপন দুর্বলতাকে বড্ড ঘেন্না পায় সে।

মনটা আজ একটু অস্থির এবং আড় ছিল জিজার।

যখন বাসায় ফিরল তখন বেশ রাত হয়ে গেছে।

দরজা খুলেই শমিম বলল, ইয়োর ফাদার ইজ হিয়ার। এ থরোলি এনজয়েবল কমপ্যানি। কাম ইন অ্যান্ড জয়েন দি ক্রাউড জিজা।

বাবাকে দেখে জিজা মোটেই অবাক হল না। বাবা এরকম হুটহাট চলে আসে। আনন্দে জিজার ভিতরে একটা বিদ্যুৎ-তরঙ্গ বয়ে গেল।

পুরুষ মানুষকে জিজা যে এখনও পুরোপুরি ঘেন্না করতে পারে না তা একমাত্র এই পুরুষটির জন্যই। সে মানুষ হয়েছে এই একটি বনস্পতির মতো দৃঢ় গাছের ছায়ায়। জিজা যখন ছোট ছিল তখন এই মানুষটি ছিল তার খেলার পুতুল। মস্ত, জ্যান্ত এক মজার পুতুল। আস্তে আস্তে যখন বড় হল তখন জিজা দেখল এই প্রকাণ্ড শক্ত সমর্থ চেহারার রাগী ও তেজি পুরুষটি তার কাছে এলে কেমন যেন জলকাদার মতো নরম হয়ে যায়। জিজার জন্য এই এক মানুষ যখন-তখন প্রাণ দিতে পারে, যে কোনও কষ্ট সহ্য করতে পারে, স্বীকার করতে পারে যে কোনও ত্যাগ। হ্যাঁ, একমাত্র বাবা হিসেবেই বোধহয় পুরুষ মানুষ ভাল। ভীষণ ভাল।

বাবাকে দেখে জিজার নাকের পাটা ফুলে উঠছিল, উজ্জ্বল হয়ে উঠল চোখ, মুখে ফুটে উঠল অপ্রতিরোধ্য আনন্দের হাসি।

শুভংকর সামনের ঘরটায় বসে জমিয়ে গল্প করছিল জিজার তিন বন্ধুর সঙ্গে। কথা বলায় শুভংকর খুবই পটু। এনতার মজার গল্প জানা আছে তার। পাশের টেবিলে চাইনিজ দোকান থেকে আনা চার বাক্স খাবার। নিশ্চিত চিলি চিকেন আর প্রন ফ্রায়েড রাইস। যখনই শুভংকর আসে তখনই নিয়ে আসে ওসব। আজ তারা রাঁধবে না, গরম করে খেয়ে নেবে।

শুভংকর মুখ ফিরিয়ে মেয়েকে দেখল একটু। ভ্রু কুঁচকে বলল, বড্ড খাটাচ্ছে নাকি রে? এত রোগা হয়ে গেছিস কেন?

জানো বাবা, আজ চিফ মিনিস্টারের প্রেস কনফারেন্স কভার করলাম।

খবরটা পাশ কাটিয়ে শুভংকর বলল, রোজ দুটো করে পাকা মর্তমান কলা খাবি। সকালে ব্রেকফাস্টের পর একটা করে মাল্টিভিটামিন ক্যাপসুল।

শোনো না বাবা, কাল যাচ্ছি হাওড়ায় অ্যান্টিসোশ্যালদের অ্যাকটিভিটি কভার করতে। আমাদের

চিফ রিপোর্টার তো কিছুতেই আমাকে পাঠাবে না। বলে, তুমি আমার মেয়ে হলে কি পাঠাতে পারতুম? আমি কী বললাম জানো! বললাম, আমার বাবা হলে কিন্তু ঠিক আমাকে পাঠাত। পাঠাতে না বাবা?

শুভংকর চোখদুটো ছোট করে মেয়েকে দেখল। তারপর বলল, না। পাঠাতাম না। হাওড়ায় কী হচ্ছে?

ওঃ, কিছু গুন্ডামি হচ্ছে। মেনলি সেমি-পলিটিক্যাল মার্ডার। গত তিন-চারদিনে বেশ কয়েকটা হয়েছে। শুনছি দুটো দলে মারপিট।

সেখানে তোকে পাঠাবে কেন?

আর রিপোর্টার কেউ নেই এখন কলকাতায়।

শুভংকর মুখটা ভোঁতা করে বলল, ভেরি ব্যাড। কাল কখন যেতে হবে?

সকালে।

ঠিক আছে টেক এ ট্যাকসি। যাওয়ার সময় আমাকে হোটেল থেকে তুলে নিবি।

তুমি সঙ্গে যাবে?

হ্যাঁ। কালকের দিনটা যখন থাকছিই তখন—

জিজা একটু লাজুক ভঙ্গিতে বন্ধুদের দিকে তাকাল। বাবার এই বাড়াবাড়ির কোনও মানেই হয় না। তাকে তো আত্মনির্ভরশীল হতেই হবে।

শমিম বলল, হাওড়া ইজ ডেনজারাস। আমার এক আন্টি থাকে ওখানে। একবার তিনদিন ঘরে আটকে ছিল সবাই। পাড়ায় এত বোমা পড়েছিল।

সুমিতা মাথা নেড়ে বলল, আংকল সঙ্গে গেলে ভালই হবে। জিজা, তুমি কিন্তু আজকাল বেশ রিস্ক নাও। রিপোর্টার হতে হলেই কি অতটা রিস্ক নিতে হবে? সেদিন এসপ্লানেড ইস্টে টিয়ারগ্যাস খেয়ে এসেছ। এয়ারপোর্টে সেদিন গাড়ি চাপা পড়তে পড়তে বেঁচে গেছ।

জিজা বিছানায় বসে পা দোলাচ্ছিল। বাবার সামনে সব সময়েই নিজেকে তার ছোট্ট মেয়েটি বলে মনে হয়।

রাজ একটু কম কথার মানুষ। এবার হঠাৎ বলল, আংকল, আপনি কিন্তু আমাদের সঙ্গে একদিনও খেলেন না।

একদিন খাওয়া যাবে। তোমাদের মেসটা তো সবে শুরু হয়েছে। এখনও ভাল করে সেটলই করোনি। পরে হবে।

শুভংকর উঠল। বলল, জিজা, মনে থাকে যেন।

তুমি সত্যিই যাবে বাবা?

আই শ্যাল নট বি ইন ইয়োর ওয়ে। তুই তোর কাজ করবি, আমি জাস্ট সিকিউরিটি গার্ড হিসেবে থাকব।

জিজা একটু ক্লিষ্ট হাসল। বাবা সঙ্গে যাবে সেটা তার কাছে খুবই আকর্ষণীয় ব্যাপার। কিন্তু বাবা তার নিরাপত্তার ভার নেবে এ ব্যাপারটা জিজার পছন্দ নয়। যদি বাবাই সঙ্গে থাকে তা হলে আর একা-একা বিপোর্টিং করার থ্রিল কোথায় থাকবে?

শুভংকর মেয়ের মুখের দিকে তাকিয়ে কিছু একটা বুঝল। তাই বলল, ফিলিং আনইজি! হুম, ঠিক আছে, আমি প্রস্তাবটা উইথড্র করছি। কিন্তু কাল ফিরে এসেই আমাকে হোটেলে ফোন করবি। আমি অপেক্ষা করব।

তা কেন বাবা! আমি বরং ফিরে তোমার সঙ্গে লাঞ্চ খাব।

উজ্জ্বল মুখে জিজা ঘোষণা করল।

শুভংকর তাতে খুশি হল কি না বোঝা গেল না। সে কোনও দুশ্চিন্তায় পড়লে তার স্বাভাবিক

হাস্যোজ্জ্বল মুখখানা থোতাপানা হয়ে যায়। কিছুতেই তাতে আর কোনও ভাব খেলে না। আর এই মুড যতক্ষণ থাকবে ততক্ষণ শুভংকর প্রায় কারও সঙ্গেই বিশেষ ভদ্র ও স্বাভাবিক ব্যবহার করে না।

জিজা বাবাকে রাস্তা অবধি এগিয়ে দিল। শুভংকর মেয়ের সঙ্গে বিশেষ কথা বলছিল না আর। মুড খারাপ।

জিজা শুধু ট্যাকসিতে ওঠার মুখে বলল, বাবা, ভয়ের কিছু নেই। ইটস্ অলরাইট।

ট্যাক্সির দরজায় হাত, শুভংকর একবার ফিরে তাকাল। কিছু বলবে বলবে করেও না বলে উঠে গেল ট্যাকসিতে।

জিজা একটু হাসল। তার বাবার চেহারায় এখনও রীতিমতো তারুণ্যের ছাপ, ত্রিশ-বত্রিশের বেশি এখনও মনে হয় না। ইয়া কাঁধ, বিশাল বুকের পাটা, দু'খানা পেশিবহুল হাতে অমিত শক্তির আভাস। জিজা শুনেছে তার বাবা যখন বক্সিং করত তখন নামই হয়ে গিয়েছিল, ভয়ংকর শুভংকর।

একটু উদাস মুখে জিজা ফ্ল্যাটে ফিরে এসে দেখল তার তিন বন্ধুই উত্তেজিতভাবে শুভংকরকে নিয়ে আলোচনা করছে। হোয়াট এ ফ্যানি ম্যান, হাউ হ্যান্ডসাম, হাউ ম্যাসকুলাইন!

শমিম বলল, জিজা, হোয়াই অন আর্থ হি ডাজনট ম্যারি এগেইন?

জিজা একটু হেসে বলল, আর ইউ ইন লাভ উইথ হিম?

হোয়াই নট? উই আর অল ইন লাভ উইথ হিম।

জিজা একটু অহংকারী হাসি হাসল। তার বাবা যেখানে যায় সেখানেই চারদিকে একটা তরঙ্গ ওঠে। একটা প্রবল উপস্থিতি দিয়ে শুভংকর তার পারিপার্শ্বিককে মন্থন করে তুলে আনে নীরব চাটুকারিতা, প্রবল আকর্ষণ, ভয়। হ্যাঁ, ভয়ও।

পাছে জিজার অযত্ন হয় বা সৎ মা এসে অত্যাচার করে সেই ভয়ে শুভংকর বিয়ে করেনি দ্বিতীয়বার। কিন্তু জিজা এখন যথেষ্ট বড় এবং স্বনির্ভরশীল। তার বাবা যদি বিয়ে করে কাউকে তো জিজা অখুশি হবে না। বরং বাবাকে দেখার একজন লোক হলে জিজা খানিকটা নিশ্চিন্তই থাকবে। কাল একবার লাঞ্চের সময় বলে দেখবে জিজা। সাবধানে বলতে হবে। শুভংকররূপী বোমাটি কখন ফাটে তার তো কিছু ঠিক নেই।

বন্ধুদের সঙ্গে হুল্লোড় করে রাতের খাওয়া সারল জিজা। তারপর খানিক পেপারব্যাক পড়ল। শুল। অনেকক্ষণ ঘুম এল না। টুলু চৌধুরীর ব্যাপারে তার একটু ইচিং আছে কি? থাকলে সেটা সত্যিই বিস্ময়কর।

ভাবতে ভাবতে ঘুমিয়ে পড়ল জিজা।

ভোরবেলা উঠে কিছুক্ষণ স্কিপিং, কয়েকটা বেন্ডিং, কয়েকটা আসন। জিজার রুটিন।

একটু জলখাবার খেয়ে জিজা বেরিয়ে পড়ল। পরনে ঢিলা কামিজ আর জিনস, পায়ে নরম ক্যাম্বিসের জুতো! মন শরীর দুই-ই বেশ ঝরঝরে। রাতে ভাল ঘুম হয়েছিল। কালকের কোনও ঘটনারই গভীর কোনও রেশ মাথায় বা মনে নেই। সাগ্রহে সে আজকের আগামী ঘটনাগুলির দিকে এগিয়ে যাচ্ছে। কৌতূহলী, সচেতন, পূর্বধারণা থেকে মুক্ত।

হাওড়ায় এসে যখন নামল জিজা তখনও ভোরবেলার রেশ রয়েছে। ভোর তার বড় প্রিয়। কাঁধের ব্যাগটা সামলে সে আর একটা বাস ধরে যখন হাসপাতালে এল তখনও ভোর একেবারে শেষ হয়নি।

বেলা দশটা নাগাদ হাওড়া পুলিশের বড়কর্তা সাংবাদিকদের একটা ব্রিফিং করবেন। তার আগে জিজা হাসপাতাল এবং স্পটগুলো একটু ঘুরে দেখে নেবে, দু'-চারজনের সঙ্গে কথা বলে ছবিটা তৈরি করতে চেষ্টা করবে। তারপর ব্রিফিং-এর সময় যথাযথ প্রশ্ন করতে অসুবিধে হবে না। একটি বড় পত্রিকার রিপোর্টার হিসেবে পাবলিককে মিট করতে তার একটা গৌরব বোধ হয়। অবশ্য সব খবর যে পরদিন বেরোবে এমন নয়। যতটা লিখবে কাটছাঁট হয়ে বেরোবে হয়তো বা তার

এক-চতুর্থাংশ। হাওড়ার গুন্ডামি নিয়ে দেশবাসীর মাথাব্যথা না থাকারই কথা। অনেক বড় বড় সমস্যায় দেশ অহরহ জর্জরিত।

আউটডোরে ভিড়, এনকোয়ারিতে ভিড়। যে-কোনও হাসপাতালই আজকাল ভিড়ে ভিড়াক্কার, রোগভোগের শেষ নেই। প্রয়োজনের তুলনায় হাসপাতালের আজকাল সংখ্যা এত বড় শহরে অতিশয় নগণ্য। কলকাতা আর হাওড়ায় আরও গোটা দশেক বিরাট হাসপাতাল হলে তবে যদি আঁটে।

আইডেন্টিটি কার্ড এবং চোস্ত ইংরেজির জোরে সুপারিন্টেন্ডেন্টের ঘর অবধি পৌঁছাতে জিজার তেমন অসুবিধে হল না। লোকে এখনও ইংরিজিটাকে যথেষ্ট সমীহ করে এবং জিজা প্রয়োজনমাফিক মানুষের এই অনাবশ্যক দুর্বলতার সুযোগ নেয়।

এই ঘরেও যথেষ্ট ভিড়। সুপারিন্টেন্ডেন্ট এখনও আসেননি।

চেয়ারে বসা লোকদের মধ্যে একজন হঠাৎ তড়াক করে লাফিয়ে উঠে বলল, আরে আপনি তো রিপোর্টার! রাইটার্সে আপনাকে কয়েকবারই দেখেছি। কোন পত্রিকার যেন!

জিজা মৃদু হেসে কাগজের নাম বলল।

লোকটা চোখ গোল করে বলল, ভেরি গুড। আমার নাম শুভেন বোস। সোশ্যাল ওয়ার্কার। হাওড়ায় যা ঘটছে তার কোনও খবরই আপনাদের কাগজে বেরোচ্ছে না কিন্তু। প্লিজ, একটু ডিটেলে আমাদের খবরটা দিন। কাল রাতে...আরে, আপনি বসুন না, বসুন।

লোকটা নিজের পরিত্যক্ত চেয়ারটা একটু সরিয়ে জিজাকে বসতে দিল।

জিজা বসল। বলল, আমাদের হাওড়ার করেসপন্ডেন্ট ছুটিতে থাকায় আমরা কভার করতে পারিনি। কী হচ্ছে বলুন তো?

যা হচ্ছে সব আমি নিজের লেটারহেডে ডিটেলসে লিখে আপনাদের চিফ রিপোর্টারকে পরশুদিন দিয়ে এসেছি। চিত্তদা আমাকে পার্সোন্যালি চেনেন। আমার নাম বলবেন, শুভেন বোস। নামটা প্লিজ নোট করে নিন।

জিজা তার প্যাডে নামটা লিখে নিল।

শুভেন গলা খাঁকারি দিয়ে বলল, কাল রাতে আমার দলের একটি ছেলেকে বাড়ি থেকে টেনে নিয়ে গিয়ে... ওফ... সে কী কাণ্ড... অলমোস্ট আমার নাকের ডগাতেই হয়ে গেল ব্যাপারটা। ওদের পাড়ার একটা মেয়েকেও সাংঘাতিক মারধোর করা হয়েছে। কোনও প্রশাসন নেই, পুলিশ নেগেটিভ, পার্টিরা সব কিপিং মাম। আপনারা যদি না লেখেন তা হলে—

জিজা মৃদু হেসে বলল, আপনি চিত্তদাকে অ্যাপ্রোচ করেছিলেন বলেই বোধহয় উনি আমাকে আজ পাঠিয়েছেন।

শুভেন উজ্জ্বল হল। বলল, চিত্তদা আমাকে অনেকদিন ধরে চেনেন। এ অঞ্চলে আমি প্রায় একা হাতে অ্যান্টিসোশ্যালদের সঙ্গে লড়ে যাচ্ছি। লাইফ রিস্ক নিয়েও।

জিজা লোকটার চেহারা দেখে কিছুতেই বিশ্বাস করতে পারল না যে, লোকটা লড়িয়ে। রোগা, শুঁটকো, একরত্তি চেহারা। জিজার সঙ্গেই পাঞ্জা লড়লে পারবে না।

জিজা নোট নিতে নিতে বলল, কাল যে ছেলেটি মার্ডার হয়েছে তার কী নাম?

শুভেন মাথা নেড়ে দুঃখিতভাবে বলল, সে এখনও মরেনি। তবে বেশিক্ষণ নয়। নাম সরোজ চক্রবর্তী। বেকার ছেলে, কিন্তু ডেডিকেটেড ওয়ার্কার।

বাড়িতে ঢুকে টেনে নিয়ে মেরেছে বলছেন?

হ্যাঁ। ছেলেটির বাবা একজন ফ্রিডম ফাইটার। চিত্তদা তাঁকে চিনবেন। উমাপতি চক্রবর্তী।

জিজা একটু থমকাল, কোন উমাপতি বলুন তো! একজন যিনি ফ্রিডম ফাইটার্স পেনশন রিফিউজ করেছিলেন?

তিনিই।

ইজ হি অ্যালাইভ?

হ্যাঁ। এখন উনি হাসপাতালেই আছেন। মিট করবেন?

নিশ্চয়ই।

বসুন, আমি খুঁজে নিয়ে আসছি।

তড়িঘড়ি বেরিয়ে গেল শুভেন। জিজা অপেক্ষা করতে লাগল। শুভেন বোস নামটাও তার অচেনা নয়। বিভিন্ন ব্যাপারে কয়েকবার সহকর্মীদের মুখে নামটা শুনেছে সে। লোকটা সম্ভবত নিজেকে প্রোজেক্ট করতে ভালবাসে। তবে ইনফর্মেশনও নিশ্চয়ই রাখে। অপেক্ষা করতে করতে জিজা ঘরে অপেক্ষমাণ লোকদের চেয়ে চেয়ে দেখছিল। বেশিরভাগ লোকই তাকে দেখছে। একটু বিস্ময়ভরা চোখ। প্রত্যেকেরই মুখই শুকনো বা গম্ভীর, বিষণ্ণ বা আত্মবিশ্বাসহীন। এরা কেন অপেক্ষা করছে তা জিজা জানে না। হাসপাতালে, সরকারি অফিসে, রেশনের দোকানে, রেলের বুকিং কাউন্টারে, রেজিস্ট্রি অফিসে, হাওড়ায়, শিয়ালদায়, বাসের লাইনে হাজার হাজার লোক ঘণ্টার পর ঘণ্টা অপেক্ষা আর অপেক্ষা করে। প্রতিদিন। এই দেশের লোক এই একটা জিনিস খুব ভাল পারে। অপেক্ষা করা।

শুভেন দ্রুত পায়ে ফিরে এসে বলল, আসুন আমার সঙ্গে। উনি বারান্দায় বসে আছেন। একটু ইনকোহেরেন্ট। কাল থেকে উনিও শক্‌ড।

জিজা শুভেনের সঙ্গে বেরিয়ে এল। বারান্দার সিঁড়িতে নিতান্ত দীনদরিদ্রের ভঙ্গিতে যিনি বসেছিলেন তাঁকে ফ্রিডম ফাইটার বলে মনেই হয় না। আর পাঁচজন সাধারণ অর্থী প্রার্থীর মতোই চেহারা। চোখের কোল বসা, গালে বাসি দাড়ি, গায়ে একটা পাঞ্জাবি, পরনে ময়লা ধুতি। একটা থামে হেলান দিয়ে চোখ বুজে ছিলেন।

শুভেনকে ইঙ্গিতে চুপ করিয়ে জিজা উমাপতির কাছে হাঁটু গেড়ে বসে নরম স্বরে ডাকল, বাবা!

উমাপতি লাল টকটকে দুটো চোখ মেলে চাইলেন। কিছু বললেন না।

জিজা খুব আদুরে গলায় বলল, বাবা, আমি খবরের কাগজ থেকে আসছি। আপনি আমাকে কিছু বলবেন না?

উমাপতি ধমকে উঠলেন না বা থম ধরেও রইলেন না। স্বাভাবিক একটু ঘড়ঘড়ে গলায় বললেন, কেন বেঁচে ছিলাম এতদিন জানো? এই পুত্রশোকটা পাওয়ার জন্য। আমিও তো মায়ের কোল খালি করেছি। কর্মফল কাটাতে হবে না?

ঘটনাটা যদি একটু বলেন। কারা মার্ডার করতে এসেছিল?

উমাপতি হাত উলটে একটা হতাশার ভঙ্গি করে বললেন, নিয়তি। মানুষ নিমিত্ত মাত্র। ওসব ওই শুভেনকে জিজ্ঞেস করো। ও বলতে পারবে।

আমি আপনার কাছ থেকে যদি একটু শুনতে চাই? বলবেন না বাবা?

তোমার মতো বয়সের মেয়েরা আজকাল অচেনা লোককে বাবা বলে না।

জিজা নরম গলায় বলল, আপনি অচেনা কেন হবেন? আপনি যে ফ্রিডম ফাইটার ছিলেন। আপনাকে বাবা ডাকতে ইচ্ছে করল বলে ডাকলাম।

উমাপতি কিছু কোমল হলেন, কিছু সদয়। মাথা নেড়ে বোঝালেন যে, তিনি জিজার যুক্তি বুঝতে পেরেছেন। নিজের মাথায় একটু হাত বুলিয়ে বললেন, তুমি মার্ডারারদের নাম চাও? কী করবে? খবরের কাগজে তো ছাপতে পারবে না। আর ছাপলেও কিছু হবে না। পুলিশ ছোঁবেও না ওদের।

আজ হাওড়ার পুলিশের বড়কর্তার সঙ্গে প্রেস কনফারেন্স আছে। আমি ওঁকে বলব।

উমাপতি সামনের দিকে কিছুক্ষণ শূন্য দৃষ্টিতে চেয়ে রইলেন। তারপর বললেন, পুলিশ কিছুই

করবে না, জানি। বলে লাভ নেই। তা ছাড়া ওদের ধরারও দরকার নেই, যদুবংশ নিজে থেকেই ধ্বংস হবে।

আপনার ছেলে কি পলিটিক্যালি ইনভলভড?

না। কোনওকালেই না। ভীষণ ভিতু, লাজুক আর ঘরকুনো ছেলে।

শুভেনবাবু বলছিলেন আপনার ছেলে নাকি ওঁর দলের ডেডিকেটেড ওয়ার্কার।

মিথ্যে কথা। শুভেন একটা ছাগল।

শুভেন একটু দূরে কার সঙ্গে অত্যন্ত উত্তেজিত কথাবার্তা চালিয়ে যাচ্ছে। এদিকে কান নেই। কান দিলে তার চলেও না। তার হাজারটা চেনা, হাজার রকমের ফিকির।

জিজা সন্তর্পণে প্রশ্ন করল, শুভেনবাবু কি খুব মিথ্যে কথা বলেন?

খুব। আজকাল অবশ্য সবাই বলে, ওর আর দোষ কী। তবে ছেলেটা এমনিতে খারাপ নয়। লোকের দায়ে-দফায় দেখে।

উমাপতির দিকে তাকিয়ে জিজা বুঝতে পারছিল, লোকটা অতিশয় ক্লান্ত, দুর্বল, মানসিক টেনশনে ভারসাম্যহীন। তবু কোথাও একটা দৃঢ়তা ইস্পাতের তারের মতো টান হয়ে আছে ভিতরে। ছেলে মৃত্যুশয্যায়, তাও নিজেকে যথেষ্ট সংবরণ করে রেখেছেন।

জিজা নোটবই বন্ধ করে বলল, বাবা, আমি কি আপনার ছেলেকে একবার দেখতে পারি?

দেখবে! দেখো গিয়ে।

বলে খুব বড় একটা দীর্ঘশ্বাস ছাড়লেন। তারপর মাথা নেড়ে বললেন, ডাক্তাররাও কম মিথ্যেবাদী নয়। সকাল থেকে বলছে বাহাত্তর ঘণ্টা কেটে গেলেই রিকভার করবে। দেয়ার ইজ হোপ। এখনও ভয় পাওয়ার মতো কিছু হয়নি। ইত্যাদি। কিন্তু আমি তো দেখেছি, মাথায় বুকে আর তলপেটে মেরেছে ওকে। রোগা দুর্বল ছেলে, এ ধাক্কা ওর সামলানোর কোনও আশাই নেই। রক্তও গেছে কলসি কলসি।

আমি একটু দেখব বাবা, আপনি সঙ্গে যাবেন?

উমাপতি দিশাহারার মতো বললেন, আমি! আমি আর কী দেখব? আমার তো আর কিছু দেখার নেই। শুধু মুখাগ্নি করা ছাড়া আর কিছু করারও নেই।

উমাপতি কথাটা বলে একটা হেঁচকির মতো শব্দ করলেন। সেটা হয়তো কান্না নয়, কিন্তু অস্বাভাবিক একটা কোনও আবেগকে চাপা দেওয়ার চেষ্টা হতে পারে।

জিজা ত্বরিৎ পায়ে উঠে বেরিয়ে গেল। ফটকের বাইরে একজন ডাবওলাকে দেখেছিল সে ঢোকার সময়। দরদস্তুর না করেই একটা ডাব কিনে মুখটা কাটিয়ে স্ট্র ভরে নিয়ে এল উমাপতির কাছে।

এটা খেয়ে নিন। মনে হচ্ছে সকাল থেকে আপনি কিছু খাননি।

উমাপতি অবাক হয়ে বললেন, খাব? বলো কী?

ডাবের জলটুকু খেয়ে নিন। প্লিজ।

উমাপতি প্রথমটায় হাত গুটিয়ে রইলেন। কিন্তু বুকজোড়া তেষ্টায় তিনি অনেকক্ষণ ধরে কষ্ট পাচ্ছেন। এতক্ষণে কষ্টটাকে বোধ করতে পারলেন ভিতরে। ডাবটা নিয়ে এক লহমায় শুষে নিলেন জলটা। খোলটা সাবধানে সিঁড়ির ধারে নীচে ফেলে দিয়ে বললেন, তুমি সরোজকে দেখতে চাও তো? চলো।

দেখতে দেবে তো?

শুভেন সঙ্গে আছে। ওর ইনফ্লুয়েন্সে কাজ হয়।

জিজা শুভেনকে ডেকে বলল, সরোজবাবুকে আমি একটু দেখতে চাই।

শুভেন করুণ মুখে বলল, দেখবেন তো, কিন্তু ও তো কোনও ইন্টারভিউ দিতে পারবে না। ডিপ কোমা।

জানি। আমি শুধু একবার দেখব ফর অথেন্টিসিটি।

আসুন।

বাস্তবিকই শুভেন অনায়াসেই তাদের নিয়ে এল ইমার্জেন্সির ভিতরে। চারদিকে থিক থিক করছে রুগি। খাটে, মেঝেয়, সর্বত্র। নোংরা ঘিনঘিনে অস্বাস্থ্যকর পরিবেশ। তবে জিজা এতে অভ্যস্ত। এরকমই তো হওয়ার কথা এ দেশে।

দেয়াল ঘেঁসে একটা লোহার খাটে সরোজ শুয়ে আছে। হাতে নল, নাকে নল, ব্যান্ডেজে মাথা প্রায় মোড়া। বুকের ব্যান্ডেজে এখনও একটু রক্তের ছোপ।

চাপা গলায় শুভেন বলল, এ ম্যাটার অফ আওয়ার্স।

জিজা চটপট তার নোট বইতে ভিকটিমের বিবরণ লিখে নিল সংক্ষেপে। বয়স চব্বিশ পঁচিশ। ডেলিকেট হেলথ। ফরসা।

ওঁর কোয়ালিফিকেশন কী বলুন তো? কোথায় চাকরি করছেন?

উমাপতি পাশ থেকে বললেন, বি এসসি পাশ। চাকরি কোথায় পাবে, টিউশনি করত। আর ক্যান্টিন সাপ্লাইয়ের একটা ছোট্ট বিজনেস ছিল।

জিজা হেসে বলল, আপনি পাস্ট টেনসে কথা বলছেন কেন বাবা? উনি তো এখনও বেঁচে আছেন।

হ্যাঁ, তবে বেশিক্ষণ তো নয়। পাস্ট টেনস হতেই চলেছে।

জিজা ঘড়ি দেখে বলল, আমাকে ট্রাবলের স্পটগুলোয় একটু ঘুরে দেখতে হবে।

শুভেন সাগ্রহে বলল, আমি নিয়ে যাব আপনাকে। চলুন।

জিজা চলে যাওয়ার মুখে একবার সরোজের দিকে ফিরে তাকাল। তারপর বিদ্যুৎস্পৃষ্টের মতো কেঁপে উঠল।

ডিপ কোমায় আচ্ছন্ন, আসন্ন মৃত্যু, ছেলেটি হঠাৎ পট করে তাকাল। সোজা তার দিকে।

ও কী!— বলে চাপা আর্তনাদের শব্দ করল জিজা।

শুভেন উদ্বেগের গলায় বলল, কী হয়েছে?

সরোজের চোখ আবার বন্ধ। জিজার কি ভুল হল? দেখার ভুল?

জিজা মাথা নেড়ে বলল, কিছু না। চলুন।

বাইরে যখন বেরিয়ে এল জিজা তখনও তার খটকা গেল না। চোখের ভুল তার হতেই পারে না। সরোজ চোখ খুলে চেয়েছিল ঠিকই। তবে সেটা চেতনা অবশ্যই নয়। হয়তো চোখের রগ বা মাংসপেশীর কোনও সংকোচন বা প্রসারণের ফল। কিন্তু সেই চোখের এক পলকের চাউনিতে আরও একটা কিছু দেখেছে জিজা। সেটা কি রাগ? ঘৃণা? বিদ্বেষ? তীব্রতা?

জিজা বলল, শুভেনবাবু, এক মিনিট ওয়েট করুন। বোধহয় ডটপেনটা ভিতরে ফেলে এসেছি।

উমাপতি আর শুভেনকে দাঁড় করিয়ে রেখে জিজা অত্যন্ত দ্রুত পায়ে ফিরে এল সরোজের কাছে। সরোজ তেমনি শুয়ে আছে। মৃত্যু বেশি দূরে নয়।

জিজা বিছানার ওপর ঝুঁকে মৃদু স্বরে বলল, আপনি কি কনশাস রয়েছেন? যদি থাকেন, প্লিজ, ডান হাতের ফোর ফিঙ্গারটা একটু নাড়ুন।

জিজা সরোজের ডান হাতের তর্জনীর দিকে চেয়ে রইল। প্রথমটায় কিছু হল না। জিজা যখন হাল ছেড়ে দিতে যাচ্ছে তখনই হঠাৎ আঙুলটা বাঁকা অবস্থা থেকে সটান সোজা হল। আবার কুঁকড়ে গেল।

মাই গড!

জিজা অবিশ্বাসের চোখে চেয়ে রইল সরোজের দিকে। এবার তার মনে হল, কোনও অত্যাশ্চর্য কারণে মারাত্মক ক্ষত সত্ত্বেও ছেলেটা যে শুধু বেঁচে আছে তাই নয়, বেঁচে থাকার ব্যাপারটা মৃত্যুর ভান দিয়ে আড়াল করছে।

জিজার মাথাটা সামান্য ঘুরে গেল। এ কি অলৌকিক কিছু? অবিশ্বাস্য কিছু? না, সে অলৌকিক বিশ্বাস করে না।

জিজা চাপা স্বরে বলল, দুপুরবেলা আমি আর একবার আসব।

আপাদমস্তক শিহরিত হয়ে জিজা শুনতে পেল সরোজের গলা থেকে অনুরূপ চাপা একটা শব্দ বেরিয়ে এল, তিনটেয়।

জিজা খানিকটা অসংলগ্ন পায়ে রুগির ভিড় থেকে বেরিয়ে যেতে যেতে একজন নার্সকে পেয়ে গেল। তাকে ধরে সে জিজ্ঞেস করল, ওই কোণের যে রুগি, সরোজ চক্রবর্তী, তার কী কন্ডিশন জানেন?

নার্স বলল, গ্রেভ। বেশিক্ষণ নয়।

তবু ইনজুরি কীরকম?

ফ্যাটাল। প্রেশার নেমে যাচ্ছে। দু'-এক ঘণ্টার মধ্যেই হয়ে যাবে।

আমি কার কথা বলছি বুঝতে পারছেন?

হ্যাঁ। সরোজ চক্রবর্তী, উমাপতি চক্রবর্তীর ছোট ছেলে। ওকে এতটুকু বয়স থেকে চিনি। আমাদের পাড়ার। কাল যখন সন্ধেবেলা ডিউটি করে বাসায় ফিরেছি তখনই তো গুন্ডারা নিয়ে গিয়ে ওকে গুলি করে। তলপেট বা বুকের ইনজুরি তেমন ডিপ নয়। শুধু ল্যামোরশন। কিন্তু হেড ইনজুরিটাই ফ্যাটাল।

জিজা ধন্যবাদ দিয়ে ভীষণ চিন্তিত মুখে ধীর পায়ে বেরিয়ে এল।

পেনটা পেয়েছেন?

জিজা শুভেনের দিকে চেয়ে বলল, পেন? ওঃ হ্যাঁ, পেন। পেয়েছি। আমার ব্যাগেই ছিল।

উমাপতি আবার সিঁড়িতে যথাস্থানে গিয়ে বসলেন। জিজা শুভেনের সঙ্গে বেরিয়ে এল।

## ॥ সাত ॥

পাড়ার ডাক্তার এসে সকালবেলায় ইনজেকশন দিয়ে কমলাবালাকে ঘুম পাড়িয়ে রেখে গেছেন। কমলাবালা সারা রাত বুক চাপড়েছেন আর চেঁচিয়ে কেঁদেছেন। পাড়ার লোক ভেঙে পড়েছিল ঘরে। সকালে বুকে ব্যথা ওঠে। ডাক্তার আসে। সেই থেকে কমলাবালা নিঃসাড়ে পড়ে আছেন বিছানায়।

শ্রীময়ী বিপর্যস্ত হচ্ছে দুই ছেলেকে নিয়ে। যমজ দুই ভাই লব আর কুশ জ্ঞানবয়সে কখনও ঠাকুমাকে ছেড়ে একদণ্ড থাকেনি। তারা খায় ঠাকুমার হাতে, ঘুমোয় ঠাকুমার কাছে, খেলে ঠাকুমার কাছে বসে। সাড়ে তিন বছরের দুটি ছেলে আজ বড় আতান্তরে পড়েছে।

শ্রীময়ীর সঙ্গে ছেলেদের তেমন বনিবনা নেই। কমলাবালা বেঁচে থাকতে ঘটেও উঠবে না সেটা। তাই শ্রীময়ী আজ বড় বিপদে পড়েছে।

রক্তমাখা সরোজকে নিয়ে গেছে কাল রাতে। আজ এত বেলা অবধি কোনও আশার খবর নেই। শ্বশুরমশাই গিয়ে বসে আছেন হাসপাতালে। আসছেন না। শ্রীময়ীর বুকের ভিতরটা পুড়ে যাচ্ছে দহনে। হাত পা বশে থাকছে না, তার হাঁটুতে, কনুইতে, কপালে প্রচণ্ড কালশিটে পড়েছে। সর্বঅঙ্গে হাজারটা ফোঁড়ার যন্ত্রণা। মেয়েমানুষ কি পারে ওই হরযুদ্ধ করতে? তবু শ্রীময়ী লড়েছিল অনেকক্ষণ। পারল না। অতগুলো অস্ত্রধারী ছেলের সঙ্গে একজন মেয়েমানুষ যুঝবে কী করে?

সরোজ কি মরে যাবে? জলজ্যান্ত ছেলেটা, বউদির ন্যাওটা, লাজুক, ভিতু সরোজ সত্যি মরে যাবে? কাল রাতে যখন গুলি খাওয়ার পর সরোজের মাথাটা ছুটে গিয়ে কোলে তুলে নিল শ্রীময়ী,

তখন সরোজ একটুও ছটফট করেনি। শান্তভাবে শুয়ে শরীর থেকে রক্ত উগড়ে যাচ্ছিল শুধু। কত যে রক্ত থাকে মানুষের শরীরে!

শ্রীময়ীর তখন সঠিক বাহ্যচেতনা ছিল না। একটা বিকারের মতো অবস্থা। সরোজের রক্তে সে প্রায় স্নান করেছিল। যখন ওরা ধরাধরি করে গাড়িতে তুলছিল ওকে, তখনই, হ্যাঁ তখনই হঠাৎ শ্রীময়ী সরোজের গলা পেয়েছিল, আসব বউদি।

নিশ্চয়ই ভুল। ওই অবস্থায় অত স্বাভাবিক গলায় কেউ কথা বলতে পারে! হয়তো আর কেউ বলেছিল। শ্রীময়ী সরোজের গলা বলে ভুল করেছে। শ্রীময়ী সরোজের মাথাটা নিজের বুকে জাপটে ধরে রেখেছিল সে সময়ে। হঠাৎ যেন মনে হল, সরোজ বলল, আসব বউদি।

সারা রাত ভেবেছে শ্রীময়ী। ঘরময় লোকজন, উত্তেজিত আলোচনা, স্তোকবাক্য, তার মধ্যেই শ্রীময়ী বসে বসে ভেবেছে। আজও ভাবছে।

কিন্তু লক্ষ্মীছাড়া ছেলে দুটো ভাবতে দিচ্ছে কই? সকাল থেকে ঘ্যানঘ্যান আর প্যানপ্যান। শ্রীময়ীর হাতে কিছুই তাদের পছন্দ নয়। তার হাতে খাবে না, তার হাতে স্নান করবে না, দাঁত মাজবে না। প্রতিটি কাজ করাতে হচ্ছে চোখ রাঙিয়ে আর মেরে ধরে। মাঝে মাঝে বারণ সত্ত্বেও দু'ভাই গিয়ে ঠাকুমার মাথার কাছে বসছে। ডাকছে। চোখের পাতা টেনে খোলার চেষ্টা করছে।

দুটি ছেলেকে নিয়ে তাই নাজেহাল হচ্ছে শ্রীময়ী। নিজের খিদেতেষ্টার কথা সে ভুলতে বসেছে। কিন্তু শরীর শোধ নিতে ছাড়বে কেন? ভীষণ এক অবসাদ শরীরে ভর করে আছে।

হাসপাতালে যাওয়ার সম্ভাবনা তার নেই। কমলাবালা অসুস্থ, দুরন্ত দুটি ছেলে সামলানো। তবু তার মধ্যেই একবার সন্ধ্যায় খবর নিয়েছে শ্রীময়ী। সন্ধ্যা অজ্ঞান হয়ে যাচ্ছে বারবার। তলপেটে কাল ওকে লাথি মেরেছিল একটি ছেলে। কী হবে কে জানে।

স্বপনকে যদি এখন হাতের কাছে পেত শ্রীময়ী তা হলে তাকে দু'কথা শুনিয়ে দিত। স্বপনের সঙ্গে সম্পর্ক ছিল বলেই সন্ধ্যার আজ এই অবস্থা, সরোজও বলল।

এমনিতে স্বপনকে কখনও খুব খারাপ লাগত না শ্রীময়ীর। হাসিখুশি প্রাণবন্ত ছেলে। একটু রোখাচোখা এই যা। গুন্ডামি নিশ্চয়ই করত, নইলে অত তাড়াতাড়ি এত পয়সা করল কী করে? তবে সেসব ছিল বাইরের ব্যাপার। উমাপতি বাড়িতে থাকলে ইদানীং কখনও আসত না এ বাড়িতে। তবে উমাপতি না থাকলে মাঝে মাঝে এসে হানা দিত। চা খেত, গল্প করত। কিছুতেই বুঝতে পারত না শ্রীময়ী যে ওর একটা অন্য রূপ আছে। সেটা খুব ভাল নয়। এ বাড়িতেই সন্ধ্যার সঙ্গে দেখা হত ওর। দু'জনে কারখানার ফটক ডিঙিয়ে ভিতরের পরিত্যক্ত নির্জনতায় গিয়ে বসতও কখনও কখনও। শ্রীময়ীর তেমন খারাপ মনে হত না ব্যাপারটা। জানত ওদের বিয়ে হবেই। সন্ধ্যার খবরটা স্বপনের কাছে পৌঁছে দেওয়া দরকার, সরোজের খবরটাও।

পাড়ার একটা ছেলেকে শ্রীময়ী ধরে করে পাঠিয়েও ছিল স্বপনের বাড়িতে। সে ফিরে এসে বলল, ও পাড়ায় খুব গণ্ডগোল। স্বপনদা কাল থেকে ফেরার।

শ্রীময়ী একটা দীর্ঘশ্বাস ছেড়ে সংসারের কাজ করে গেছে যন্ত্রের মতো। পান্টু নামে যে ছেলেটা খুন হয়েছে, গুজব হল, তাকে খুন করেছে স্বপন। তবু সরোজের ওপর এই বদলা নেওয়ার কোনও মানেই শ্রীময়ী খুঁজে পায়নি ভেবে ভেবে। সরোজ তো আর স্বপনের ওরকম বন্ধু ছিল না।

দুপুরে নাইয়ে খাইয়ে দুটি ছেলেকে অনেক কষ্টে ঘুম পাড়াল শ্রীময়ী। পাড়ার লোক আজও খোঁজ খবর নিতে আসছে।

দুটো ছেলে এল দুপুরের একটু পর। চেনা ছেলে। কড়া নাড়তে দরজা খুলে শ্রীময়ী বোবা চোখে চেয়ে রইল। খারাপ খবরই হবে।

দু'জনের একজন বলল, সরোজদা এখনও টিকিং।

তার মানে?

বেঁচে আছে।

বাঁচার আশা আছে?

ডাক্তাররা তো বলছে—

বাবা কি এখনও হাসপাতালে? ওঁর শরীর কিন্তু ভীষণ খারাপ।

বারান্দায় বসে থাকতে দেখেছি। একটা জিনস-পরা মেয়ে একটা ডাব এনে খাওয়াল। শুনলাম মেয়েটা নাকি বড় কাগজের রিপোর্টার।

শ্রীময়ী একটা দীর্ঘশ্বাস ফেলে বলল, কাল ওই গণ্ডগোলে ওঁরও চোট লেগেছে।

কী করব বউদি? উনি তো আসবেন না কিছুতেই।

তোমরা একটা কাজ করবে ভাই? আমি টিফিন ক্যারিয়ারে খাবার দিচ্ছি, ওঁকে দিয়ে আসবে?

দিন না। আমরা ওয়েট করছি।

শ্রীময়ী রান্নাঘরে যেতে গিয়ে আবার ফিরে এসে ম্লান মুখে বলল, থাকগে। দিয়ে লাভ নেই। উনি খাবেন না। তার চেয়ে আমি পয়সা দিচ্ছি, তোমরা ওকে এক-আধটা ডাবের জল খাইয়ে দিয়ো।

শ্রীময়ী খুঁজে পেতে পাঁচটা টাকা এনে দিল। ছেলেগুলো চলে গেল।

শ্রীময়ী দু'বার স্নান করেছে। আর-একবারও করল। তবু শরীর জুড়োচ্ছে না। কাল থেকে এত কেঁদেছে যে, গলায় ব্যথা, চোখে অস্বস্তি। শরীর থেকে থেকে কেঁপে উঠছে ভয়ে, অনিশ্চয়তায়।

সদর দরজা সারাদিন খোলাই আছে। কে যেন কড়া নাড়ল।

শ্রীময়ী গিয়ে দেখল, শুভেন।

বউদি, এক বড় পত্রিকার রিপোর্টার এসেছেন। আপনার সঙ্গে একটু কথা বলবেন। আমি দশ মিনিটের মধ্যে ঘুরে আসছি।

বলে শুভেন মেয়েটিকে এগিয়ে দিয়ে নিজে ব্যস্তসমস্ত হয়ে বেরিয়ে গেল।

এগিয়ে এল একটি মেয়ে। জিনস-পরা, গায়ে কামিজ। বেশ তীক্ষ্ণ চেহারা। এইসব মেয়েকে দেখলে শ্রীময়ীর হিংসে হয়। চাকরি করছে, রোজগার করছে, ঘুরছে, ফিরছে, পাঁচজনের সঙ্গে মিশছে! কী স্বাধীনতা, কী আনন্দের জীবন!

ফ্যাসফেঁসে ভাঙা গলায় শ্রীময়ী বলল, আসুন ভাই।

পোশাক যাই হোক, মেয়েটা কিন্তু দারুণ ভদ্র। হাতজোড় করে নমস্কার করল, সুন্দর একটু হাসলও।

ঘুরে ঘুরে দুটো ঘর আর রান্নাঘর দেখল জিজা। গুন্ডারা কী করেছিল, কোথা থেকে ধরে নিয়ে গিয়েছিল সরোজকে, সরোজ কতটা প্রতিরোধ করেছিল এইসব টুকটাক জানতে চাইছিল জিজা।

শ্রীময়ী ধরা গলায় বলল, ঝড়ের মতো ঘটনা ঘটে গিয়েছিল। কী হয়েছে তা তো মনে নেই। সারা রাত আমাদের ঘুম নেই, খাওয়া নেই। শ্বশুরমশাই সেই রাত থেকে হাসপাতালে বসে আছেন।

জানি। ওঁর সঙ্গে আমার দেখা হয়েছে।

আচ্ছা, আপনিই কি ওঁকে একটা ডাব খাইয়েছিলেন?

জিজা লাজুক হেসে বলল, আপনাকে কে বলল?

দুটো ছেলে এসে বলে গেল। উনি কাল রাত থেকে কিছুই খাননি এত বেলা অবধি। আপনি যে ওকে একটা ডাব খাওয়াতে পেরেছেন তাই ঢের।

জিজা মৃদু হেসে বলে, আপনি আপনার শ্বশুরকে খুব ভালবাসেন, না?

ওঁর মতো মানুষ হয় না।

দেওরকেও বোধহয়?

শ্রীময়ী একথায় ঝরঝর করে কেঁদে ফেলল। আঁচলে চোখ মুছে অনেক কষ্টে কাঁপানিটা চাপা দিল।

জিজা চেয়ে চেয়ে দেখছিল। শ্বশুরবাড়ি, শ্বশুর, দেওর এই শব্দগুলোকে সে বরাবর অপছন্দ করে। শ্বশুরবাড়ি মানেই তার মনে হয় স্বাধীনতা বিসর্জন দেওয়াব যূপকাষ্ঠ বিশেষ। স্বামী শব্দটাও তার ভিতরে একটা বিরাগ এনে দেয়। কিন্তু এই কচি বউটার শ্বশুরবাড়ির ওপর এই টান দেখে সে অবাক এবং হয়তো বা একটু বিরক্তও হল।

জিজা হঠাৎ জিজ্ঞেস করল, আপনার দেওর সরোজবাবু কি খুব টাফ ধরনের লোক? বেশ স্ট্রং এন্ড স্টাউট? শক্তপোক্ত?

শ্রীময়ী মাথা নেড়ে বলল, মোটেই না। বরং একদম উলটো। খুব ভিতু, মুখচোরা, নরম মনের মানুষ।

জিজা ভ্রু কুঁচকে চিন্তিত মুখে শ্রীময়ীর দিকে চেয়ে রইল। তারপর বলল, উনি কতটা চোট পেয়েছেন বলে আপনার মনে হয়?

শ্রীময়ী কাঁদছিল আবার। ধরা গলায় বলল, গুন্ডারা ঘর থেকে টেনে নেওয়ার সময়েই ওকে ভীষণ মারছিল। রাস্তাতেও মারে। সে কী ভীষণ নৃশংস মার! শেষে সামনের ওই বন্ধ কারখানায় নিয়ে গিয়ে গুলি করে। তিনটে। কয়েক কলসি রক্ত পড়েছে।

হাসপাতালেও আমাকে জানানো হয়েছে ওঁর ইনজুরি ফ্যাটাল। কিন্তু...

জিজা চিন্তিতভাবে চুপ করে যায়।

শ্রীময়ী উন্মুখ হয়ে বলে, কিন্তু কী?

আপনি তো আপনার দেওরকে ভালই চেনেন। আপনি হয়তো বলতে পারবেন ওর ভাইটালিটি কীরকম।

মোটেই খুব বেশি নয়। রোগাই তো। তেমন কিছু শক্তিও নেই গায়ে। শক্ত কাজ করতে দিই না।

জিজাব মুখে তবু প্রশ্ন ঝুলে থাকে। সে শ্রীময়ীর দিকে চিন্তিতভাবে চেয়ে থেকে হঠাৎ বলে, আমার মনে হচ্ছে উনি খুব সহজে মরবেন না।

শ্রীময়ী উদ্ভাসিত মুখে বলে, মরবে না তো! উঃ, বাঁচালেন।

শ্রীময়ী ছুটে গিয়ে দেয়ালে টাঙানো মা কালীর ছবিতে দুম করে মাথা ঠেকিয়ে আবার ফিরে এল। উজ্জ্বল মুখে বলল, কাল রাতে যখন ওকে হাসপাতালে নিয়ে যাচ্ছিল তখনই তো ও বলেছিল, আসব বউদি।

জিজা একটু অবাক হয়ে বলে, কী বলেছিল?

আসব বউদি। তখন কিন্তু ওর জ্ঞান নেই। একদম নেতিয়ে পড়েছে। কী করে যে সেই অবস্থায় ওকথা বলল তা ভেবেই পাচ্ছিলাম না এতক্ষণ।

জিজার গায়ে সামান্য কাঁটা দিল।

শ্রীময়ী উন্মুখ হয়ে তাকিয়ে রইল জিজার মুখের দিকে। জিজ্ঞেস করল, ঠিক বলিনি? আমার মনে হচ্ছে, যতটা উন্ডেড ও হয়েছে বলে সবাই ভাবছে ততটা বোধহয় হয়নি। না?

জিজা ঘড়ি দেখল। প্রায় দুটো। সরোজ তাকে তিনটেয় যেতে বলেছে। কিংবা ঠিক বলেওনি। জিজা ওরকমই একটা শব্দ শুনেছে। সেটা ভুল শোনাও হতে পারে। সরোজের ওই তাকানো, ওই 'তিনটেয়' বলা সবটাই হতে পারে ফ্যানটাসি।

## ॥ আট ॥

ফ্যানটাসি বোধহয় গোটা ব্যাপারটাই। ঘণ্টাখানেক আগে জিজা হাওড়ার পুলিশ কর্তৃপক্ষের সঙ্গে প্রেস কনফারেন্সে বসেছে। হাওড়ার ব্যাপারটা তেমন গুরুতর নয় বলে সাংবাদিকদের সংখ্যা ছিল কম এবং তাদেরও বেশির ভাগই জুনিয়র। হঠাৎ সেখানে টুলু চৌধুরীকে উপস্থিত দেখে ভারী অবাক লেগেছিল জিজার।

আজ টুলু একটিও কথা বলছিল না তার সঙ্গে প্রথমে। এমনকী না দেখার অক্ষম ভান পর্যন্ত করেছে।

কিন্তু আজ টুলুকে লক্ষ করার দিন নয় জিজার। আজ এক অদ্ভুত রহস্যের উন্মোচনের জন্য সে অস্থির ছিল। বোধহয় সেই উত্তেজনাবশে আজ সে পুলিশের বড় কর্তাকে অনেকগুলো তীক্ষ্ণ প্রশ্ন করেছে।

আপনি কি উমাপতি চক্রবর্তী বলে কাউকে চেনেন?

পুলিশের বড়কর্তা অস্বস্তি বোধ করে বলেছেন, না। তিনি কে?

আপনার জানা উচিত ছিল। হি ওয়াজ এ ফ্রিডম ফাইটার।

সরি। জানতাম না।

পুলিশ আজকাল কোনও ইনফর্মেশনই রাখছে না। এটা দুঃখের ব্যাপার।

উমাপতি চক্রবর্তীর রেফারেন্স কেন?

কাল যে ছেলেটাকে কালুর দল মেরেছে সে উমাপতিবাবুর ছেলে।

মে বি। তাতে কী হল?

ছেলেটা অত্যন্ত শান্ত, ভিতু এবং নন পলিটিক্যাল।

মে বি।

পুলিশ এখন অবধি কোনও ব্যবস্থা নেয়নি। নো অ্যারেস্ট। ছেলেটা অত্যন্ত অযত্নে হাসপাতালে পড়ে শেষ সময়ের অপেক্ষা করছে।

এটা ট্রাবলসাম এরিয়া। খুনখারাপি আমরা তো রাতারাতি বন্ধ করতে পারি না। কালুর দল মেরেছে, না আর কোনও দল, তা দেখতে হবে। অ্যারেস্ট করতে একটু সময় লাগবে।

বলতে বলতে বড়কর্তা পিছনে হেলে জুত করে বসে জিজার দিকে চেয়ে একটু হাসলেন। অপেক্ষাকৃত চাপা গলায় বললেন, সরোজ চক্রবর্তী ইনোসেন্ট কি না সেটাও দেখতে হবে। বাদলের দলে স্বপন নামে একটি মস্তান আছে। রিয়্যাল বর্ন্ কিলার। আপনি হয়তো খবর রাখেন না সরোজ তার গলায় গলায় বন্ধু।

জিজা একটু বিস্মিত হয়ে বলল, তা হলে খোঁজ রাখেন দেখছি।

একটু-একটু রাখতেই হয়। এর জন্যেই মাইনে পাই।

উপস্থিত সাংবাদিকরা একথায় চাপা হাসি হাসল। আর জিজা খেপে গেল। রীতিমতো ঝাঁঝের গলায় সে বলল, সরোজের বিরুদ্ধে কোনও চার্জ আছে আপনার?

না। তবে স্বপন পরশুদিন রাতে পান্টুকে খুন করেছিল। পান্টু একসময়ে ছিল নামকরা বডি বিল্ডার।

তাতে কী হল? আপনি কি পান্টুর দলের লোক?

বড়কর্তা মৃদু হেসে মাথা নেড়ে বললেন, না। যেমন আপনিও সরোজের দলের লোক নন। অন্তত হওয়া উচিত নয়। আপনি ওর আত্মীয় বা বন্ধু নন তো, মিস রায়?

জিজা বুঝতে পারছিল সে সরোজের হয়ে একটু বেশি লড়ে যাচ্ছে। পুলিশ কর্তৃপক্ষের ব্রিফিং নিতে এসে কোনও সাংবাদিকের এত উত্তেজিত হওয়া একটু অস্বাভাবিক। সে মাথা ঝাঁকিয়ে বলল, না। আই মেট হিজ ফাদার অ্যান্ড আই ফেল্ট সরি।

বড়কর্তা একটা দীর্ঘশ্বাস ছেড়ে বললেন, জানি। আপনি উমাপতিবাবুকে একটা ডাবও খাইয়েছেন। এ গুড শো।

পুলিশ যে সব খবরই রাখে এ বিষয়ে জিজার আর সন্দেহ রইল না। একটু লজ্জা পেয়ে সে চুপ করে গেল।

রুটিন মাফিক পুলিশের তরফ থেকে একটা বিবৃতি দিলেন বড়কর্তা। সবই ছেঁদো বুলি। হেন করেঙ্গা, তেন করেঙ্গা, ব্যবস্থা নেওয়া হচ্ছে ইত্যাদি।

জিজা শুনতে শুনতে হঠাৎ আবার ঝেঁঝে উঠতে যাচ্ছিল 'অল বোগাস' বলে। সেই সময় পিছনে বসা টুলু চৌধুরী আচমকাই তার হাতটা ধরে চাপা স্বরে বলেছিল, জিজা, তোমার আজ কী হয়েছে বলো তো? ইজ সামথিং রং?

জিজা হাতটা সরিয়ে নিয়ে চুপ মেরে গেল। খপ করে ওভাবে তার হাত ধরাটা সে পছন্দ করেনি মোটেই।

কিন্তু টুলু চৌধুরী নিজে একটা অত্যন্ত প্রয়োজনীয় প্রশ্ন করল, হাওড়ায় ল' অ্যান্ড অর্ডার খুব খারাপ। ক'দিন আগেই হাসপাতালে একজন উন্ডেড মস্তানকে তার অপোনেন্টরা ওয়ার্ডে ঢুকে খুন করে যায়। আমি জানতে চাই সরোজ চক্রবর্তীর প্রোটেকশনের ব্যবস্থা আপনারা করেছেন কি না।

বড়কর্তা মাথা নেড়ে বললেন, না। দু'জন প্লেন ড্রেস পুলিশ সকালে ছিল। কিন্তু ডাক্তাররা বলেছে সরোজ চক্রবর্তী ইজ বিয়ন্ড এভরিথিং। (ঘড়ি দেখে) মে বি হি ইজ ডেড বাই নাউ। সুতরাং—

জিজা প্রায় চেঁচিয়ে উঠল, মিথ্যে কথা। আটার লাই!

আবার টুলুর হাত তার হাত ধরল । চাপা গলায় টুলু বলল, প্লিজ জিজা, শান্ত হও। সরোজের অবস্থা যে খুব খারাপ তা সবাই জানে।

জিজা মুখ ফিরিয়ে টুলুর দিকে চেয়ে বলল, কিন্তু—

কথাটা অবশ্য শেষ করেনি জিজা। শুনিয়ে রেখেছিল। তার মনে হল সরোজ সম্পর্কে আর কিছু বলা তার উচিত হবে না।

ব্রিফিং শেষ হওয়ার পরই জিজাকে ধরেছিল শুভেন, স্পটগুলো দেখবেন না? চলুন।

আমার বাবাকে একটা ফোন করা দরকার। আজ বাবার সঙ্গে আমার লাঞ্চ খাওয়ার কথা ছিল, সেটা ক্যানসেল করতে হবে। নইলে বাবা বসে থাকবে আমার জন্য।

শুভেন তাকে ফোন করার ব্যবস্থা করে দিল।

শুভংকর অত্যন্ত উদ্বিগ্ন গলায় বলল, কী করছিস বল তো সকাল থেকে! কিছু খেয়েছিস? এভাবে চললে তো অসুখ করবে।

না বাবা, খেয়েছি। দুপুরেও কোথাও খেয়ে নেব। এখানে একটা খুব ইন্টারেস্টিং কেস চলছে।

কীসের কেস?

পরে বলব, দেখা হলে।

আমার এসব মোটেই ভাল লাগছে না। রিপোর্টিং তো দেখছি এ ভেরি আনহেলদি জব।

না বাবা, ইট ইজ ভেরি হেলদি। শোনো, তুমি খেয়ে নাও।

কখন দেখা হবে তোর সঙ্গে?

দেখি।

ডিনারে আসতে পারবি না?

পারব বোধহয়।

বোধহয় কেন?

অফিসে ফিরে রিপোর্ট লিখতে যদি রাত হয়ে যায়?

কত রাত হবে?

রাত ন'টা-দশটা।

শুভংকর একটা দীর্ঘশ্বাস ফেলে বলল, কী যে তোর হচ্ছে দিন দিন। আমি জামশেদপুর থেকে এলাম যার জন্য, সে-ই এখন কাজ দেখাচ্ছে। বাপের সঙ্গে বসে দুটি ভাত খাওয়ার সময় তার নেই। ডিসগাস্টিং।

বাবার অভিমান কী রকম তা জিজা জানে। হয়তো বাবার ওপর ভীষণ একটা অন্যায়ও করছে সে। কিন্তু এই একটু স্বাধীনতা না নিলেও যে নয়।

জিজা বলল, বাবা, রাগ করলে? তোমাকে যখন গিয়ে সব বলব তখন রাগ জল হয়ে যাবে। ইট ইজ সো থ্রিলিং।

আচ্ছা, তাই হোক।

রাগ কোরো না।

করছি না। বাট টেক কেয়ার। বি ভেরি কেয়ারফুল। বলিস তো আমি চলে আসতে পারি।

প্লিজ বাবা, ভেবো না। দেখা হবে।

শেষ অবধি অবশ্য জিজা দুপুরের খাবারটা খায়নি। সময় হল না। এখন এই বেলা আড়াইটেয় চনচনে খিদে পেয়েছে তার। কিন্তু সেটা উপেক্ষা করল জিজা।

শ্রীময়ীদের বাড়ি থেকে বেরিয়ে শুভেন তাকে রাস্তায় নিয়ে এল। বলল, আরও কতগুলো স্পট দেখবেন?

জিজা ঘড়ি দেখে বলল, না। আজ দেরি হয়ে যাবে। আমাকে একটা ট্যাকসি ধরে দেবেন?

হ্যাঁ, অবশ্যই। একটা কথা জিজা, আমার নামটা ভুলে যাবেন না। শুভেন বসু।

জিজা করুণাভরে হেসে বলল, ভুলব না শুভেনবাবু। আপনার কথা রেফার করব। আপনি আমাকে অনেক হেলপ করেছেন।

বিগলিত শুভেন বলল, চিত্তদাকে আমার কথা বলবেন।

বলব।

ট্যাকসি ধরে যখন জিজা হাসপাতালে পৌঁছল তখন প্রায় তিনটে। উমাপতিকে কোথাও দেখতে পেল না জিজা। ভিড় আর নেই। ভর দুপুরে হাসপাতালটা বেশ ফাঁকা।

জিজা বিনা দ্বিধায় করিডোর পেরিয়ে ওয়ার্ডে ঢুকল এবং লম্বা পা ফেলে ফেলে হাজির হয়ে গেল সরোজের বেড-এর সামনে।

একইভাবে পড়ে আছে সরোজ। ডিপ কোমা। হাতে নল, মুখে নল। ব্যান্ডেজে ঢাকা মাথা।

জিজা ঘড়ি দেখল। তিনটে।

শুনছেন?

সরোজ চোখ খুলল না। কিন্তু অত্যন্ত মৃদু এবং স্পষ্ট করে বলল, আমার সামনে দাঁড়িয়ে আমার মুখটা আড়াল করুন। উলটো দিকের তিন নম্বর বেড থেকে একজন আমাকে লক্ষ করছে।

জিজা সরোজকে এত দীর্ঘ বাক্য উচ্চারণ করতে শুনে শিউরে উঠল। ব্যাপারটা ভুতুড়ে নয় তো? তবু সে সরোজের নির্দেশমতো মুখটা আড়াল দিয়ে দাঁড়াল।

সরোজ তেমনি শুয়ে থেকে বলল, দেয়ালের গায়ে একটা ভাঁজ করা পর্দার স্ট্যান্ড আছে দেখুন। কেউ মরলে ওটা দিয়ে বেডটা ঘিরে দেওয়া হয়। তিন নম্বর বেড-এর লোকটা আর এক মিনিটের মধ্যে ঘুমিয়ে পড়বে। তখন ওই পর্দাটা দিয়ে আমার বেডটা ঘিরে দেবেন।

কেন?

আমি চলে যাব।

পারবেন?

একা পারব না। আপনি হেলপ করলে পারব।

কোথায় যাবেন?

অনেক কাজ বাকি।

কী কাজ?

আপনি তা দেখতেই পাবেন।

কিন্তু—

সময় হয়ে গেছে। পর্দাটা টেনে দিন।

কিন্তু কেউ দেখে ফেললে?

কেউ দেখলেও ক্ষতি নেই। সবাই জানে আমি মরে যাচ্ছি। পর্দাটা আমার জন্যই এনে রাখা হয়েছে। আপনি ওটা টেনে দিন।

জিজা চারদিক দেখে নিল একটু। কেউ কোথাও নেই। রুগিরা ঘুমোচ্ছে। কাতরাচ্ছে। নিজের সমস্যায় ডুবে আছে সবাই।

জিজা স্ট্যান্ডটা টেনে আনল। ঘিরে দিল বেড। তারপর অবিশ্বাসী চোখে চেয়ে দেখল, হাত আর মুখের নল খুলে ফেলল সরোজ। তারপর ধীরে উঠে বসল। যেন মিশরের মমি উঠে বসছে, এরকম এক ভয়াল দৃশ্য দেখার আতঙ্ক নিয়ে চেয়ে রইল জিজা।

সরোজ খুব স্বাভাবিক শারীরিক প্রক্রিয়ায় নামল এবং সহজভাবে দাঁড়াল। জিজার দিকে চেয়ে বলল, সব ঠিক আছে। কোনওদিকে না তাকিয়ে এগোন। আমি পিছনে আসছি।

জিজা ভয়ে সিঁটিয়ে এবং ভীষণ কাঁপা বুক নিয়ে যথাসম্ভব স্মার্টনেস বজায় রেখে ওয়ার্ড থেকে বেরিয়ে এল। সরোজের শ্বাস তার গায়ে পড়ছিল পিছন থেকে।

জিজা সিঁড়ির দিকে পা বাড়াতেই সরোজ বলল, ওদিকে নয়। ডানধারে চলুন। ফটকের কাছে আমার দু'জন চেনা লোক। ওরা দেখে ফেলবে।

জিজা বাধ্য মেয়ের মতো বাঁ ধারে এগোল।

একটা ট্যাকসি নিয়ে ফটকের ওপাশে অপেক্ষা করুন। আমি দু' মিনিটের মধ্যে আসছি।

কী হচ্ছে তা জিজা বুঝতে পারছে না। কিন্তু নিয়তির অলঙ্ঘ্য এক নিয়মে সে আদেশ পালন করছে মাত্র। বাইরে বেরিয়েই জিজা ট্যাকসি পেল না। একটু উজিয়ে গিয়ে ময়দানের দিক থেকে ধরে আনতে হল। যখন ফটকের কাছে এসে থামল জিজা তখন সেখানে বেশ একটা হল্লা এবং ভিড়। এর মধ্যেই কী ঘটল আবার? জিজা গলা বাড়িয়ে দেখার চেষ্টা করল। ড্রাইভারও 'আসছি' বলে নেমে গেল ঘটনাটা দেখতে।

হঠাৎ অন্যধারের দরজাটা খুলে কে যেন উঠে পাশে বসল।

চমকে ফিরে তাকাল জিজা। সরোজ। পিছনে হেলে বসে, একটা দীর্ঘশ্বাস ফেলে সে ক্লান্ত স্বরে বলল, আঃ।

জিজা শুকনো মুখে বলল, ওখানে কী হয়েছে বলুন তো?

তার ঠোঁট ফাটা, দাঁত ভাঙা, গালে কালশিটে। সরোজ মুখটা একটু বিকৃত করল। তারপর বলল, দুটো লোকের কথা বলেছিলাম, মনে আছে?

হ্যাঁ। আপনার চেনা লোক।

চেনা এবং শত্রুপক্ষের।

লোকদুটোর কী হল?

মরে গেছে।

কে মারল?

সরোজ মাথাটা একটু নাড়ল। ডাইনে বাঁয়ে। তারপর তিক্ত কণ্ঠে বলল, জানি না তো। তবে ওদের মরাই উচিত।

তার মানে?

সবটুকু মানে এখনও আমি জানি না। তবে হঠাৎ পড়ে মরে গেল।

ইমপসিবল। কী যা-তা বলছেন?

সরোজ করুণ মুখ করে বলল, ব্যাপারটা খুব অদ্ভুত ঠিকই। কিন্তু কী যে হল তা আমিও বুঝতে পারছি না। ওরা হল রামু আর হরিয়া। কালুর দলের ছেলে। কাল আমাকে যারা মারতে এসেছিল তাদের মধ্যে ওরাও ছিল।

জিজা একটু শিউরে উঠে বলল, তারপর?

আমি বেঁচে আছি জেনেই বোধহয় ওই দু'জনকে হাসপাতালে খবর নিতে পাঠানো হয়েছিল।

কী করে বুঝলেন?

সরোজ মাথা নেড়ে বলল, সঠিক জানি না। তবে মনে হয়েছিল। আমাকে জ্যান্ত দেখলে হাসপাতালের বিছানাতেই ওরা আমাকে মেরে রেখে যেত। এরকম আগেও হয়েছে এখানে।

জিজা একটা কম্পিত শ্বাস ফেলে বলল, জানি। কিন্তু আপনার ওপর ওদের এত রাগ কেন?

কী জানি। কাল তো স্বপনের ওপর বদলা নিতে আমাকে শেষ করে দিয়ে গেল। আজ আবার অ্যাটেম্পট করাটা অস্বাভাবিক। তবে আমার মনে হয় কারণটা আপনি।

বিস্মিত জিজা বলল, আমি?

আপনি আমার ব্যাপারে একটু বিশেষ ইন্টারেস্ট দেখিয়েছেন। আপনি খবরের কাগজের লোক, ইনফ্লুয়েনশিয়াল। কোনও সূত্রে ওরা খবরটা পেয়ে শত্রুর শেষ না রাখতে এসেছিল।

কিন্তু মরল কীভাবে?

সরোজ ক্লান্ত ভঙ্গিতে মাথা নেড়ে বলল, সত্যিই জানি না। ওদের দেখলাম গেট দিয়ে ঢুকছে। হঠাৎ চোখাচোখি হতেই ওরা এমনভাবে তাকাল যেন ভূত দেখছে। রামুর কাঁধে একটা ঝোলা ব্যাগ ছিল। টক করে ও সেটার মধ্যে হাত ভরল। আমার এত ঘেন্না হচ্ছিল ওদের দেখে।

তারপর কী হল?

কী জানি কী হল! হঠাৎ দু'জনেই দেখি উপুড় হয়ে মাটিতে পড়ে ছটফট করছে। লোকজন দৌড়ে এল। চিৎকার চেঁচামেচি। কে একজন বলল, দুটোই মরে গেছে।

জিজা চুপ করে রইল কিছুক্ষণ। বুকটা ধড়ফড় করে কাঁপছে। সেই কাঁপন তার গলাতেও উঠে এল, কেউ পিছন থেকে ওদের গুলি-টুলি করেনি তো?

সরোজ মাথা নাড়াল, না বোধহয়। তবে—

তবে কী?

আচ্ছা, ওদের তো হার্ট অ্যাটাকও হতে পারে!

বিস্মিত জিজা চোখ কপালে তুলে বলল, দু'জনের একসঙ্গে? তাই কখনও হয়?

সরোজ চুপ করে চেয়ে রইল সামনের দিকে। তারপর মাথা নেড়ে আপনমনে বলল, আমি জানি না। আমি বুঝতে পারছি না।

কী বুঝতে পারছেন না?

সরোজ জিজার দিকে সোজাসুজি তাকাল। দুই চোখে এক অদ্ভুত তীব্রতা। কারও চোখের দৃষ্টি যে এরকম তীব্র হতে পারে তা ধারণায় ছিল না জিজার। সে একটা তাপ টের পাচ্ছিল ওই চোখের দৃষ্টিতে। সরোজ হঠাৎ হাত বাড়িয়ে জিজার একখানা হাত ধরে ফেলে ফিসফিস করে বলল, তা হলে কি আমিই দায়ী?

জিজা হাত ছাড়িয়ে নিল না। একটা শুকনো ঢোক গিলে বলল, আপনি দায়ী হবেন কেন? আপনি তো কিছু করেননি?

সরোজ মাথা নেড়ে বলল, না, আমি কিছু করিনি ঠিকই। তবে ওদের দেখে আমার ভীষণ ঘেন্না

হয়েছিল। রামু যখন ব্যাগে হাত ভরেছিল তখনও ভয়ের বদলে আমার শুধু ঘেন্না হচ্ছিল। আমি ওদের দিকে তাকিয়ে ছিলাম একদৃষ্টে। হঠাৎ কী হল জানেন?

জিজা অস্ফুট গলায় বলল, কী?

আমার শরীরের ভিতরে যেন একটা ঝাঁকুনি দিল। আর একটা ইলেকট্রিক চার্জের মতো কিছু একটা আমার ভিতর থেকে বেরিয়ে গেল।

তারপরেই কি—

সরোজ মাথা নাড়ল, হ্যাঁ। তারপরই ওই দু'জন একসঙ্গে কাটা কলাগাছের মতো পড়ে গেল মাটিতে।

মাই গুডনেস!

সরোজ জিজার হাতটা আরও শক্ত করে চেপে ধরে বলল, কী হয়েছে আমার বলুন তো!

জিজার ভারী করুণা হল এই যুবকটির ওপর। বিস্ময়করও সে বোধ করছে বটে, কিন্তু এই মার-খাওয়া দুর্বল ছেলেটির প্রতি তার মায়া হচ্ছে। জিজা নির্দ্বিধায় সরোজের কাছ ঘেঁষে বসে ওর মাথাটা সিটে হেলিয়ে দিয়ে বলল, একটু রেস্ট নিন। আপনি যে সিরিয়াসলি উন্ডেড তা কি আপনি জানেন?

সরোজ মৃদু একটু হাসল। বলল, জানব না কেন? আমি কিছুই ভুলিনি।

তবু যে কী করে আপনি এখনও—

সরোজ একটা শ্বাস ছেড়ে বলল, কে জানে কী হচ্ছে। তবে একটা অদ্ভুত কিছু হচ্ছে আমার ভিতর। আমি ঠিক বুঝতে পারছি না। আপনি কি আমাকে এই অবস্থায় ফেলে চলে যাবেন?

জিজা মাথা নেড়ে বলল, না। আমি আপনাকে বোঝবার চেষ্টা করছি।

বাঁচালেন। আপনি কাল আমাকে দেখতে এলেন তখন আমি একটা ভারী সুন্দর গন্ধ পেয়েছিলাম। মিষ্টি নরম একটা গন্ধ। কেন যেন মনে হল, এই গন্ধ যার গা থেকে আসছে সে আমাকে সাহায্য করবে।

কিন্তু আপনি তো কোমার মধ্যে ছিলেন।

ঠোঁট উলটে সরোজ বলল, কে জানে! কোমা কেমন আমি তো জানি না। তবে ভিতরে ভিতরে আমি কাল থেকেই একটা অস্থিরতা টের পাচ্ছি। মাঝে মাঝে ঘুমিয়ে পড়ছিলাম ঠিকই, কিন্তু অজ্ঞান হইনি তো।

তা হলে চোখ বুজে ছিলেন কেন?

মনে হচ্ছিল চোখ বুজে থাকলেই আমি নিরাপদ। ডাক্তার নার্স আমাকে খোঁচাখুঁচি কম করেনি। তারাও বলাবলি করছিল, আমি লস্ট কেস। কিন্তু আমার তো তেমন কিছু মনে হচ্ছিল না। আমি সব শুনতে পাচ্ছিলাম, বুঝতে পারছিলাম, দেখতে পাচ্ছিলাম। বরং একটু বেশিই পাচ্ছিলাম।

সেটা কীরকম?

ঠিক বোঝাতে পারব না। আমি এমন অনেক কিছু টের পাচ্ছি যা এমনিতে পেতাম না।

জিজা হঠাৎ সতর্কভাবে চারদিকে চাইল। তারপর ঝুঁকে হাত বাড়িয়ে হর্নের রিংটায় চাপ দিল।

সরোজ বলল, কী করছেন?

আপনাকে এখান থেকে চটপট সরিয়ে নিতে হবে। কেউ দেখে ফেললে মুশকিল। ট্যাকসি ড্রাইভার ওই দুটো লোককে দেখতে গেছে। তাকে ডাকছি।

সরোজ বুঝল। মাথা নেড়ে বলল, হ্যাঁ। আমার সরে যাওয়াই দরকার।

ট্যাকসি ড্রাইভার এসে তাড়াতাড়ি সিটে বসে স্টার্ট দিতে দিতে বলল, দু'জন লোক একসঙ্গে স্ট্রোক হয়ে মরে গেল।

জিজা অবাক হয়ে বলল, স্ট্রোক! কে বলল স্ট্রোক?

একজন ডাক্তার এসে দেখল যে। বলল, এরকম দেখা যায় না। দু'জনের একসঙ্গে স্ট্রোক। বয়সও বেশি নয়। পঁচিশ-ছাব্বিশ। কোথায় যাবে দিদি?

জিজা সরোজের দিকে তাকাল। সরোজ নির্বাক হয়ে পিছনে হেলান দিয়ে চোখ বুজে আছে।

জিজা সরোজের হাতে কোমল একটু চাপ দিয়ে বলল, বেহালায় আমাদের একটা মেস আছে, চারজন থাকি। সেখানে যাবেন?

সরোজ মাথা নেড়ে বলল, না।

তা হলে?

আমার কেবল আমাদের বাড়ির সামনেকার বন্ধ কারখানাটার কথা মনে হচ্ছে।

সেখানে গিয়ে কী হবে?

ঠোঁট উলটে সরোজ বলল, কী জানি। তবে মনে যখন হচ্ছে তখন ওখানেই যাওয়া ভাল।

ফলোয়িং ইয়োর ইনস্টিংট?

বোধহয় সেটাই ভাল হবে।

বেশ, তবে তাই হোক।

সরোজ চোখ বুজেই ড্রাইভারকে পথের নির্দেশ দিয়ে যেতে লাগল। গাড়ি নানা পথে ঘুরে একটা নির্জন গলিতে এসে থামল। এটা সরোজদের গলি নয়। কারখানার পশ্চিম ধার। ডানদিকে কারখানার দেওয়াল, বাঁয়ে খাটাল।

ট্যাকসিটা ছেড়ে দিল জিজা।

এবার কী করবেন?

সরোজ নিরুদ্বেগ মুখে জিজার দিকে চেয়ে বলল, ঢুকব।

কোথা দিয়ে?

আসুন, দেখাচ্ছি।

একটু হাঁটতেই কারখানাটার মস্ত একটা গেট। লোহার নিপাট বড় দরজা। বোঝা যায়, এই পথে লরি বা ট্রাক ঢোকে। এখন তালাবন্ধ, অনড়। দরজার ডানধারে তলার দিকে ছোট্ট একটা চৌখুপি। সেটাও বন্ধ। সরোজ নিচু হয়ে চৌখুপিটায় হাত দিয়ে একটু নাড়া দিল। ধীরে খুলে গেল কপাট।

কোলকুঁজো হয়ে দু'জনেই ভিতরে ঢুকল। সরোজ কপাট বন্ধ করে একটা হুড়কো টেনে দিল।

জিজা চারদিকে চেয়ে এক করুণ দৃশ্য দেখল। বিশাল এক কারখানা তার যন্ত্রপাতি সমেত জঙ্গলে ডুবে যাচ্ছে। কলকব্জায় জং ধরেছে, টিনের শেডে ফুটো, চিমনি ভেঙে পড়ে গেছে আধখানা।

এটা কীসের কারখানা?

সরোজ বলল, স্টিলের। হাই কোয়ালিটি স্টিল। বহুকাল বন্ধ হয়ে গেছে।

এইখানেই কি আপনাকে—?

হ্যাঁ। ওই যে ওখানে।

সরোজ জায়গাটা দেখিয়ে দিল। পিছনে একটু ফাঁকা মতো জমি। জিজা এগিয়ে গিয়ে দেখল, এখনও ঘাসে কালচে রক্তের ছোপ। মাছি উড়ছে। একটু শিউরে উঠল সে।

খুব লেগেছিল আপনার?

সরোজ চোখ বুজল। শরীরে একটা ঝাঁকুনি দিল তার। একটুক্ষণ দম ধরে থেকে সে খুব ধীর স্বরে বলল, জীবনে আমি মার প্রায় খাইইনি। বাবা মারতেন না, মাও না। স্কুলে ছিলাম শান্ত বালক।

এদের মার কী করে সহ্য করলেন?

সরোজ মাথা নেড়ে বলল, সহ্য করিনি। আমি খুব সহনপটু নই। তবে মারের চেয়েও অনেক বেশি যেটা বোধ করেছিলাম সেটা কী জানেন?

কী?

অপমান। আমার মা-বাবা-বউদির সামনে আমারই বাসার ভিতর থেকে টেনে এনে মারতে মারতে নিয়ে যাচ্ছে, যেন আমি কুকুর। সেই অপমানেই আমি ভীষণ ছটফট করেছিলাম তখন।

আপনাকে দেখে মনে হচ্ছে আপনার শরীরে কোনও ব্যথা নেই।

সরোজ মৃদু একটু ক্লিষ্ট হাসি হেসে বলল, শরীর অনেকক্ষণ হল ঝিম মেরে আছে। কেমন যেন অসাড় একটা ভাব। না, আমি কোনও ব্যথা বোধ করছি না।

আশ্চর্য!

হ্যাঁ। খুবই আশ্চর্যের ব্যাপার।

খিদে-তেষ্টার বোধ?

হ্যাঁ, আমার ভীষণ খিদে পেয়েছে। তেষ্টাও।

কী করব বলুন তো? আপনার বাড়ি তো কাছেই, কিছু নিয়ে আসব?

সরোজ মাথা নেড়ে বলল, ওরা টের পাক আমি চাই না।

আপনি যে বেঁচে আছেন সেটা ওদের জানাবেন না?

সরোজ ফের মাথা নাড়ল, না।

কেন?

সরোজ একটু ভেবে নিয়ে বলল, হাসপাতালে থাকতে ভেবেছিলাম বাড়ি চলে আসব। বাবার কাছে, মা আর বউদির কাছে ফিরে আসব। কিন্তু এখন ভাবছি ওরকম করাটা ঠিক হবে না।

কেন?

বুঝতে পারছি না। আমার মন বলছে আবার ঘরে ফিরে আসার জন্য আমি মৃত্যুর মুখ থেকে বেঁচে আসিনি। আমার বোধহয় অন্যরকম কিছু কাজ আছে।

কী কাজ?

তা এখনও সঠিক জানি না। আস্তে আস্তে মাথায় আসবে। আর—

আর কী?

সরোজ মাথা নেড়ে বলল, আমি এখন বোধহয় খুব বিপজ্জনক লোক।

জিজা একথায় আবার শিউরে উঠল। কিন্তু কেন যেন সরোজকে তার ভয় হল না। মায়া হল। বড় মায়া হল। আহা, কী মারটাই মেরেছে ওকে গুন্ডারা! ফাটা ঠোঁট, ভাঙা দাঁত, রক্ত জমাট বেঁধে আছে মুখের এখানে-সেখানে। মাথায় ব্যান্ডেজ। গায়ের জামাটা এখনও ছেঁড়া। ফাঁক দিয়ে বুকের ব্যান্ডেজ দেখা যাচ্ছে। রোগা, সুকুমার চেহারার এই কোমল ছেলেটিকে কি অত মারে?

জিজা সরোজের হাত ধরে একটা কংক্রিট স্ল্যাবের ওপর বসাল। নিজে তার পাশে বসে বলল, কেন এত ভয় পাচ্ছেন? হাসপাতালে যে গুন্ডাদুটো মরে গেল তাদের স্ট্রোক হতেও পারে।

সরোজ জিজার দিকে অকপটে তাকিয়ে রইল। তারপর একটু শিউরে উঠে চোখ বুজে ফেলে বলল, তাই যদি হত!

জিজা সরোজের কাঁধে হাত রেখে বলল, আপনার খিদে পেয়েছে। একটু অপেক্ষা করতে পারবেন একা-একা? আমি একটু আসছি।

সরোজ সভয়ে তাকায় জিজার দিকে। রীতিমতো উদ্বেগের গলায় বলে, যদি ফিরে আসতে না পারো?

সরোজের মুখে তুমি শুনে জিজা একটু হাসল। বলল, না এসে উপায় আছে?

তুমি আমাকে ভয় পাচ্ছ না তো? ভয় পেয়ো না।

জিজা আবার অনিচ্ছা সত্ত্বেও একটু শিউরে উঠল। চোখ বুজে শিউরানিটা কাটিয়ে সে বলল, একজনকে তো খেতেও হবে। আপনি অনেকক্ষণ কিছু খাননি। শুধু ড্রিপের ওপর ছিলেন।

## ॥ নয় ॥

উমাপতি অনেকক্ষণ হাসপাতালের চত্বরে অর্থহীন চক্কর দিয়েছেন। ঠিক যেমন গুবরে পোকা ঘরে ঢুকে চক্কর দেয় আর দেয়ালে দেয়ালে ঠোক্কর খেয়ে বারবার পড়ে যায়, তাঁর হয়েছে সেই দশা। কখনও ওয়ার্ডে ঢুকে পড়ছেন, কখনও আউটডোরে গিয়ে দাঁড়াচ্ছেন। ভিতরের অস্থিরতাটা একটু পরেই পুত্রশোক হয়ে ফেটে বেরোবে। যখনই সরোজের কথা মনে পড়ছে তখনই যেন নিবে যাচ্ছে ভিতরটা। দুটো লোককে মেরেছিলেন কতকাল আগে। সব চুকেবুকে গিয়েছিল। স্বদেশি আমলের সেই কীর্তি এতকাল খানিকটা গৌরবের সঙ্গেই স্মরণ করেছেন। কিন্তু কর্মফল কি ঠিক ওরকমভাবে ফলে না? কর্মফল কি তবে অপেক্ষা করে এবং শোধ না তুলে ছাড়ে না?

তাঁকে বাড়ি নিয়ে যেতে দুটো ছেলে এসেছিল। তিনি ফিরিয়ে দিয়েছেন। এই শেষ সময়টুকু তিনি সরোজকে ছেড়ে যাবেন না।

ফটকের দিকটায় বেশ ভিড় দেখে এগোলেন উমাপতি। খুব হইচই হচ্ছে।

উমাপতি ভিড় ঠেলে এগিয়ে দেখলেন দুটো লোক পড়ে আছে। একজন ডাক্তার গোছের লোক হাঁটু গেড়ে বসে পালস্ দেখছে। উমাপতি পিছিয়ে এলেন। হাঁটতে হাঁটতে অন্য ধারে চলে গেলেন। কোথায় যাচ্ছেন তা বুঝতে পারছেন না। ঠিক গুবরে পোকার মতো অবস্থা।

মেসোমশাই।

উমাপতি ফিরে চাইলেন। ছায়া। তারই পাড়ার মেয়ে, হাসপাতালে নার্সের চাকরি করে। মেয়েটার মুখটা কেমন যেন ভয়-খাওয়া, অপ্রস্তুত।

মেসোমশাই, সরোজ— মানে সরোজকে কি বেড থেকে রিমুভ করা হয়েছে?

উমাপতি খুব অবাক হয়ে বললেন, আমি তো জানি না। সে তো তোমরা জানবে।

মেয়েটা ঠোঁট কামড়াল। তারপর চিন্তিভাবে বলল, আমি চল্লিশ মিনিট আগেও ওকে দেখেছি। বেডে ছিল। কিন্তু এখন দেখছি না। বেডটা পরদা দিয়ে ঢাকা।

বলো কী?— উমাপতি চমকে উঠলেন।

মেয়েটা মাথা নেড়ে বলল, কিন্তু বেডে তো সরোজ নেই। কে ওকে রিমুভ করাবে?

উমাপতির শরীর ঝিমঝিম করতে লাগল। মাথাটা পাক দিচ্ছে। হাঁপ-ধরা গলায় বললেন, ম-মরে গেছে? ডেডবডি—

ছায়া মাথা সজোরে ডাইনে-বাঁয়ে নেড়ে বলল, অসম্ভব। মরে গেলে তো আমি প্রথম জানব। ডিউটিতে তো আমি আছি। আমাকে না বলে কে রিমুভ করবে?

উমাপতি কথা বলতে পারছিলেন না। শুধু চেয়ে রইলেন।

ছায়া চকিত পায়ে চলে গেল।

উমাপতি মাঠের মধ্যেই বসে পড়লেন। কতক্ষণ বসে ছিলেন তা তাঁর হিসেবে নেই। তবে অনেকক্ষণই হবে। তাঁর মাথা পাক খাচ্ছিল। শরীর ঝিমঝিম করছিল।

ছায়া ঘুরে এল অনেকক্ষণ বাদে। মাথা নেড়ে বলল, খুব স্ট্রেঞ্জ ব্যাপার। সরোজকে কোথাও পাওয়া যাচ্ছে না। শুধু একটা বাচ্চা ছেলে বলল, একটা মেয়ের সঙ্গে মাথায় ব্যান্ডেজবাঁধা একজন লোককে বেরিয়ে যেতে দেখেছে।

মেয়ে! কে মেয়ে?

যা শুনলাম তাতে মনে হল সেই রিপোর্টার মেয়েটা।

সরোজ! সরোজের কি হাঁটার ক্ষমতা আছে?

অসম্ভব। সরোজের জ্ঞানই তো ছিল না। ডিপ কোমা।

তা হলে?

ছেলেটা মিথ্যে কথা বলছে। কিন্তু সরোজ কোথায় যাবে?

উমাপতি উঠে দাঁড়ালেন। শরীরটা আপাদমস্তক থর থর করে কাঁপছে, হাঁপ-ধরা গলায় বললেন, কী হল তা হলে, ছায়া? আমি কিন্তু বুঝতে পারছি না।

অত ঘাবড়ে যাবেন না। আমি দেখছি।

দেখল সকলেই। কয়েক মিনিটের মধ্যেই হাসপাতালে ছোটখাটো একটা শোরগোল পড়ে গেল। ডাক্তার, নার্স, ওয়ার্ডবয় উদ্বিগ্ন, প্রশ্নাতুর। এল পুলিশও। কিন্তু কোনও হদিশই পাওয়া গেল না সরোজের।

কথাটা শহরের দিকে ছড়িয়ে পড়তেও দেরি হল না।

উমাপতি অনেকক্ষণ বসে ছিলেন হাসপাতালের বারান্দায়। মাথায় হাত। এক সময় বুঝলেন তাঁর আর অপেক্ষা করা বৃথা। কোনও অলৌকিক কাণ্ড তিনি বিশ্বাস করেন না ঠিকই। কিন্তু যুক্তি বা লজিক এখন কাজ করছে না। তাঁর ভাবতে ইচ্ছে করছে, ভাওয়াল সন্ন্যাসীর সেই ঘটনার মতো সরোজেরও মৃতদেহ যদি কোনও সাধুসন্ত বা সন্ন্যাসী এসে নিয়ে গিয়ে থাকে? তারা হয়তো সরোজকে বাঁচিয়ে তুলবে। মন্ত্রতন্ত্রের কত ক্ষমতা কে জানে। হয়তো তারা পারবে। সরোজ যদি সাধু হয়েও বেঁচে থাকে তাতেও তাঁর আপত্তি নেই। বেঁচে থাকলেই হল। শেষ বয়সে তা হলে উমাপতিকে এত বড় দাগাটা পেতে হয় না।

যখন রওনা হচ্ছেন উমাপতি, তখনই ছায়া আবার এল।

মেসোমশাই, খুব অদ্ভুত ব্যাপার। আরও কয়েকজন বলছে যে তারা সরোজকে সেই মেয়েটির সঙ্গে বেরিয়ে যেতে দেখেছে। একজন ডাবওয়ালা দেখেছে, ঝাড়ুদার দুখিয়া দেখেছে, দু'জন আয়া দেখেছে।

সরোজ? ঠিক জানো যে সে সরোজ?

সেইটেই তো বুঝতে পারছি না। সরোজ কী করে হাঁটবে? তার তো বাঁচারই কথা নয়। আপনি বাড়ি যান মেসোমশাই।

উমাপতি খুবই উত্তেজিত বোধ করতে লাগলেন। সরোজ! সরোজ হেঁটে হাসপাতাল থেকে বেরিয়ে গেছে! ওঃ ভগবান।

কীভাবে যে বাড়ির দরজায় এসে পৌঁছোলেন উমাপতি তা তিনি নিজেও জানেন না। বাসে এলেন? না কি হেঁটে? নিজে এলেন? না কি কেউ পৌঁছে দিয়ে গেল? কিছু মনে পড়ল না।

বউমা! বউমা! শুনেছ খবরটা? দরজা খোলো শিগগির।

* * *

খবরটা অনেক জায়গাতেই পৌঁছে গেল বিদ্যুৎগতিতে। খবর পেল পুলিশ। খবর পেল শুভেন। খবর পেল কালু। খবর পেল পাবলিক। শুরু হল প্রকাশ্য এবং গোপন দু'রকম অনুসন্ধান।

বিকেলে খানিকটা খাবার কিনে নিয়ে গিয়েছিল জিজা একটা দোকান থেকে। দোকানদার তাকে মনে রেখেছিল। জিনস আর কামিজ-পরা তীক্ষ্ণ চেহারার কোনও মেয়ে তো তার দোকানে বড় একটা আসে না। জিজা যখন খাবার নিয়ে চলে গেল তখন দোকানদারের চোখ তাকে অনুসরণ করল বহু দূর অবধি। দেখে নিল জিজা কোনদিকে যায়। মেয়েটাকে সে আরও একবার দেখেছে দুপুরে, শুভেনের সঙ্গে। এ পাড়ায় কেন যে ঘুরঘুর করছে।

দোকানদারের মুখ থেকে কথাটা পাঁচকান হল।

সন্ধের একটু পর জিজাকে আর একবার বেরোতে হল টেলিফোন করতে। তার বাবা তার জন্য অত্যন্ত উদ্বেগের সঙ্গে অপেক্ষা করছে। কোথা থেকে টেলিফোন করতে হবে তা বলে দিয়েছিল সরোজ।

শ্রীকৃষ্ণ মেডিকেল স্টোর্স থেকে যখন সে ফোনে বাবাকে পেল তখনও শুভংকরের দুশ্চিন্তা শুরু হয়নি। স্বাভাবিক গলাতেই বলল, আর কতক্ষণ লাগবে তোর?

জিজা মৃদু স্বরে বলল, একটু আটকা পড়েছি বাবা, আজ বোধহয় ডিনারেও আসতে পারছি না।

শুভংকর ফেটে পড়ল ফোনে, তার মানে? এ সব কী হচ্ছে আমি জানতে চাই! তুই আজই রেজিগনেশন দে, এক্ষুনি—

মোলায়েম গলায় জিজা বলল, শোনো বাবা, আমি চাকরিতে আটকে পড়িনি, আমি একটা অদ্ভুত সিচুয়েশনে পড়েছি।

আর ইউ ইন এনি ডেঞ্জার?

না, না। আমার কোনও বিপদ নেই। কিন্তু বিপন্ন একটি লোককে শেলটার দিতে হচ্ছে।

শেলটার। হোয়াট ডু ইউ মিন? তুই শেলটার দিবি কেন?

আমি শেলটার না দিলে লোকটা মারা পড়বে।

তার মানে ইউ আর ইন রিয়্যাল ডেঞ্জার।

তোমাকে ফোনে সব বুঝিয়ে বলতে পারব না।

আগে বল তুই কোথা থেকে কথা বলছিস?

হাওড়া।

অ্যাড্রেস দে।

অ্যাড্রেস কিছু নেই। মুভিং অল দি টাইম।

আমি এই সব রহস্যের মানেই বুঝতে পারছি না জিজা। তুই কাকে শেলটার দিচ্ছিস? ইজ হি অ্যান অ্যান্টিসোস্যাল?

না বাবা। পরে বলব।

তুই লোকটিকে নিয়ে আমার হোটেলে চলে আসছিস না কেন? শেলটার দেওয়া কি মেয়েদের কাজ? দরকার হলে আমি শেলটার দেব।

আচ্ছা, ওকে বলে দেখি। যদি রাজি হয় তো নিয়ে যাব।

দরকার হলে বল আমি গিয়ে নিয়ে আসছি তোদের।

না। তুমি ভেবো না বাবা।

বাবা হয়ে যে কী ভুলই করেছি!

জিজার একটু কষ্ট হল বাবার জন্য। বেচারা। ফোন রেখে সে বেরিয়ে এল বাইরে। কিন্তু তার অলক্ষে দুটি ছেলে দোকানের বাইরে অপেক্ষা করছিল। একজন তার পিছু নিল, অন্যজন দৌড়ে একটা গলিতে গিয়ে ঢুকল।

একটু ঘুরপথে কারখানার পিছনের গলিপথে ঢুকল জিজা। জায়গাটা অন্ধকার, নির্জন, গা-ছমছমে। তবু লোকচক্ষুর আড়ালে বলে এই পথটাই অপেক্ষাকৃত নিরাপদ। সরোজ কেন কারখানাটা ছেড়ে অন্য কোথাও যেতে চাইছে না তা বুঝতে পারছে না জিজা। কিন্তু ওকে বোঝানো দরকার। এই জায়গাটা মোটেই ওর পক্ষে নিরাপদ নয়।

জিজা গলিটার মাঝামাঝি চলে এল নিরাপদে। মাঝে মাঝে ঘাড় ঘুরিয়ে দেখে নিচ্ছিল পেছনটা। কেউ নেই।

কিন্তু আচমকা ঘটনাটা ঘটল। ভীষণ আচমকা, অপ্রত্যাশিত। একটা ধাঁধালো টর্চের আলো এসে পড়ল জিজার মুখে। অন্ধকার ফুঁড়ে দু'-তিনটে কালো কালো মূর্তি জেগে উঠল। জিজা কিছু বুঝবার আগেই অপ্রস্তুত একখানা চড় এসে পড়ল ঠাস করে। জিজার মাথা ঘুরে গেল, চোখে অন্ধকার।

এই শালি শুয়োরের বাচ্চি! এই শালি খানকি, ওঠ!

একটা হ্যাঁচকা টানে জিজাকে দাঁড় করাল একটা রগ-ওঠা কেঠোহাত।

কোথায় তোর নাঙ? বল শালি, নইলে জবান খিচে নেব হারামজাদি।

জিজার ঠোঁট ফেটে রক্ত পড়ছে। মাথা ভোঁ ভোঁ করছে। তাকে জীবনে কেউ কখনও মারেনি।

কে যেন তার চুলের মুঠি ধরে এমন নির্মমভাবে মুড়িয়ে দিল যে পটপট করে অনেকগুলো চুল ছিঁড়ে গেল গোড়া থেকে। ঘাড়টা লটকে গেল ডানদিকে। সেই সঙ্গে একটা লাথি এসে লাগল হাঁটুতে। পড়ে গেল জিজা। কিন্তু পুরোটা নয়। যে চুল ধরেছিল সে ছাড়েনি বলে ঝুলে রইল সে।

শালা শুয়োরের বাচ্চা সরোজ চক্রবর্তীকে হাসপাতাল থেকে তুলে এনেছে আমাদের ঝোলাবে বলে। এক লাথিতে পেট খসিয়ে দেব মাগি! বল কোথায় সেই খানকির বাচ্চা?

কিন্তু জবাব দেওয়ার মতো অবস্থা জিজার নয়। সে শুধু কাতর একটা বোবা আওয়াজ করল।

কে তার কামিজ ছিঁড়ে বুকে হাত দিচ্ছে। ব্রাটা পটাং করে খুলে ফেলল এক টানে। একটা লোহার মতো হাত চেপে ধরল ডানদিকের স্তন।

জিজা নিজের শরীরের শুধু অসহায় এক কাঁপুনি টের পাচ্ছে।

একজন বলল, রেপ কর। রেপ করে ডোবায় চুবিয়ে দে।

রেপ! হা ভগবান! জিজার যে কেন এখনও জ্ঞান আছে! কামিজটা তার গা থেকে খুলে নিল কে। জিনসের প্যান্ট ধরে নির্মম টান দিচ্ছে।

নিঝুম অন্ধকারে ভুতুড়ে কারখানার চাতালে ঝিম মেরে বসে ছিল সরোজ। একটু তন্দ্রার মতো ভাব। শরীর অবশ।

মাথার ওপর এক ঘোলাটে আকাশ থেকে হিম নামছে। বড় অদ্ভুত লাগছে তার। সে যেন আর সে নয়।

সরোজ বুঝতে পারছে সে সরোজ চক্রবর্তী, উমাপতি চক্রবর্তীর ছোট্ট ভিতু ছেলে। কিন্তু তবু সে আর হুবহু সেই সরোজ নয়। নিজেকে তার ভারী রহস্যময় অচেনা মানুষ বলে মনে হচ্ছে। এই যে একা সে বসে আছে নির্জনে, তার মনে হচ্ছে সে বসে আছে একই দেহে অন্য আর একজনের পাশাপাশি। পাশের লোকটাও সরোজ। কিন্তু অন্যরকম সরোজ।

দেয়ালের ওপাশে একটু দূরে একটা চেঁচামেচির মতো শুনল সরোজ। তর্জনগর্জন। সে মুখ তুলল। শরীরে একটা অস্থিরতা আর জ্বালা দেখা দিল হঠাৎ।

সরোজ উঠল। ধীর পায়ে হেঁটে গিয়ে কারখানার ফটকের গায়ের ফোকরটা খুলে বেরিয়ে এল। জিজা অনেকক্ষণ ফিরছে না। একটা টেলিফোন করতে এতক্ষণ সময় লাগার কথা নয়।

বাঁ দিকে একটু দূরে অন্ধকারে একটা টর্চের আলো দেখতে পেল সরোজ। কয়েকটা ছেলে। একটা হুটোপাটি। তারই মধ্যে টর্চের আলোয় একটা গোলাপি কামিজ হাওয়ায় দুলে উঠল।

সরোজের শরীরে একটা ঝাঁকুনি লাগল হঠাৎ। সে প্রাণপণে চেঁচিয়ে উঠল, জিজা! জিজা!

টর্চটা থমকাল। চোখের পলকে ঘুরে এল সরোজের দিকে।

সরোজ হতভম্বের মতো চেয়ে রইল। কারা এরা? জিজাকে এরা কী করছিল?

কী একটা উড়ে এল অন্ধকারে! সরোজ বুঝল না, কিন্তু তার মাথাটা নিচু হয়ে গেল আপনা থেকেই।

বোমাটা বিকট একটা শব্দে পিছনে অনেকটা দূরে পড়ে ফাটল।

সরোজ সোজা হয়ে দাঁড়াল। না, সে নড়ল না, পালাল না। তার সমস্ত শরীরটা ভরে উঠল ঘৃণায়। তীব্র অসহনীয় ঘৃণা। ভিতরে সেই দুরন্ত জ্বালার মতো ঘৃণাই যেন পাক খেয়ে বিদ্যুতের তরঙ্গের মতো ঝাঁকাতে লাগল তাকে। কী যেন বেরিয়ে যাচ্ছে তার শরীর থেকে! ইলেকট্রিক চার্জ? না কী এটা?

টর্চটাকে মাটিতে গড়াতে দেখল সরোজ। আর দেখল কেউ সামনে নেই। শুধু দেয়ালে হাত আঁচড়ে জিজা দাঁড়ানোর চেষ্টা করছে। ওর গা উদোম, প্যান্টটা একটু নামানো।

সরোজ আস্তে আস্তে এগিয়ে গেল। কামিজটা টর্চের আলোয় খুঁজে পেয়ে জিজার হাতে দিল। মাটিতে উলটোপালটা হয়ে পড়ে আছে এগারো— না, মোট বারোজন। তাদের একজনের হাতে জিজার ব্রা। সরোজ সেটাও কুড়িয়ে নিয়ে জিজার হাতে দিয়ে বলল, চলো।

জিজার হিক্কার মতো শব্দ উঠছিল গলা দিয়ে। থরথরানি বয়ে যাচ্ছে শরীরে। দু' হাতে সরোজকে আঁকড়ে ধরে বলল, আমাকে নিয়ে চলো। আমাকে নিয়ে চলো।

কারখানার শেড-এর তলায় নিঝুম অন্ধকারে এসে যখন দু'জনে বসল তখন দু'জনেই শীতে, ভয়ে, অনিশ্চয়তায় কাঁপছে, কুঁকড়ে যাচ্ছে। অগ্রপশ্চাৎ বিবেচনা ভুলে দু'জনেই আঁকড়ে আছে দু'জনকে প্রাণপণে। অনেকক্ষণ কথা বলতে পারল না দু'জন।

তারপর এক সময় সরোজ মৃদু স্বরে ডাকল, জিজা।

বলো।

ওরা তোমাকে কী করতে চেয়েছিল?

বোধহয় রেপ, তারপর খুন।

সরোজ মাথা নাড়ল। বলল, ওদের মধ্যে কালু ছিল, আর ভিক্ষু। ওদের কী হল বলো তো! মরে গেল?

হ্যাঁ। স্টোন ডেড।

কে ওদের মারল জিজা?

জিজার নরম হাত এসে সরোজের মুখ চাপা দিল। ফিসফিস করে জিজা বলল, ওদের নেমেসিস। নিয়তি। তুমি ও কথা আর জিজ্ঞেস কোরো না।

সরোজ হাতটা সরিয়ে দিল। একটা দীর্ঘশ্বাস ছেড়ে কাঁপা গলায় বলল, আমি জিজা। আমি।

প্লিজ!

সরোজ চুপ করে গেল। আরও ঘন হয়ে বসল দু'জন। দুটো মানুষ যেন এক হয়ে যেতে চাইছে।

তারা দু'জনেই শুনতে পেল, পাঁচিলের ওপাশে বহু মানুষের কোলাহল। উত্তেজিত চিৎকার আর চেঁচামেচি। জিপ গাড়ি এবং ভ্যানের আওয়াজ। অনেক আলো।

দু'জনে আতঙ্কিত চোখ-কান খোলা রেখে কাঁপতে লাগল ভয়ে, অনিশ্চয়তায়, শীতে।

আস্তে আস্তে কোলাহল থেমে গেল। জিপ আর ভ্যান চলে গেল। নিঝুম হয়ে গেল চারদিক। তারপরও অনেকক্ষণ দু'জনে দু'জনের শরীরের থরথরানি টের পেতে লাগল।

* * *

জিজা হঠাৎ দেখতে পেল, তাদের দু'জনের সামনে বিশাল চত্বরে কখন নিঃশব্দে সার সার লোক এসে দাঁড়িয়েছে। কারও মুখে কথা নেই। প্রত্যেকের বিস্মিত চোখ তাদের ওপর স্থিরনিবদ্ধ।

জিজা তড়িতাহতের মতো উঠে দাঁড়াল। চকিতে নিজের শরীর দিয়ে আড়াল করল সরোজকে।

দেখল, পুলিশের বড়কর্তা হাতে রিভলভার নিয়ে দাঁড়িয়ে, তাঁর দু'পাশে দু' সার পুলিশের হাতে উদ্যত রাইফেল। অন্যদিকে শুভেন বোস, উমাপতি, শ্রীময়ী এবং আশ্চর্য ব্যাপার শুভংকর। পিছনে আরও অনেক লোক। কারও মুখে কথা নেই।

জিজা এই নীরবতা সহ্য করতে না পেরে হঠাৎ চিৎকার করে ওঠে, কী চান আপনারা? কী চান?

পুলিশের কর্তা হিন্দি ছবির ভিলেনের মতো রিভলভারের নলটা বাঁ হাতের তেলোয় ঠুকতে ঠুকতে বললেন, হি ইজ এ কিলার।

জিজা চিৎকার করে ওঠে, কক্ষনও না। কোনও প্রমাণ নেই।

বড়কর্তা মাথা নাড়লেন, প্রমাণ নেই। কিন্তু সারকামস্টেনসিয়াল এভিডেন্স আছে মিস রায়।

নেই, নেই, কিচ্ছু নেই। যারা মরেছে তারা নিজের দোষে মরেছে। তারা ওর বাড়ি রেড করেছিল, ওকে খুন করতে চেয়েছিল, হাসপাতালে গিয়েছিল ওকে মারতে। ওরা আমাকে রেপ করে খুন করতে চেয়েছিল।

বিকারের গলায় চিৎকার করছিল জিজা।

আশ্চর্য এই যে, উমাপতি বা শ্রীময়ী চুপ করে রইলেন। তাদের চোখে বিস্ময় এবং একটু ভয়। যেন তারা সরোজকে বিশ্বাস করতে পারছেন না। জিজা তার বাবার দিকে তাকিয়ে ফুঁপিয়ে উঠল, বাবা, তুমি পুলিশকে বুঝিয়ে বলো, ও কিছু করেনি।

করেছে জিজা। হি হ্যাজ কিলড ফোর্টিন মেন।

না।

উমাপতি মাথা নেড়ে বললেন, কথাটা মিথ্যে নয়।

জিজা চেঁচিয়ে উঠল, বউদি আপনি?

শ্রীময়ী চোখে আঁচল চাপা দিল। তারপর মাথা নেড়ে বলল, ও তো এরকম ছিল না! ও কেন গুন্ডাদের চেয়েও খারাপ হয়ে গেল?

অসহায় জিজা পুলিশের বড়কর্তার দিকে চেয়ে জোড় হাতে বলল, প্লিজ! প্লিজ! বিশ্বাস করুন আমাকে। আমি সারাক্ষণ ওর সঙ্গে আছি। ও কিছু করেনি।

বড়কর্তা পিস্তলটা তুলে বললেন, সরে যান মিস রায়। আমি এরকম বিপজ্জনক লোককে ছেড়ে রাখতে পারি না। আই হ্যাভ দি অর্ডার টু শ্যুট অ্যান্ড কিল অ্যাট সাইট।

না, না, না, না...

পাগলের মতো জিজা চেঁচাতে লাগল।

হঠাৎ একটা নাড়া খেয়ে ঘুম ভাঙে জিজার। চোখে তখনও জল। বুকে সাংঘাতিক কাঁপুনি।

নরম স্বরে সরোজ বলল, দুঃস্বপ্ন দেখছিলে?

জিজা দু' হাতে সরোজকে এত জোরে চেপে ধরল যেমনটি সে আর কখনও কাউকে ধরেনি। ফিসফিস করে বলল, ভীষণ দুঃস্বপ্ন।

সরোজ একটা দীর্ঘশ্বাস ছেড়ে বলল, দুঃস্বপ্ন ছাড়া আর আমাদের কী আছে?

ওকথা বোলো না। সব ঠিক হয়ে যাবে।

সরোজ জবাব দিল না। শুধু বলল, ঘুমোও।

শেড-এর নীচে তিনদিক খোলা উদোম জায়গায় ফাটা ভাঙা সিমেন্টের নোংরা মেঝেয় দু'জনে অর্ধনারীশ্বর মূর্তি রচনা করে শুয়ে আছে। আকাশে তারা দেখা যাচ্ছে। হিম আসছে। চামচিকে আর বাদুড় উড়ছে চারপাশে। ডাকছে ইঁদুর। আরশোলার পাখার শব্দ উঠছে।

তবু ঘুমিয়ে পড়ল জিজা। নরম বিছানা ছাড়া যার ঘুম হয় না সেই জিজা সরোজের রোগা বুকে মাথা রেখে নিশ্চিন্ত এক ঘুমে ঢলে পড়ল ফের।

সরোজের ঘুম ছিল না। নিঃসাড়ে নিঃশব্দে জেগে ঘুমহীন জ্বালাধরা চোখে সে চেয়ে ছিল আকাশের দিকে। কী হল তার? কেন হল? সে যদি বেঁচে থাকে তা হলে বহু মৃত্যুর কারণ হবে সে। হয়তো তার দোষেই ধড়ফড় করে চোখের সামনে মরে যাবে তার প্রিয়জনেরা। এক মুহূর্তেই রাগ বা ঘৃণা তার পক্ষে কতখানি দুঃসহ দুঃখ বয়ে আনবে তার কি কিছু ঠিক আছে?

সরোজ বুঝতে পারছিল, তাকে খুব তাড়াতাড়ি একটা সিদ্ধান্তে আসতে হবে। খুব তাড়াতাড়ি। আরও কোনও ঘটনা ঘটবার আগেই।

বুকের কাছে সুন্দর মুখখানার দিকে আধো-অন্ধকারে বড় মায়াভরে চেয়ে রইল সরোজ। কপালে

আলতো করে গালটা ছোঁয়াল একটু। তারপর খুব ধীরে ধীরে মাথাটা নামিয়ে দিল। জিজা একটু অস্ফুট শব্দ করে আবার তলিয়ে গেল ঘুমে। বড় ক্লান্ত বিপর্যস্ত।

সরোজ উঠল। নিঃশব্দ পদক্ষেপে এগিয়ে গেল। ট্রেন লাইন অবধি পৌঁছোতে তার বেশি সময় লাগবে না। সকালে যে ট্রেন প্রথম আসবে তার সামনে শুধু শরীরটাকে ফেলে দেওয়া। পারবে সরোজ। বাঁচবে।

কোথায় যাচ্ছ?

সরোজ ফিরে তাকাল, জিজা, আমি... আমি... মনে হচ্ছে আমার বেঁচে থাকা ভীষণ বিপজ্জনক জিজা। আমার কাছে যারা আসবে তাদেরই বিপদ। জিজা, তুমি তোমার বাবার কাছে ফিরে যাও। প্লিজ।

জিজা নিজের কোমল করতলে তার হাতটা চেপে ধরে বলল, মরলে কি কোনও সমস্যার সমাধান হবে? কোনও রহস্যের?

না। আমি সমাধান চাই না। আমি ভয় পাচ্ছি জিজা।

জিজা মাথা নাড়ল, না। ভয় পেয়ো না। আমি তোমাকে মরতে দেব না।

কিন্তু আমার বেঁচে থাকা মানেই—

বোলো না, ওকথা বোলো না। আমি তোমাকে লুকিয়ে রাখব। আমরা কোনও নির্জন জায়গায় চলে যাব।

সরোজ একটা দীর্ঘশ্বাস ফেলল। বলল, তোমার চাকরি?

চাকরির চেয়ে অনেক বেশি ইম্পর্ট্যান্ট তুমি।

সরোজ দ্বিধাভরে দাঁড়িয়ে রইল।

জিজা তার ব্যাগটা কাঁধে তুলে নিয়ে সরোজের হাত ধরে বলল, চলো।

কারখানার ফটক পেরিয়ে মাঝখানের নির্জনতায় তারা দ্রুত হাঁটছিল। চারদিক ফাঁকা, বিপদমুক্ত। কার্তিকের কুয়াশামাখা আধো অন্ধকারে তারা এক অনির্দেশ্য নির্জনতার সন্ধানে চলল।

এই জনসমাকীর্ণ পৃথিবীতে তারা নির্জন কোনও জায়গা খুঁজে বের করতে পারবে কি না বলা শক্ত। যেখানে আক্রমণকারী নেই, নির্যাতনকারী নেই, হিংস্রতা নেই এমন একটা স্বপ্নের দেশ তারা কোথায় পাবে? কিন্তু গভীর বিশ্বাসে আর ভালবাসায় সেই স্বপ্নের দেশের সন্ধানে তারা নিরুদ্দেশ হয়ে গেল।